79. My Government is genuinely interested to see that under the legal aid scheme, poor litigants get the due benefit. Wide publicity has been arranged through audio-visual. media so that the poor people can come forword to take advantage of this scheme. The number of Legal Aid Counsels has been considerably increased this year to help out the poor litigants.

80. In order to facilitate speady dispensation of justice, one Additional District & Session Judge's Court has been established at Belonia Sub-Division and it is functioning.

81. To establish a permanent bench of the High Court, the construction of court building is in progress.

82. A new court building has been constructed at Udaipur for District Judge and it will be opened in March, 1989.

83. To mitigate rigours of litigants/victims of motor accident claim cases, some conciliatory sessions are going to be held this month.

84. The Tripura Juvenile Justice Rules, 1989 have been finalised and are being notified.

85. Hon'ble Members are aware that the final allocation of funds for the State Annual Plan 1989-90 stands at Rs. 167.00 crores The largest allocation has been for the social services sector with a provision of Rs. 49.60 crores.

86. To ensure effective decentralisation of planning, district planning committees have been formed and district planning officers have been appointed in three districts for better coordination.

87. In conformity with the avowed national policy of associating people at the grass-root level with the planning process, my Government has reorganised the Gaon Panchayats and proposes to increase the number from 698 to 910 My Government has initiated steps to hold fresh elections to the Gaon Panchayats as early as possible.

88 I have only briefly outlined some of the important features of the activities of my Government. Hon'ble Members, as custodians of people's destiny, you have a great responsibility to lead them on the path of peace, progress and prosperity. Ten years from

now, we will be ushering in a new century. Great challenges await us—a challenge to make optimum utilisation of scanty resources for the maximum benefit of the society aud a challenge to regenerate the economy with judicious management skill. Fortunately for us, there is tremendous scope for meaningful economic exploitation of natural resources in Tripura. In the coming years it will be the earnest endeavour of my Government to go ahead with a new approach in planning—the approach towards peace and development with special attention to Scheduled Tribes, Scheduled Castes, Other Backward Communities, women and the youth With these words, may I now leave you to your deliberations which I am sure, will contribvte in no small measure to the welfare of the people of Tripura.

**JAI HIND**

**At the conclusion of the Governor's Address the House disperrd and re-assembled at 12.30 p.m. with the Hon'ble Speaker in the Chair.**

## LAYING OF GOVERNOR'S ADDRESS.

**মিঃ স্পীকার :—** আমি এই সভাকে জানাচ্ছি যে, আজ বেলা ১১ ঘটিকায় ত্রিপুরার মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ দিয়েছেন ঐ ভাষণের একটি প্রতিলিপি সভার সামনে পেশ করার জন্য আমি বিধানসভার সচিব মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ সেক্রেটারী :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল মহোদয় আজ বেলা ১১ ঘটিকায় বিধানসভায় যে ভাষণ দিয়েছেন তার একটি প্রতিলিপি এই সভায় আমি পেশ করছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, মাননীয় রাজ্যপাল মহোদয় আজ এই সভায় যে ভাষণ দিয়েছেন ঐ ভাষণের প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেবার জন্য। বর্তমান অধিবেশনের সভার আলোচ্য বিষয় সমূহের সময়সূচী অনুযায়ী মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আলোচনা আগামী ২০শে মার্চ, সোমবার, ১৯৮৯ইং তারিখে আরম্ভ হবে। এবং ঐ ভাষণের উপর যে-কোন সদস্য অপর একজন সদস্য কর্তৃক সমর্থিত ধন্যবাদসূচক প্রস্তাব আনতে পারেন। ধন্যবাদসূচক প্রস্তাবের উপর সংশোধনী প্রস্তাবও আনা যাবে। যদি কোন সদস্য রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর সংশোধনী প্রস্তাব আনতে চান তাহলে উক্ত সংশোধনী প্রস্তাব আগামী ১৮ই মার্চ, শনিবার, ১৯৮৯ইং তারিখ বেলা ৪ ঘটিকার মধ্যে বিধানসভার সচিবালয়ে তাহা জমা দিয়ে যাবেন।

## Motion of Thanks on the Governor's Address.

**মিঃ স্পীকার :—** সভার পরবর্তী কার্যাসূচী হলো, মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন। এখন আমি মাননীয় মন্ত্রী শ্রীরতন লাল চক্রবর্ত্তী মহোদয়কে আহ্বান করছি তাঁর প্রস্তাব উৎথাপন করতে।

**শ্রীরতন চক্রবর্ত্তী :**— (রাষ্ট্রমন্ত্রী) : মাননীয় স্পীকার মহোদয়, নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের ভাষণের উপর সভার কৃতজ্ঞতা ব্যক্ত হোক। যে, আজ ১৭ই মার্চ, ১৯৮৯ইং মাননীয় রাজ্য-পাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরার বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।

**শ্রীরসিক লাল রায় :**— (সোনামুড়া) : মাননীয় স্পীকার মহোদয়, আমি এই ধন্যবাদসূচক প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি।

**মিঃ স্পীকার :**— এই ধন্যবাদসূচক প্রস্তাবের উপর যদি কোন সদস্য সংশোধনী প্রস্তাব আনতে চান, তিনি আগামী শনিবার, ১৮ই মার্চ, ১৯৮৯ইং তারিখ বিকাল ৪ ঘটিকার মধ্যে তা বিধানসভা সচিবালয়ে জমা দিতে পারবেন।

## Questions & Answers

**মিঃ স্পীকার :**— আজকের কার্যাসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যদের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যদের নাম বললে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। মাননীয় সদস্য শ্রী গৌরী শংকর রিয়াং।

**শ্রীগৌরী শংকর রিয়াং :** (শান্তিরবাজার) :— আডমিটেড কোয়েশ্চান নং—১।

**মিঃ স্পীকার** :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—১।

**শ্রীদ্রাউ কুমার রিয়াং :** (মন্ত্রী) :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—১।

### প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে বর্তমানে (৩১-১২-৮৮ইং পর্যান্ত) মোট কত জন ও, বি, সি, কর্মচারী কর্মরত আছেন এবং রাজ্যে মোট কর্মচারী সংখ্যায় কত পার্সেন্ট ;

২। ও, বি, সির জন্য চাকুরী এবং অন্যান্য ক্ষেত্রে কোটা নির্ধারনের কোনরূপ পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ;

৩। যদি থাকে তবে তা কবে নাগাদ কার্যকরী হবে বলে আশা করা যায় ;

৪। না থাকলে তার কারণ ?

উত্তর

১। ত্রিপুরায় বিশেষ কোন সম্প্রদায়কে এখন পর্যান্ত ও, বি, সি হিসাবে চিহ্নিত করা হয়নি। সুতরাং কর্মরত ও, বি, সি কর্মচারীর মোট সংখ্যা এবং আনুসাঙ্গিক তথ্যাবলী সরকারের জানা নেই।

২। এমন কোনও পরিকল্পনা এখনও নেওয়া হয়নি।

৩। প্রশ্ন উঠেনা।

৪। রাজ্য সরকার ও, বি, সি সম্প্রদায়গুলির সমস্যাবলী খতিয়ে দেখার জন্য এবং সমস্যাবলী সম্বন্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা যায় তা রাজ্য সরকারের নিকট উপস্থানের জন্য ১৯ সদস্য বিশিষ্ট একটি কমিটি গঠন করা হয়েছে। এই কমিটিকে ৩১-৩-৮৯ইং তারিখের মধ্যে রিপোর্ট পেশ করার জন্য বলা হয়েছে। কমিটির রিপোর্ট পাওয়ার পর এ বিষয় বিবেচনা করা হবে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী বাদল চৌধুরী (অনুপস্থিত), মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক।

**শ্রীঅমল মল্লিক :** (বিলোনীয়া) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৬৫.

**শ্রীরতন চক্রবর্ত্তী :** (রাষ্ট্রমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৬৫.

প্রশ্ন

১) যুব কল্যাণে ব্লক ভিত্তিক কোন আর্থিক সাহায্য দেওয়া হয় কিনা,

২) যদি হয় তাহলে ব্লক ভিত্তিক টাকার হিসাব, এবং

৩) না হলে দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

উত্তর

১) হ্যাঁ।

২) গত সনের ব্লক ভিত্তিক টাকার হিসাব নিম্নে দেওয়া হইল।

WEST DIST.

1. B. D. O, Jirania. Rs. 22,500/-
2. —do— Bishalgarh. Rs. 66,000/-
3. —do— Jampaijala/ Takerjala Sub-Block. Rs. 1,500/-

NORTH DIST.

8. B. D. O, Panisagar. Rs. 63,000/—
9. —do— Kumarghat. Rs. 67,500/—
10. —do— Kamalpur. Rs. 42,000/—

SOUTH DIST.

| | | | | | |
|---|---|---|---|---|---|
| 4. —do— khowai. | Rs. 19,500/- | 11. —do— Udaipur. | Rs. 51,000/— |
| 5. —do— Teliamura. | Rs. 36,000/- | 12. —do— Amarpur. | Rs. 9,000/— |
| 6. —do— Moahanpur. | Rs. 27.000/- | 13. —do— Bagafa. | Rs. 21,000/— |
| 7. —do— Sonamura. | Rs. 69.000/- | 14. —do— Rajnagar. | Rs. 37,500/— |
| | | 15. —do— Satchand. | Rs. 28,500/— |

বর্তমান বছরে অনুদান জিনিষে দেওয়া হবে।

৩) প্রশ্ন উঠে না।

**মিঃ স্পীকার :** - মাননীয় সদস্য শ্রী মাখনলাল চক্রবর্ত্তী (অনুপস্থিত), মাননীয় সদস্য শ্রী গোপাল চন্দ্র দাস (অনুপস্থিত), মাননীয় সদস্য শ্রী সুকুমার বর্মন (অনুপস্থিত), মাননীয় সদস্য শ্রী বুদ্ধ দেববর্মা।

**শ্রী বুদ্ধ দেববর্মা** (গোলাঘাটি) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১৩৫.

**শ্রী অরুণ কুমার কর** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১৩৫,

প্রশ্ন

১) পূর্বলক্ষীবিল মাধ্যমিক স্কুলকে উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না,

২) থাকিলে কবে নাগাদ তা কার্য্যকরী হবে বলে আশা করা যায়?

উত্তর

১) আপাতত নাই,

২) প্রশ্ন উঠে না।

**শ্রী বুদ্ধ দেববর্মা :—** সাপ্লিমেন্টারী স্যার, এই পূর্বলক্ষীবিল মাধ্যমিক স্কুলটি এস, টি এরিয়ার মধ্যে এবং সেখানকার কাছাকাছি কোন হাইস্কুল নাই বলেই এই স্কুলটাকে খুব তাড়াতাড়ি উচ্চতর বিদ্যালয়ে উন্নীত করা দরকার। কারণ সেখানকার ছেলে মেয়েদের উচ্চতর বিদ্যালয়ে পড়াশোনা করার কোন ব্যবস্থা নাই। কাজেই আমি মাননীয় শিক্ষা মন্ত্রী মহোদয়ের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি যাতে এইটা তারাতারি করা হয়।

**শ্রী অরুণ কুমার কর** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এই ধরণের জিনিষগুলি নিয়ে আমাদের এখানে জুন জুলাই মাসে বিচার বিবেচনা করা হয়, কাজেই উপযুক্ত সময়ে বিচার বিবেচনা করে এই ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া হবে।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী ও গোপাল চন্দ্র দাস (অনুপস্থিত) মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী (অনুপস্থিত), মাননীয় সদস্য শ্রী নকুল দাস (অনুপস্থিত), মাননীয় সদস্য শ্রী চিত্তরঞ্জন সাহা (অনুপস্থিত), মাননীয় সদস্য শ্রী ধীরেন্দ্র দেবনাথ।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ** (মোহনপুর) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৩৮.

**শ্রী অরুণ কুমার কর** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৩৮.

প্রশ্ন

১) আগামী আর্থিক বৎসরে মধুচৌধুরী সিনিয়র বেসিক স্কুলটি হাইস্কুলে পরিণত করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না,

২) যদি থেকে থাকে তবে তাহা কবে নাগাদ কার্য্যকরী করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১) প্রস্তাবটি বিবেচনাধীন আছে।

২) শীঘ্রই সিদ্ধান্ত নেওয়া হইবে।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার (অনুপস্থিত), মাননীয় সদস্য শ্রীরতনলাল ঘোষ।

**শ্রী রতনলাল ঘোষ** (খয়েরপুর) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৭১.

**শ্রীমতি বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৭১.

প্রশ্ন

১) গৃহ বধু নির্যাতনের প্রতিকারের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি? থাকিলে তাহা কি?

উত্তর

গৃহবধু নির্যাতন প্রতিকার ঠিক এই নামে বর্তমানে সরকারের তেমন কোন কার্য্যসূচী নাই, গৃহবধুরা সাধারনতঃ পণ দেওয়া নেওয়াকে কেন্দ্র করেই নির্যাতিত হয়ে থাকেন এবং তারই পরিপ্রেক্ষিতে ভারত

সরকার যে পণ-নিরোধক আইন ১৯৮৫ সালের ২রা অক্টোবর চালু করেছেন. ত্রিপুরা সরকার তাহা সর্ব-সাধারনের অবগতির জন্য ১৯৮৬ সালের ২৮শে ফেব্রুয়ারী তারিখের গেজেটে "পণ নিরোধক (বর-কনের উপহার সামগ্রীর তালিকা রক্ষণ) নিয়ম বিধি" প্রকাশ করেছেন এবং বর্তমান সরকার ইহা চালু করার জন্যে নিয়ম বিধি তৈরী করার ব্যবস্থা নিচ্ছেন। তাছাড়া বিভিন্ন গণমাধ্যম, সভা সমিতির মাধ্যমে জন সাধারণকে ইহার কুফল সম্পর্কে অবহিত করার চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে।

**শ্রী রতন লাল ঘোষ :**— সাপ্লিমেন্টারি স্যার, বিভিন্ন কারণে লোকচক্ষুর অন্তরালে বধূ নির্যাতন হয় কিন্তু আমরা যেটা জানতে চেয়েছি সেটা হল সরকারের তরফ থেকে এমন কোন আইন করার ব্যবস্থা করা হয়েছে কিনা যাতে এই ব্যাধিকে সম্পূর্ণভাবে নির্মূল করা যায়।

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, আপনার অনুমতি নিয়ে আমি বলছি যে, এখানে মাননীয়া মন্ত্রী বলেছেন যে ভারত সরকারের প্রচলিত আইনকে আমরা সম্পূর্ণভাবে প্রয়োগ করব এবং মাননীয়া মন্ত্রী আরও বলেছেন যে এ ব্যাপারে সোশিয়েল অর্গেনাইজেশনকে আরও শক্তিশালী করা হচ্ছে এই সামাজিক ব্যাধিকে সম্পূর্ণভাবে নির্মূল করার জন্য। সরকার এ ব্যাপারে সমস্ত রকম ব্যবস্থা নিচ্ছেন।

**শ্রী গৌরী শংকর রিয়াং :**— সাপ্লিমেন্টারি স্যার, ভারত সরকারের আইনের বলে ত্রিপুরাতে বধূ-নির্যাতন বন্ধ করার ক্ষেত্রে কিছুটা সাফল্য হয়েছে, কিন্তু এই বধূ নির্যাতনের ফলে যে সমস্ত মহিলারা অর্থাৎ বধূরা আত্মহত্যা করেছেন তাদের আত্মহত্যার কারণ অনুসন্ধান করে সেসব পরিবারের যে-সব স্বামী বা অন্যান্যরা দোষী তাদের শাস্তির ব্যবস্থা করা হয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, আমি আগেই বলেছি যে এ সম্পর্কে আর অন্য কোন আইনের প্রয়োজন নাই। এ ব্যাপারে কেন্দ্রের আইনই যথেষ্ট। কাজেই এই ধরণের কোন অভিযোগ যদি পুলিশের কাছে কেউ করেন তাহলে নিশ্চয়ই সেগুলির তদন্ত হবে এবং উপযুক্ত আইনানুগ ব্যবস্থা নেওয়া হবে।

**মিঃ স্পীকার :**— আজকের যেসব তারকাচিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব—

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :**— মিঃ স্পীকার স্যার, আমাদের অন্যান্য অনেক মেম্বার হাউজে নাই তাই কোয়েশ্চান আওয়ারের অনেক সময় এখনও রয়ে গেছে, অতএব আমরা আমাদের বাকী প্রশ্নগুলির উত্তর পাওয়ার জন্য আবেদন করছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী গৌরী শংকর রিয়াং ।

**শ্রী গৌরী শংকর রিয়াং :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার—৩ ।

**শ্রী দ্রাউ কুমার রিয়াং** (মন্ত্রী) **:—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার—৩ ।

প্রশ্ন

১। উপজাতি মহিলাদের বিনামূল্যে সূতা বিতরন প্রকল্পে বর্তমান জোট-সরকার ক্ষমতায় আসার পর কতজনকে সূতা দেওয়া সম্ভব হয়েছে এবং এতে মোট আর্থিক খরচের পরিমাণ কত ?

২। ১৯৭৮-৮৭ এই দশ বৎসরে উক্ত প্রকল্পে কতজন উপজাতি মহিলাকে কত সূতা বিতরণ করা হয়েছিল এবং এতে মোট আর্থিক খরচ কত হয়েছিল ?

৩। ১৯৮৯-৯০ সালে উক্ত প্রকল্পে আর কতজন মহিলাকে কি হারে কত পরিমান সূতা দেওয়ার পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করেছেন ?

উত্তর

১। তথ্য সংগ্রহাধীন ।

২। তথ্য সংগ্রহাধীন ।

৩। তথ্য সংগ্রহাধীন ।

**শ্রী গৌরী শংকর রিয়াং :—** সাপ্লিমেন্টারী স্যার, নতুন সরকার ক্ষমতায় আসার পর সূতা দিয়েছেন এবং এখনো দেওয়া হচ্ছে। তবে এই ব্যাপারে কিছু কিছু তথ্য সংগ্রহাধীন থাকতে পারে। কিন্তু ১৭৮-৮৭ইং পর্যন্ত তো সমস্ত নথিপত্র রয়েছে। সুতরাং মনে হচ্ছে এখানে মাননীয় মন্ত্রী মহোদয় ইচ্ছাকৃতভাবে এটা এড়িয়ে যাচ্ছেন নতুবা তথ্য সংগ্রহাধীন থাকতে পারে। এইটা স্পষ্ট করে বলুন ।

**মিঃ স্পীকার :—** এইটার তথ্য সংগ্রহাধীন রয়েছে—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন। সুতরাং এইটার আর কোন জবাব দেবার প্রয়োজন নেই ।

মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক ।

**শ্রী অমল মল্লিক :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার—৬৬ ।

**শ্রী মতী বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) **:—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৬৬ ।

প্রশ্ন

১। সমাজ শিক্ষা দপ্তর থেকে বিভিন্ন সামাজিক কাজে সমাজসেবী প্রতিষ্ঠানগুলিকে কোন প্রকার সাহায্য করা হয় কি না এবং

২। হয়ে থাকলে ১৯৮৮-৮৯ইং এর জানুয়ারী পর্য্যন্ত কয়টি সংস্থাকে কত টাকা করে সাহায্য করা হয়েছে (মহকুমা ভিত্তিক হিসাব), এবং

৩। যদি সাহায্য করা না হয়ে থাকে তাহলে ভবিষ্যতে করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

উত্তর

১। হ্যাঁ, সাহায্য করা হয়,

২। ১৯৮৮-৮৯ইং জানুয়ারী পর্য্যন্ত সদর মহকুমার চারটি সংস্থাকে মোট ৫,০৫,৬৬০.৪৫ টাকা আর্থিক সাহায্য করা হয়েছে ।

৩। প্রশ্নই উঠে না।

**শ্রী অমল মল্লিক :—** সাপ্লিমেন্টারী স্যার, সমাজ শিক্ষা দপ্তর থেকে—সমাজে পণপ্রথার মত কতগুলি প্রথা ব্যাধির মত সমাজের অগ্রগতির পথে আক্রমণ করছে, সেই সকল ব্যাধিকে দূর করার জন্যে যে বিভিন্ন সমাজ সেবামূলক প্রতিষ্ঠান রয়েছে তাদের এগিয়ে আসতে হবে এবং মফস্বলেও যে—সমস্ত সমাজসেবী প্রতিষ্ঠান রয়েছে তাদের এগিয়ে আসতে হবে এবং এই ব্যাপারে সরকার থেকে যদি তাদের আর্থিক সাহায্য না করা হয় তাহলে তাদের পক্ষে কাজ করা সম্ভব হয় না। এই অবস্থায় বর্তমান বছরে এই সমাজসেবী প্রতিষ্ঠানগুলিকে আর্থিক সাহায্য দেবার কোন চিন্তা ভাবনা সরকারের রয়েছে কিনা, তা মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কি ?

**শ্রীমতী বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) **:—** মিঃ স্পীকার স্যার, এইটা সরকারের বিবেচনাধীন রয়েছে।

**শ্রীদীপক নাগ** (মজলিসপুর) **:—** মাননীয়া মন্ত্রী মহোদয়া সদর মহকুমায় যে ৪টি সেচ্ছাসেবী সংস্থাকে আর্থিক সাহায্য দিয়েছেন বলে বলেছেন, সেগুলির নাম জানাবেন কি ?

**শ্রীমতি বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) **:—** সেচ্ছাসেবী সংস্থাগুলির নাম :—

১) রামকৃষ্ণ বিবেকানন্দ মঠ, কোনাবন ২,১১,১০৬ টাকা,

২) হরিজন সেবকসংঘ, আগরতলা ১,২৮,৯৩৪ টাকা,

৩) ত্রিপুরা স্টেট্স ওম্যান্সে ভলিন্টারী সার্ভিসেস, আরগতলা ১,৩৪,২৪৭.৫০ টাকা

৪) চাইল্ড ওয়েল ফেয়ার, আগরতলা ৩০,১৭২.৭০ টাকা।

**শ্রীগৌরী শঙ্কর রিয়াং :—** মাননীয় মন্ত্রী মহোদয়া বলেছেন যে, সদর মহকুমার ৪টি সেচ্ছাসেবী সংস্থাকে ৫ লক্ষ টাকার আর্থিক সাহায্য দেওয়া হয়েছে, এতে মনে হচ্ছে যে সদর মহকুমা ছাড়া ত্রিপুরা রাজ্যে অন্যান্য মহকুমাগুলিতে এমন কোন সেচ্ছাসেবী সংস্থা নাই, যেগুলিকে সরকার সাহায্য দিতে পারেন বা তাদের কোন সরকারী সাহায্য দেওয়ার প্রয়োজন নাই। তাই আমি মাননীয়া মন্ত্রী মহোদয়াকে জিজ্ঞাসা করতে চাই যে, অনান্য মহকুমাগুলিতে যে-সকল সেচ্ছাসেবী সংস্থা রয়েছে, সেগুলিকেও অনুরূপ সরকারী সাহায্য দেওয়া হবে কিনা ?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) **:—** স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয়া শুধু সদর মহকুমার সমাজসেবী সংস্থাগুলির কথাই বলেছেন, অন্যান্য মহকুমার সমাজসেবী সংস্থা যেগুলি সমাজ সেবার জন্য সরকার থেকে আর্থিক সাহায্য পেয়েছেন, তাদের কথা বলেন নি। কাজেই সদর মহকুমা ছাড়াও অন্যান্য মহকুমাগুলিতে যে-সমস্ত সমাজসেবী সংস্থা আছে, তারাও সমাজ সেবার জন্য সরকার থেকে আর্থিক সাহায্য পেয়ে থাকেন।

**শ্রী অমল মল্লিক :—** মাননীয় মন্ত্রী মহোদয়া ১৯৭৮ সাল থেকে ১৯৮৮ সাল পর্য্যন্ত বিভিন্ন সমাজসেবী সংস্থাগুলিকে মোট কত টাকার আর্থিক সাহায্য দেওয়া হয়েছে, তার তথ্য জানাবেন কি ?

**শ্রীমতি বিভা নাথ** (রাষ্ট্র মন্ত্রী ) **:—** এটা আলাদা প্রশ্ন, আলাদা করে প্রশ্ন করলে উত্তর দেব।

**মিঃ স্পীকার :— শ্রীবুদ্ধ দেববর্মা ।**

**শ্রীবুদ্ধ দেববর্মা :—** কোয়েশ্চান নাম্বার ১৩৯।

**শ্রীঅরুণ কুমার কর** (মন্ত্রী) : – স্যার কোয়েশ্চান নাম্বার ১৩৯,

**প্রশ্ন**

১) বিশালগড় ব্লকাধীন বাইদার দীঘি সিনিয়ার বেসিক স্কুলকে মাধ্যমিক স্তরে উন্নীত করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ?

২) থাকিলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১) প্রস্তাবটি বিবেচনাধীন আছে।

২) শীঘ্রই সিদ্ধান্ত নেওয়া হবে বলে আশা করা যায়।

**শ্রীবুদ্ধ দেববর্মা :—** মাননীয় মন্ত্রী মহোদয়, এই স্কুলটি বাঙ্গালী, মনিপুরী এবং উপজাতি সকল সম্প্রদায়ের একটি কম্প্যাক্ট এরিয়ার মধ্যে অবস্থিতি, কাজেই এই স্কুলটিকে যত শীঘ্রই সম্ভব মাধ্যমিক স্তরে উন্নীত করলে এ' এলাকার সকল সম্প্রদায়ের পক্ষে সুবিধাজনক হবে বিবেচনা করে কবে নাগাদ ইহা বাস্তবায়িত হবে জানাবেন কি ?

**শ্রীঅরুণ কুমার কর** (মন্ত্রী) :— স্কুলটি বিশলাগড় ব্লকাধীন তফ্সিলী এলাকার মধ্যে অবস্থিত এবং এটিকে মাধ্যমিক স্তরে উন্নীত করার জন্য ইতিমধ্যে স্কুল ইনেস্পেক্টর থেকে প্রস্তাব এসেছে, কাজেই অন্যান্য আরও যে প্রস্তাবগুলি এসেছে, সেগুলির সঙ্গে এটিও বিবেচনা করে দেখা হবে এবং যথা সময়ে সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রীরতন লাল ঘোষ :—** মাননীয় মন্ত্রী মহোদয় কি কি ধরনের অবস্থার পরিপ্রেক্ষিতে সাধারণতঃ প্রাইমারী স্কুলকে সিনিয়র বেসিকে, সিনিয়র বেসিককে হাই স্কুলে আপ—গ্রেডেড করা হয়, তা জানাবেন কি ?

**শ্রীঅরুণ কুমার কর** (মন্ত্রী) :— কোন স্কুলকে আপ—গ্রেডেড করার সর্ত হল ঐ স্কুলের ৪ কিঃমি চৌহদ্দির মধ্যে যদি অন্য কোন সিনিয়র বেসিক অথবা হাই স্কুল না থাকে এবং ঐ স্কুলের উচ্চ শ্রেণীতে ৩০ উর্দ্ধে ছাত্রছাত্রী থাকতে হবে, তবে সেই স্কুলকে আপ—গ্রেড করা হবে।

**শ্রীঅমল মল্লিক :—** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন যে স্কুলগুলিকে যে নীতিতে আপ—গ্রেডড করার কথা, তা বিগত দিনে বামফ্রন্টের আমলে আদৌ মানা হয়নি বলে দেখা যায় যে ঐ সব আপ—গ্রেডেড স্কুলগুলিতে বর্ত্তমানে কোথাও আসবাবের অভাব রয়েছে, আবার কোথায়ও বা শিক্ষকের অভাব রয়েছে। কাজেই যে সমস্ত আপ—গ্রেডেড স্কুলে আসবাবপত্র এবং শিক্ষকের অভাব রয়েছে সেগুলি পুরণ করার প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে কিনা জানাবেন কি ?

**শ্রীঅরুণ কুমার কর** (মন্ত্রী) :—এটা ঠিক যে বামফ্রন্টের আমলে স্কুল আপ গ্রেডেড করার ক্ষেত্রে সঠিক কোন নীতিই অবলম্বন না করার ফলে বর্ত্তমানে আপ—গ্রেডেড অনেক স্কুলেই আসবাব—পত্র শিক্ষকের অভাব রয়েছে এবং এরজন্য জোট সরকারকে অনেকটা অসুবিধায় পড়তে হচ্ছে।

মাননীয় স্পীকার স্যার, আমাদের অভিজ্ঞতায় আমরা দেখেছি যে একটা বিদ্যালয়ে শিক্ষার যে যথাযথ ব্যবস্থা যা স্কুলগুলিতে থাকার কথা ছিল সেগুলি না থাকা সত্বেও স্কুল গুলিকে আপগ্রেডেশন করা হয়েছে। তবে এই ব্যাপারে আলাদা ভাবে প্রস্তাব এলে তার জবাব দেওয়া যাবে।

**শ্রীগৌরী শংকর রিয়াং :—** সাপ্লিমেন্টারী স্যার একটা আপগ্রেডেশন করতে যে সমস্ত ক্রাইটেরিয়া আছে তার মধ্যে উপযুক্ত শিক্ষক, উপযুক্ত সংখ্যায় থাকা দরকার। পূর্ববর্তী সরকার এই সমস্ত ক্রাইটেরিয়া মেনে স্কুলগুলিকে আপগ্রেডেশন করেছিল কি না এবং ভবিষ্যতে স্কুল গুলিকে আপগ্রেডেশন করতে বর্ত্তমান সরকার সেগুলি মেনে চলবেন কি না ?

**শ্রীঅরুণ কুমার কর** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, সাধারণতঃ একটা স্কুলকে আপগ্রেডেশন করতে পোস্ট ক্রিয়েশনের প্রশ্ন আসে এবং তাতে একটা গ্যাপ পড়ে যায় এবং পড়াশুনার ক্ষতি হয়। তা স্বত্বেও আমরা এই নিয়মগুলি মেনে আপগ্রেডেশন করব।

**মিঃ স্পীকার :—** শ্রীধীরেন্দ্র দেবনাথ।

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—** মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং—২৩৯।

অ্যাডমিটেড কোয়েশ্চান। ওয়েলফেয়ার সিডিউল কাস্ট ডিপার্টমেন্ট।

**শ্রীদ্রাউ কুমার রিয়াং** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং—২৩৯।

প্রশ্ন

১) ইহা কি সত্য মণ্ডল কমিশনের রিপোর্ট কার্যাকর করার জন্য রাজ্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন ?

২) সত্য হলে কতদিনের মধ্যে (ও,বি,সি) পশ্চাতপদ ভুক্ত সম্প্রদায়ের উন্নতির জন্য মণ্ডল কমিশনের রিপোর্ট কার্যাকরী হবে বলে আশা করা যায় ?

৩) যদি না করা হয় তবে তার কারণ কি ?

উত্তর

১) ত্রিপুরায় বসবাস রত অন্যান্য পশ্চাতপদ সম্প্রদায় গুলির সমস্যাবলী খতিয়ে দেখার জন্য এবং তাদের সামাজিক ও অর্থনৈতিক উন্নয়ণের লক্ষ্যে সুপারিশ করার জন্য ১২ সদস্যক একটি কমিটি গঠন করা হয়েছে।

২) এক নং প্রশ্নের উত্তরে বর্ণিত কমিটিকে ৩১,৩,৮৯ইং তারিখের মধ্যে তাদের রিপোর্ট রাজ্য সরকারের নিকট জমা দিতে বলা হয়েছে। এ রিপোর্ট পাওয়ার পর এবং যথাযথ পর্য্যালোচনা ক্রমে এ বিষয়ে সিদ্ধান্ত নেওয়া হবে।

৩) প্রশ্ন উঠে না।

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—**সাপ্লিমেণ্টারী স্যার, এই মণ্ডল কমিশনের রিপোর্ট নিয়ে এই বিধানসভায় অনেক আলোচনা হয়েছে। কাজেই মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, সরকার যে কমিটি করেছেন সেই কমিটিকে কি কি দায়িত্ব দেওয়া হয়েছে এবং কতদিনের মধ্যে কার্যাকরী ব্যবস্থা নেওয়া হবে ?

**শ্রীদ্রাউ কুমার রিয়াং (মন্ত্রী) :—** স্যার, এই মণ্ডল কমিশনের রিপোর্ট কার্য্যকর করতে সরকার সচেষ্ট এবং সেই জন্য ১২ সদস্যের একটি কমিটি গঠন করা হয়েছে। তাদের রিপোর্ট পেলে সরকার যথাযথ ব্যবস্থা নেবেন।

**শ্রীঅমল মল্লিক :—** সাপ্লিমেন্টারী স্যার, যে কমিটি গঠন করা হয়েছে—

**মিঃ স্পীকারঃ :—** ইট ইজ নাউ ওয়ান পি, এম, ইট উইল কনটিনিউ আফটার টু পি, এম, টুডে।

## After recess at 2.00 p. m.

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী গৌরী শঙ্কর রিয়াং।

**শ্রীগৌরী শংকর রিয়াং :—** অ্যাডমিটেড কোয়েশ্চান নং—২।

**মিঃ স্পীকার :—** অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং—২।

**শ্রীঅরুণ কুমার কর (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নং—২।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে জোট সরকার ত্রিপুরা বিধানসভা ভবনটিকে সংস্কার করে সেখানে যাদুঘর করার পরিকল্পনা নিয়েছেন,

২। সত্য হলে কবে নাগাদ তা কার্য্যকরী হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। বিধানসভা নূতন কোন ভবনে স্থানান্তরিত হলে তখন ত্রিপুরা বিশ্ববিদ্যালয়ের (প্রশাসনিক শাখা) সেখানে স্থানান্তরিত করা এবং তৎসহ যাদুঘর স্থাপনের কথা সরকারের বিবেচনাধীন।

২। বিধানসভা ভবন অন্যত্র স্থানান্তর হলে পর বিশ্ববিদ্যালয়ের প্রশাসনিক শাখা ও যাদুঘর স্থানান্তরের কার্য্যক্রম গ্রহণ করা হবে।

**শ্রীগৌরী শংকর রিয়াং :—** মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, এই বিধানসভা ভবনের আংশিক অংশ বিশ্ববিদ্যালয়ের প্রশাসনিক শাখা এবং আংশিক অংশ যাদুঘর হবে। ভারতবর্ষের বিভিন্ন জায়গায় দেখেছি, পুরাতত্ত্ব বিষয়ক রাজভবন বা অন্যান্য উল্লেখযোগ্য ভবন সরকার রক্ষা করে দর্শণীয় স্থান হিসাবে বহু টাকা আয় করছেন। কাজেই সেই হিসাবে এই ভবনটি শুধুমাত্র যাদুঘর করলে ভাল হবে বলে আমার মনে হয়। এই দিকটি বিবেচনা করে দেখবেন কি ?

**শ্রীঅরুণ কুমার কর** (মন্ত্রী) :—মাননীয় স্পীকার স্যার, বিগত ১৪,১২,৮৮ তারিখে অনুষ্ঠিত মন্ত্রীসভায় সিদ্ধান্ত নেওয়া হয়েছে, যখন বিধানসভা ভবন নূতন স্থানে স্থানান্তরিত হবে তখন ত্রিপুরা বিশ্ববিদ্যালয়ের প্রধান কার্যালয় প্রশাসনিক শাখা উজ্জয়ন্ত প্রাসাদে স্থানান্তরিত করা উচিত এবং সেখানে একটি যাদুঘর করারও প্রস্তাব রয়েছে। তবে মাননীয় সদস্য যে সাজেশান রেখেছেন তা মন্ত্রীসভায় বিবেচনা করার জন্য উপস্থাপিত করা হবে।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রী বাদল চৌধুরী। (শ্রী বাদল চৌধুরী অনুপস্থিত।)

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক।

**শ্রীঅমল মল্লিক** :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—৬৭।

**মিঃ স্পীকার** :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—৬৭।

**শ্রী অরুণ কুমার কর** (মন্ত্রী) :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—৬৭।

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্য সরকার পরিচালিত মোট কয়টি মহিলা আশ্রম আছে. জায়গার নামসহ হিসাব (জেলা ভিত্তিক),

২। কতজন মহিলা উক্ত আশ্রমগুলিতে আছে, (তাহার আশ্রম ভিত্তিক হিসাব)?

উত্তর

১। ত্রিপুরা রাজ্যে সরকার পরিচালিত ৩টি মহিলা আশ্রম আছে, উত্তর ত্রিপুরা জেলার ধর্মনগর মহকুমার রামনগরে ১টি এবং পশ্চিম ত্রিপুরা জেলার অভয়নগরে ১টি ও বাঁধারঘাটে ১টি মহিলা আশ্রম আছে।

| ২। | | আসন সংখ্যা | বর্ত্তমান সংখ্যা |
|---|---|---|---|
| ক) | রাষ্ট্রীয় মহিলা আশ্রম | | |
| | অভয়নগর, পশ্চিম ত্রিপুরা, | ৬০ জন | ৬০ জন। |
| খ) | রাষ্ট্রীয় মহিলা নিবাস | | |
| | বাঁধারঘাট, পশ্চিম ত্রিপুরা | ২০ জন | ১৭ জন। |
| গ) | রাষ্ট্রীয় মহিলা নিবাস | | |
| | রামনগর উত্তর ত্রিপুরা | ৭৫ জন | ১২ জন। |

**শ্রী অমল মল্লিক :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, দক্ষিণ ত্রিপুরার কোথায়, কোন্ জায়গায় আছে।

**শ্রী অরুণ কুমার কর** (মন্ত্রী) :—এটা আলাদা প্রশ্ন। আলাদাভাবে করলে উত্তর দেওয়া যাবে।

**শ্রী অমল মল্লিক :**—বাধারঘাটে যে আশ্রমটি আছে তা দক্ষিণ ত্রিপুরা জেলার নামে চলছে এই তথ্য সংগ্রহ করে এর জন্য উপযুক্ত ব্যবস্থা নেবেন কি ?

**শ্রী অরুণ কুমার কর** (মন্ত্রী) : -সুনির্দ্দিষ্ট অভিযোগ থাকলে তদন্ত করে দেখা হবে।

**শ্রী অমল মল্লিক :**—সাপ্লিমেন্টারী স্যার, এটা কি সুনির্দ্দিষ্ট অভিযোগ নয়ই, বাধারঘাটের মহিলা আশ্রমটি দক্ষিণ জেলার নামে চলছে, সেটা খতিয়ে দেখবেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী অরুণ কুমার কর** (মন্ত্রী) :—স্যার, এটা তদন্ত করে দেখা হবে।

**মিঃ স্পীকার :**—শ্রী বুদ্ধ দেববর্মা।

**শ্রী বুদ্ধ দেববর্মা** :—কোয়েশ্চান নং ১৪০ স্যার।

**শ্রী দ্রাউ কুমার রিয়াং** (মন্ত্রী) :—কোয়েশ্চান নং ১৪০ স্যার।

<u>প্রশ্ন</u>

১) আগামী আর্থিক বৎসরে (১৯৮৯-৯০) সনের মধ্যে মণ্ডল কমিশনের রিপোর্টকে কার্য্যকরী করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি,

২। যদি না থাকে তবে তাহার কারণ কি ?

<u>উত্তর</u>

১) ত্রিপুরায় বসবাসরত ও, বি, সি'দের সমস্যাবলী খতিয়ে-দেখার জন্য রাজ্য সরকার একটি কমিটি গঠন করেছেন এবং এই কমিটিকে ৩১,৩,৮৯ ইং তারিখের মধ্যে তাদের রিপোর্ট রাজ্য সরকারের নিকট পেশ করার জন্য বলা হয়েছে।

২) প্রশ্ন উঠে না।

**শ্রী অমল মল্লিক :**—সাপ্লিমেন্টারী স্যার, এই মণ্ডল কমিটির রিপোর্ট ত্রিপুরা রাজ্যে কার্য্যকরী করার ব্যাপারে যে কমিটি গঠন করা হয়েছে, সেটা কত তারিখে, কোথায় এবং কাকে চেয়ারম্যান-শীপ দিয়ে গঠন করা হয়েছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী দ্রাউ কুমার রিয়াং (মন্ত্রী) ঃ—**স্যার, প্ল্যানিং কমিশনের ভাইস চেয়ারম্যান, শ্রী শ্যামাচরণ ত্রিপুরা মহোদয়কে চেয়ারম্যান করে এই কমিটি গঠন করা হয়েছে ১৮,৩,৮৮ইং তারিখে।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ ঃ—**সাপ্লিমেন্টারী স্যার, এই রিপোর্ট পেশ করার পর কত দিনের মধ্যে এই মণ্ডল কমিশনের রিপোর্ট কার্য্যকরী করা হবে এবং তার আগে বেকওয়ার্ড কমিউনিটির জন্য সাহায্য সহায়তা কিভাবে দেওয়া যেতে পারে সে ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় চিন্তা করবেন কিনা?

**শ্রী দ্রাউ কুমার রিয়াং (মন্ত্রী) ঃ—**স্যার, আমরা যে কমিটি গঠন করেছি, সে কমিটিকে ৩১শে মার্চের মধ্যে রিপোর্ট দেবার জন্য বলা হয়েছে। এই রিপোর্ট পেলে পরে আমরা বিবেচনা করে দেখব। তবে, এই নূতন বাজেটে ও, বি, সির জন্য ১০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**শ্রী গৌরী শংকর রিয়াং ঃ—**সাপ্লিমেন্টারী স্যার, এই কমিটি আজ পর্য্যন্ত কতটা মিটিং করেছেন, এই কমিটিতে ও, বি, সি সদস্য কতজনকে নেওয়া হয়েছে এবং যথোযথভাবে নেওয়া হয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী দ্রাউ কুমার রিয়াং (মন্ত্রী) ঃ—**স্যার, এই সম্পর্কে আলাদা প্রশ্ন করলে উত্তর জানাব।

**শ্রী রসিক লাল রায় ঃ—**সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এস, টি এস-সির পরে ব্যাকওয়ার্ড কমিউনিটি বলে একটা খাত আছে, এই ব্যাকওয়ার্ড কমিউনিটি বলে কাকে সাহায্য করা হচ্ছে?

**শ্রী দ্রাউ কুমার রিয়াং (মন্ত্রী) ঃ—**অল ইণ্ডিয়া বেসিসে এটা চিন্তা করা হয় কাজেই এখনই ত্রিপুরা রাজ্যে কোন সম্প্রদায়কে ও, বি, সি'তে অন্তর্ভুক্ত করা হবে এটা ঠিক করা হয়নি। কমিটি রিপোর্ট দিলে এটা ঠিক হবে।

**শ্রী রসিক লাল রায় ঃ—**সাপ্লিমেন্টারী স্যার, আমি ও, বি, সির কথা বলছি না। আমি বলছি ও, বি, সি কমিউনিটি বলে একটা খাত আছে, সেটা কাদের জন্য করা হচ্ছে, কাদের অনুদান দেওয়া হচ্ছে, কাদের সহায়তা করা হচ্ছে, এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী নগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) ঃ—** মিঃ স্পীকার স্যার, আপনার অনুমতি নিয়ে আমি এই প্রসঙ্গে কিছু বলতে চাই যে, এখানে মাননীয় মন্ত্রী মহাশয় স্পষ্ট করে বলেছেন যে, এই ব্যাপারে সিদ্ধান্ত

নেওয়ার জন্য সরকার একটা কমিটি গঠন করেছেন। সেই কমিটির রিপোর্ট এখনও দেওয়া হয়নি, অতএব কারা ব্যাকওয়ার্ড কমিউনিটি, ও, বি, সি হিসাবে স্বীকৃতি পাবেন, কি সাহার্য্য পাবেন এই প্রশ্ন এখনই আসছে না। রিপোর্ট প্লেইস হলে পর এই সমস্ত প্রশ্ন আসবে, এর আগে নয়।

**শ্রী গৌরী শংকর রিয়াং :**—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে এই ও, বি, সিদের স্কুলে ষ্টাইপেণ্ড এবং অন্যান্য সহায়তা এস, টি, এস, সির মতো পেত। আমি যখন শিক্ষকতা করতাম তখন স্পেসালি ও, বি, সি, হিসাবে গভর্ণমেন্ট তাদের সাহায্য দিতেন যেমন ষ্টাইপেণ্ড এবং অন্যান্য গ্রান্ট সাহায্য তারা পেত। এটা বাস্তব সত্য, আমি চাকুরী করেছি এডুকেশান ডিপার্টমেন্টে এবং বিয়িং-এ টিচার আমি তাদের সেটা দিয়েছি, এটা গভর্ণমেন্টের সার্কুলার ছিল। এটা কবে থেকে বন্ধ হয়েছে এবং কি কারণে বন্ধ হয়েছে আর কেনইবা এখন আমরা ও, বি, সি, ও, বি, সি, করে চিৎকার করছি, এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রী দ্রাউ কুমার রিয়াং** (মন্ত্রী) :—আমরা বামফ্রন্টের কাজ ফলো করি না।

**শ্রী অমল মল্লিক :**—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কিনা যে, মণ্ডল কমিশনের রিপোর্টটাকে কার্যকরী করার জন্য কমিটি গঠন করা হয়েছে, নাকি ত্রিপুরা রাজ্যে কারা কারা ব্যাকওয়ার্ড কমিউনিটিতে পরে তাদেরকে চিহ্নিত করার জন্য কমিটি গঠন করা হয়েছে ?

**শ্রী দ্রাউ কুমার রিয়াং** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এই কমিটি সব কিছু করবে, কারা ও, বি, সি হবে, কারা আদার ব্যাকওয়ার্ড কমিউনিটি হবে না হবে এবং তাদের জন্য কি কি করা হবে এবং মণ্ডল কমিশনের কি কি রিপোর্ট এই রাজ্যে প্রযোজ্য হবে সেটা তাঁরাই ঠিক করবে, কাজেই রিপোর্ট না পাওয়ার আগে এটা সরকারের পক্ষে বলা সম্ভব নয়।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য শ্রীচিত্তরঞ্জন সাহা, মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :**— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৫৪।

**শ্রী মতী বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৫৪।

প্রশ্ন

১। বর্ত্তমানে ত্রিপুরা রাজ্যে কতটি বালোয়াবী কেন্দ্র আছে ?

উত্তর

বর্ত্তমানে রাজ্যে মোট পরিচালিত বালোয়াড়ী কেন্দ্রের সংখ্যা ১২০৩ (এক হাজার দুইশত তিন) টি, তার মধ্যে সমাজ কল্যাণ ও সমাজ শিক্ষা কর্তৃক পরিচালিত বালোয়াড়ী কেন্দ্রের সংখ্যা ৭৮৭ (সাতশত সাতাশি) টি এবং এ, ডি, সি কর্তৃক বালোয়াড়ীর সংখ্যা ৪১৬ (চারশত ষোল) টি।

প্রশ্ন

২। উক্ত বালোয়াড়ী কেন্দ্রগুলির মধ্যে কতটি চালু আছে এবং কতটি বন্ধ আছে ?

উত্তর

উক্ত বালোয়াড়ী কেন্দ্রের মধ্যে সমাজ কল্যাণ ও সমাজ শিক্ষা কর্তৃক পরিচালিত কেন্দ্রের ৭৬৬ (সাতশত ছেষট্টি) টি চালু আছে এবং ২১ (একুশ) টি বন্ধ আছে।

এ. ডি, সি কর্তৃক পরিচালিত বালোয়াড়ী কেন্দ্রের মধ্যে ৩৮১ (তিনশত একাশি)টি চালু আছে এবং ৩৫ (পঁয়ত্রিশ)টি বন্ধ আছে।

প্রশ্ন

৩। যে সকল বালোয়াড়ী কেন্দ্র বন্ধ আছে তাহা পরিচালনা করার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

উত্তর

যে সকল বালোয়াড়ী কেন্দ্র বন্ধ আছে সেইগুলি চালু করার জন্য প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি যেসব বালোয়াড়ী কেন্দ্র বন্ধ আছে সেগুলি কি এই সরকার আসার আগে বন্ধ হয়েছে না কি আসার পরে বন্ধ হয়েছে ?

**শ্রীমতি বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) :—মাননীয় স্পীকার স্যার, এই বালোয়াড়ী কেন্দ্রগুলি বিগত সরকারের সময় থেকেই বন্ধ ছিল।

**শ্রী দীপক নাগ** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কি জিরানীয়া ব্লকে নোয়াবাদী সেন্টারটি ১ বৎসর যাবৎ বন্ধ হয়ে আছে। এই ব্যাপারে কোন ব্যবস্থা নেবেন কি না ?

**শ্রীমতি বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) :—আমি আগেই বলেছি, যে বালোয়াড়ী কেন্দ্রগুলি বন্ধ আছে সেগুলি চালু করার জন্য প্রশাসনিক স্তরে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :**—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি, আমার যতটুকু জানা আছে আজকে ৬-৭ মাস ধরে আমার মোহনপুর ব্লকে ৫টি বালোয়াড়ী কেন্দ্র শিক্ষকের অভাবে বন্ধ হয়ে আছে, এইটা মাননীয়া মন্ত্রী জানেন কিনা, যদি জানা না থাকে তাহলে এইটা তদন্ত করে এই বালোয়াড়ী কেন্দ্রগুলি পরিচালনা করা হবে কিনা ?

**শ্রীমতি বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) **:**—মাননীয় স্পীকার স্যার, এইটা আমি প্রথমেই বলেছি এখনও বলছি খতিয়ে দেখা হবে।

**শ্রী অমল মল্লিক :**—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কিনা বালোয়াড়ী কেন্দ্রগুলি দেখা যেত শিক্ষকের সাথে ভিলেজ মাদার দেওয়া হত। এমন কয়টা সেণ্টার আছে যেখানে ভিলেজ মাদার নাই ? বিগত দিনে দেখা গেছে ভিলেজ মাদার নিয়োগের ক্ষেত্রে সইও জানেনা এমন ভিলেজ মাদাব নিয়োগ করা হয়েছে। সেগুলি চিহ্নিত তদন্ত করে প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন কিনা ?

**শ্রীমতি বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) **:**—এইটা আলাদা প্রশ্ন। আলাদাভাবে প্রশ্ন করলে এর উত্তর দেওয়া যাবে।

**শ্রী রতন লাল ঘোষ :**—সাপ্লিমেণ্টারী স্যার, গত আথিক বৎসরে যা এখন চলছে সারা ত্রিপুরা রাজ্যে নতুন কয়টা বালোয়াড়ী কেন্দ্র খোলা হয়েছে তার ব্লক ভিত্তিক হিসাব মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি ?

**শ্রীমতি বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) **:**—এইটাও আলাদা প্রশ্ন। আলাদা প্রশ্ন করলে এব উত্তর দেওয়া যাবে।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** (মন্ত্রী) **:**—স্যার, আপনার অনুমতি নিয়ে আমি কিছু বলতে চাই, আমাদের সরকার আসার পর এইটা গুরুত্বের সংগে আমরা খতিয়ে দেখেছি। বালোয়াড়ী কেন্দ্রগুলি অনেকদিন ধরে অচল হয়ে আছে বামফ্রণ্টের আমল থেকেই। আমাদের কাছে বহু জায়গা থেকে পুনরায় চালু করার জন্য দাবী এবং অনুরোধ আসছে। মন্ত্রীসভায় এই নিয়ে বিস্তৃত আলোচনা করেছি। আমরা এইগুলি পরিচালনা করার জন্য এবং সেই সংগে অনেকগুলি কেন্দ্র নতুন করে খোলাব প্রস্তাবও আমরা রেখেছি। আমরা আশা করছি আগামী বৎসরে আমরা সমস্ত ধরণের প্রস্তাব কার্যকরী করতে পারব।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা বা জানাবেন কিনা বালোয়াড়ী কেন্দ্রগুলিতে কমিটির মাধ্যমে যে চাল ডাল দেওয়ার কথা সেগুলি সব আত্মসাৎ হইতেছে। ছোট ছোট ছেলেমেয়েরা ঠিকমত খাদ্য পাচ্ছেনা এইটা তদন্ত করে দেখবেন কিনা ?

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** (মন্ত্রী) :- সুনির্দিষ্ট অভিযোগ না আনলে পরে মাননীয় সদস্যদের জানা উচিত এর উত্তর দেওয়া সম্ভব না। স্পেশিফিক অভিযোগ করলে এর উত্তর দেওয়া সম্ভব।

**শ্রী গৌরী শংকর রিয়াং** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয়া মন্ত্রী মহোদয়া বলেছেন যে, ১ হাজার ২০৩টি বালোয়াড়ী কেন্দ্র আছে। উনি আবার বলেছেন কিছু কিছু বালোয়াড়ী কেন্দ্র বন্ধ। আমার প্রশ্ন হল ১ হাজার ২০৩টি বালোয়াড়ী কেন্দ্র যদি ১ হাজার ২০৩ জন এস, ই, ডব্লিউ থাকে তাহলে সেগুলি কেন বন্ধ থাকবে ? যতগুলি বালোয়াড়ী কেন্দ্র আছে ততজন এস, ই, ডব্লিউ আছেন কিনা ? যদি না থাকে তাহলে এতদিন ধরে কেন সমাজশিক্ষা কর্মী নিয়োগ করা হয়নি ?

**শ্রী মতি বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) :—এইটার উত্তর আমি আগেই বলেছি এখনও বলছি বালোয়াড়ী কেন্দ্র ৬৭টা বন্ধ। এরমধ্যে এ, ডি, সিরও আছে। আমাদের নন এ, ডি, সিতে ২১টা বালোয়াড়ী কেন্দ্র বন্ধ আছে, ৬৭টার মধ্যে ২১টায় এনেছি। বেশীরভাগ কর্মচারীরা কর্মরত ছিল আগরতলা শহরেই থাকত, আমরা বদলী করে মোটামুটি ৪৬টা চালু করেছি। বাকী ২১টা চালু করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয়া মন্ত্রী জানেন কিনা যে, আত্মীয় সম্পর্ক রেখে কিছু কিছু মাষ্টার বদলী করা হচ্ছে, তাতে একটি বালোয়াড়ী কেন্দ্রে ২ জন বা ৩ জন মাষ্টার আছেন এই তথ্য আছে কিনা ?

**শ্রীমতি বিভা নাথ** (রাষ্ট্রমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এই তথ্য আমাদের মেম্বারের কাছেও আছে, আমি আগেই বলেছি মোটামোটি ২১ টাকে আমরা শীঘ্রই চালু করার ব্যবস্থা নিচ্ছি।

**মিঃ স্পীকার** :— যে সমস্ত তারকাচিহ্নিত (★) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলোর লিখিত উত্তর এবং তারকাচিহ্ন বিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি (ANNEXURES –'A' & "B").।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার** :— আমি মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহোদয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী

নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :—" বিগত ৬.৩.৮৯ইং রাত্রে বিলোনীয়া মহকুমার থানাধীন বড়পাথরী বাজারে কংগ্রেস কর্মী কালীপদ বিশ্বাস ও অজিত সাহার দোকান সহ মোট ২৪টা দোকান ঘর আগুনে পুড়ে যাওয়া সম্পর্কে"। আমি মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি। এখন আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্যে অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তা হলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসমীররঞ্জন বর্মন** (স্বরাষ্ট্রমন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটির জবাব আমি আগামী ১৩.৩.৮৯ইং তারিখ দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয় আগামী ২৩.৩.৮৯ইং তারিখ জবাব দেবেন। আমি মাননীয় সদস্য শ্রীগৌরী শংকর রিয়াং মহোদয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :— "বিলোনীয়া বিভাগের পূর্ববগাফায় ১৪.২ ১৯৮৯ রাত্রি অনুমান ১১টায় মহিজ মিঞার বাড়ীতে ডাকাতি এবং গুলির দ্বারা মহিজ মিঞার আহত হওয়ার ঘটনা সম্পর্কে।" আমি মাননীয় সদস্য শ্রীগৌরীশংকর রিয়াং মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। এখন আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্যে আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয় বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসমীররঞ্জন বর্মন** (স্বরাষ্ট্রমন্ত্রী) : - মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটির জবাব আমি আগামী ২৩.৩.৮৯ইং তারিখ দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয় আগামী ২৩ তারিখ জবাব দেবেন।

## REFERENCE PERIOD.

**মিঃ স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ দুইটা নোটিশ মাননীয় সদস্যাগণের নিকট হইতে তাদের বিভিন্ন উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি। সেই নোটিশগুলি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লেখিত বিষয়গুলি উত্থাপন করার অনুমতি দিয়াছি এবং প্রত্যেক বিষয়ের পাশে যে সদস্য নোটিশ দিয়াছেন তার নাম উল্লেখ করিতেছি মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক।

**শ্রীঅমল মল্লিক** (বিলোনীয়া) :— মিঃ স্পীকার স্যার, আমার বিষয়টি হলো :— "গত ১৩.৩.৮৯ইং

রাত্রে বিলোনীয়া মহকুমার বিলোনীয়া পি, আর, বাড়ি থানাধীন বড়পাথরী ও রাজনগর এলাকায় কাসারীর অতুল বৈদ্যের বাড়ীতে হামলা ও দুর্গাপুরের কালী ঘোষের বাড়ী সহ ৮টি বাড়ীতে মারধর, লুটপাট ও ডাকাতি হওয়া সম্পর্কে "।

**মিঃ স্পীকার :—** আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানাবেন।

**শ্রীসমীররঞ্জন বর্মন (স্বরাষ্ট্রমন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় সদস্য কর্তৃক আনীত নোটিশটির জবাব আগামী ২৩,৩,৮৯ইং তারিখ দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী আগামী ২৩-৩-৮৯ইং জবাব দেবেন। এখন রেফারেন্স পিরিয়ড. আমি আরেকটি রেফারেন্স মাননীয় সদস্য শ্রী গৌরীশংকর রিয়াং মহোদয়ের নিকট থেকে পেয়েছি এবং সেটির গুরুত্ব বিবেচনা করে সেটি উত্থাপনের অনুমতি দিয়েছি। আমি এখন মাননীয় সদস্য শ্রীগৌরীশংকর রিয়াং মহোদয়কে অনুরোধ করছি ওনার নোটিশটি সভায় উত্থাপন করার জন্য।

**শ্রীগৌরীশংকর রিয়াং (শান্তিরবাজার) :—** মিঃ স্পীকার স্যার, আমার নোটিশটির বিষয়বস্তু হল— "গত ১২-১-৮৯ইং ত্রিপুরা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে একদল যুবক কর্তৃক ঘেরাও ও অফিস ভাঙ্গচুর করার ঘটনা সম্পর্কে।"

**মিঃ স্পীকার :--** আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারবেন তাহা অনুগ্রহ করিয়া জানাবেন।

**শ্রীসমীররঞ্জন বর্মন (স্বরাষ্ট্রমন্ত্রী) : -** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য কর্তৃক আনীত এই নোটিশটির জবাব আমি আগামী ২৩-৩-৮৯ইং দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী আগামী ২৩-৩-৮৯ইং জবাব দেবেন।

## PRESENTATION AND ADOPTION OF REPORT OF BUSINESS ADVISORY COMMITTEE

**মিঃ স্পীকার :—** এখন আমাদের পরবর্তী কর্মসূচী হল—"বিজনেস এডভাইজারি কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা"। বর্তমান অধিবেশনের ১৭ই মার্চ শুক্রবার, ১৯৮৯ইং থেকে ৬ই এপ্রিল, বৃহস্পতিবার, ১৯৮৯ইং পর্যন্ত বিধানসভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য

"বিজনেস এডভাইজারি কমিটি যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছেন সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** :—মিঃ স্পীকার স্যার, বিধানসভার বর্তমান অধিবেশনের ১৭ই মার্চ শুক্রবার, ১৯৮৯ইং থেকে ৬ই এপ্রিল, বৃহস্পতিবার, ১৯৮৯ইং পর্যান্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার জন্য "বিজনেস এডভাইজারি কমিটি" যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছেন তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

**মিঃ স্পীকার** :— এখন রিপোর্টটি হাউজের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উৎথাপন করতে আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** :— মিঃ স্পীকার স্যার, আমি প্রস্তাব করিতেছি যে— "বিজনেস এডভাইজারি কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত"।

**মিঃ স্পীকার** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উৎথাপিত মোশনটি এখন আমি ভোটে দিচ্ছি। মোশনটি হল— "বিজনেস এডভাইজারি কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত"।

(ধ্বনি ভোটে রিপোর্টটি সভা কর্তৃক গৃহীত হয়)।

## ASSENT TO BILLS,

**মিঃ স্পীকার** :— সভার অবগতির জন্য জানাচ্ছি যে নিম্নলিখিত দুটি বিলে মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর সম্মতি দিয়েছেন। বিল দুটির নামের পার্শ্বেই আমি মাননীয় রাজ্যপাল মহোদয়ের সম্মতির তারিখ জানাচ্ছি।

| ক্রমিক নং | বিলের নাম | সম্মতির তারিখ |
|---|---|---|
| 1. | "The Tripura Appropriation Bill, 1988 (Tripura Bill No. 3 of 1988)". | 27-7-88. |
| 2. | "The Salaries and allowmnces of Ministers (Tripura) (Fifth Amendment) Bill, 1988 (Tripura Bill No. 5 of 1988)". | 2-9-88. |

## GOVERNMENT RESOLUTION

**মিঃ স্পীকার** :— সভার পরবর্তী কার্য্যসূচী হল— গভার্ণমেন্ট রিজলিউশন।

পার্লামেন্ট কর্তৃক প্রেরিত ভারতের সংবিধানের ৬২ তম সংশোধনী বিল ১৯৮৮ ইং-এর উপর আইন

বিভাগের মাননীয় মন্ত্রী মহোদয় একটি রিজলিউশন এনেছেন। আমি এখন বিধান সভার সচিব মহোদয়কে নির্দেশ দিচ্ছি পার্লামেন্ট কর্তৃক প্রেরীত ভারতের সংবিধানের ৬২ তম সংশোধনী বিল, ১৯৮৮ ইং-এর প্রতিলিপি সভায় উপস্থাপন করার জন্য।

**মিঃ সেক্রেটারী** (বিধানসভা :— মি স্পীকার স্যার, পার্লামেন্ট কর্তৃক প্রেরীত ভারতের সংবিধানের ৬২ তম সংশোধনী বিল, ১৯৮৮ ইং এর প্রতিলিপি এই সভায় আমি উপস্থাপন করছি।

**মিঃ স্পীকার** :— আমি এখন আইন বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উনার রিজলিউশনটি সভায় উত্থাপন করার জন্য।

রিজলিউশনটির বিষয়বস্তু হল—"That this House ratifies the amendment to the Constitution of India falling within the purview of clause (d) of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Sixty-second Amendment) Bill, 1988 as passed by the Houses of Parliament".

**শ্রীসমীররঞ্জন বর্মন** (আইন মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি রিজলিউশনটি সভায় উৎথাপন করছি। রিজলিউশনটি হল—"That this House ratifies the amendment to the Constitution of India falling within the purview of clause (d) of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Sixty-second-Amendment) Bill, 1988 as passed by by the Houses of Parliament."

**মিঃ স্পীকার** :-- মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, আজকের সভায় মাননীয় আইন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় কর্তৃক উৎথাপিত সংবিধানের ৬২ তম সংশোধনী বিলের প্রতিলিপি পূর্বেই আপনাদের নিকট পাঠানো হয়েছে। এতদসংক্রান্ত বিষয়ে লোকসভা এবং রাজ্য সভায় আলোচিত কার্য্য বিবরণী "নোটিশ অফিস" থেকে সংগ্রহ করার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ করছি।

## PRIVATE MEMBER'S RESOLUTION

**মিঃ স্পীকার** :-- সভার পরবর্তী কার্য্যসূচী হলো :—"প্রাইভেট মেমবারস্ রিজিলিউসান।"

আজকের কার্য্যসূচীতে একটি প্রাইভেট মেমবারস্ রিজিলিউসান আছে এবং রিজিলিউসানটি এনেছেন মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহোদয়।

আমি এখন মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহোদয়কে অনুরোধ করছি উনার রিজিলিউ-

সানটি সভায় উথাপন করার জন্যে।

**শ্রী অমল মল্লিক** (বিলোনীয়া) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার রিজিলিউশানটি সভায় উত্থাপন করছি। রিজিলিউসানটি হলো :—"এই বিধানসভা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করিতেছে যে, রাজ্যের শিল্প উন্নয়ণ, আর্থিক উন্নতি ও বেকার সমস্যার আশু সমাধানের জন্য ত্রিপুরা রাজ্যে প্রাপ্ত প্রাকৃতিক গ্যাসকে কাজে লাগিয়ে অবিলম্বে নিম্নোক্ত কার্যাক্রমগুলি গ্রহণ করা হউক :—

১। সার ও কীটনাশক ঔষধ তৈয়ারী কারখানা স্থাপন।

২। একটি গ্যাস বোটলিং প্ল্যান্ট স্থাপন।

৩। ২৫০ মেগাওয়াট শক্তি সম্পন্ন দুইটি থার্মল পাওয়ার প্রজেক্ট স্থাপন।"

**মিঃ স্পীকার** :—প্রস্তাবক মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহাশয় আলোচনা করবেন এবং অন্যান্য সদস্যগণও আলোচনা করতে পারবেন। মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহাশয় আলোচনা শুরু করুন।

**শ্রীঅমল মল্লিক** :—মিঃ স্পীকার স্যার, এই ত্রিপুরা রাজ্য বর্তমানে বিগত দিন থেকে অর্থনৈতিক দিক দিয়ে ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলি থেকে পিছিয়ে রয়েছে তা থেকে মুক্তি পেতে হলে এবং ত্রিপুরা রাজ্যে উল্লেখিত বেকার সমস্যার সমাধানকল্পে, এবং কৃষি ক্ষেত্রে বিদ্যুতের অভাবে কোন উন্নয়নমূলক প্রকল্পকে বাস্তবায়িত করা যাচ্ছেনা, এই সমস্ত জিনিসগুলির উন্নতিকল্পে এবং এই সকল সমস্যার সমাধান করার জন্য ত্রিপুরা রাজ্যে যে গ্যাস পাওয়া গেছে সেই গ্যাসকে যদি ঠিকঠিকভাবে কাজে লাগানো যায় তাহলে এই ত্রিপুরা রাজ্য এই সকল সমস্যা থেকে মুক্তি পেতে পারে।

কিন্তু আমরা দেখেছি বিগত বামফন্ট সরকারের আমলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে অসহযোগীতামূলক নীতি গ্রহণ এবং পরিচালন ব্যবস্থার অব্যবস্থা জন্যই যেটা করার কথা ছিল সেটা না করে বিগত দিনে যারা ত্রিপুরা রাজ্যের বন্ধু বলে নিজেদের পরিচয় দিতেন তারা ত্রিপুরা রাজ্যকে অর্থনৈতিক দিক দিয়ে অনেক পিছিয়ে দিয়েছে। তাদের শাসনকালে তারা বলেছিলেন যে, এখানে নাকি সোনার পঞ্চবটী স্থাপন করবেন, কিন্তু সেটা আমরা দেখতে পাইনি বরং দেখছি যেখানে ত্রিপুরার আরো উন্নতি হবার কথা ছিল সেখানে বিগত দশ বছরে বামফ্রন্ট সরকার এই রাজ্যকে আরো পিছিয়ে দিয়েছে।

আমাদের ত্রিপুরা রাজ্যে যে গ্যাস পাওয়া গেছে আমরা মনে করি এইটা আমাদের স্বর্ণের খনি। আজকে এই গ্যাসকে কাজে লাগিয়ে বিদ্যুৎ তৈরী করার জন্যে থার্মাল প্রজেক্ট করা যাবে, এরফলে যে বিদ্যুৎ উৎপন্ন হবে তা দিয়ে গ্রাম ও শহরকে এক সূত্রে বাঁধা যেতে পারে

বিভিন্ন শিল্পের, কুটীর শিল্পের, উন্নতি করে। এই গ্যাসকে কাজে লাগিয়ে ত্রিপুরা রাজ্যের কৃষিকে উন্নতি করা যায়। এই গ্যাস দিয়ে সার কারখানা স্থাপিত হতে পারে, যেটা স্থাপন করা হলে এই ত্রিপুরা রাজ্যের কৃষি ব্যবস্থার অনেক উন্নতি করা সম্ভব হবে। তাছাড়া ত্রিপুরার প্রয়োজনের অতিরিক্ত সার ত্রিপুরার বাইরেও রপ্তানী করা যেতে পারে এবং এরফলে ত্রিপুরার অর্থনৈতিক উন্নতির একটি রাস্তা পাওয়া যাবে। এই গ্যাস দিয়ে কীটনাশক ঔষধ তৈরী করা যাবে যেটা কৃষকদের পক্ষে অত্যন্ত প্রয়োজন। যেমন বি, এস, পি, এবং এমনকি ডি, ডি. টিও এই গ্যাস দিয়ে তৈরী করা যেতে পারে।

কাজেই ত্রিপুরার কৃষির উন্নয়ন এবং কৃষকদের অর্থনৈতিক বুনিয়াদকে মজবুত করার মত একটা বড় অবদান থাকবে। যদি কেন্দ্রীয় সরকার আমাদের ত্রিপুরা রাজ্যে প্রাপ্ত গ্যাসকে কাজে লাগানোর জন্য সুবিবেচনা করেন।

এছাড়া এই গ্যাসকে কাজে লাগিয়ে বিভিন্ন ধরণের রং সুগন্ধি তেল এবং বার্নিশ জাতীয় অনেক কিছু তৈরী করা যায়। তাই, এই সভায় আমার প্রস্তাব হচ্ছে যে ত্রিপুরা রাজ্যের সার্বিক উন্নয়ণ, লক্ষাধিক বেকারের চাকুরীর ব্যবস্থার আশু সমাধান থেকে শুরু করে কৃষি ব্যবস্থার আমুল পরিবর্তন এবং শিল্পয়াণ পর্য্যন্ত এটা অত্যন্ত সহায়ক হবে, যাতে করে এর দ্বারা ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের যথাযথ কল্যাণে আসে। আমি আশা করছি যে এই সভায় সকল সদস্যই আমার এই প্রস্তাবকে আন্তরিক ভাবে সমর্থন করবেন, কেন না, এই প্রস্তাবের দ্বারা আমরা ত্রিপুরাকে আরও উন্নয়নের দিকে এগিয়ে নিয়ে যেতে পারব, আমার বিশ্বাস। একথা গুলি বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রী রতন লাল ঘোষ** (খয়েরপুর) :— মিঃ ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় সদস্য অমল মল্লিক মহোদয় এই সভার সামনে যে প্রস্তাব উপস্থাপন করেছেন, তা ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের স্বার্থে অত্যন্ত সময়োপযোগী এবং একটা বাস্তব প্রস্তাব যে প্রস্তাব বাস্তবায়িত হলে আগামী দিনে ত্রিপুরা রাজ্য বর্তমানে যে অর্থনৈতিক সংকটের মধ্য দিয়ে চলছে তার থেকে উতরানোর একটা নতুন দিক আমাদের সামনে প্রকাশিত হয়ে উঠবে। এই রাজ্যের মাটির নীচে যে তরল সোনা রয়েছে সেই তরল সোনাকে কাজে লাগিয়ে ত্রিপুরা রাজ্যের নানা বিধ উন্নতির দিক ক্রমশঃ প্রশস্ত হয়ে উঠবে, যেটা বিগত বামফ্রন্টের ১০ বছরের রাজত্বকালে সম্ভব হয়ে উঠেনি, আজকে কিন্তু এই প্রস্তাবের বাস্তবায়নের মধ্য দিয়ে নতুন নতুন দিকের সন্ধান মিলবে। মিঃ ডেপুটি স্পীকার, স্যার. বিগত ১০ বছরের কথা বলতে গেলে আমাকে অনেক কিছুই বলতে হয়, কেননা বিগত সরকার ত্রিপুরা রাজ্যের মানুষকে অনেক স্বপ্নের কথা শুনিয়ে গেছে. কিন্তু সেই স্বপ্নকে তারা বাস্তবে রুপ দেওয়ার কোন চেষ্টাই করে নি, না করার কারণও ছিল। সেটা ছিল তাদের তথাকথিত কমিউনিজম থিওরী। কমিউনিজমে বিশ্বাসী সেই দাদুর দল ত্রিপুরা রাজ্যের লক্ষ বেকার যুবকদের বলতো, তোমরা একটু সবুর কর, একটু অপেক্ষা কর, তোমা-

দের জন্য অনেক কিছু করা হবে। তাদের শুধু উপদেশ। তার পরিবর্তে তারা এই রাজ্যে সোটা আর বোমার রাজত্ব কায়েম করেছিল, রাজ্যের এইদিক ঐদিক কত লোককে খুন করলো, তার কোন হিসাব নেই। কিন্তু এরাজ্যের মানুষ তাদের ১০ বছরের রাজত্বকে কিভাবে গ্রহণ করেছিল, গত নির্বাচনে তারা তাদের রায় দিয়ে দিয়েছেন, যার ফলে এই রাজ্যে কংগ্রেস টি. ইউ, জে. এস জোট সরকারে আসতে পেরেছে। এই রাজ্যের মানুষ জানে যে কমিউনিষ্টরা মুখে যাই বলুক, কাজ করবে ঠিক তার উল্টো। যেমন আজকে আমরা দেখছি যে, ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের স্বার্থে এই সভায় যে প্রস্তাবটা আনা হল তার থেকে তারা দূরে সরে রয়েছেন। তাদের ইজমটা হল মানুষকে ভোখা রাখ, বেকার যুবকদের কাজ দিওনা, শ্রমিকদের রুটি দিওনা অর্থাত এসব যদি দেওয়া হয়, তাহলে তাদের আর মিটিং মিছিলে জমায়েত করা যাবে না। ত্রিপুরা রাজ্যের মানুষকে তারা এভাবে গত ১০ বছর ধরে ব্যবহার করেছেন, যার ফলে তারা ত্রিপুরা রাজ্যে প্রাপ্ত এই সম্পদকে কাজে লাগা-বার কোন চেষ্টাই করে নি, বেকারদের কোন সমস্যার সমাধান করে নি বরং লক্ষ বেকার সৃষ্টি করে গেছেন, তাদের কি কুটির শিল্প অথবা অন্যান্য শিল্প কাজে লাগান নি। তারা যা কিছু করেছেন সবই তাদের রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্যই করেছেন, ত্রিপুরা রাজ্যের সাধারণ মানুষের উপকারে আসবে, এমন কিছু করার তাদের কোন পরিকল্পনাই ছিল না। মিঃ ডেপুটি স্পীকার, স্যার, আমি মনে করি এবং বিশ্বাস করি যে আমাদের তরুন বিদ্যুত মন্ত্রী মহোদয় রয়েছেন, তিনি এই ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের স্বার্থে বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে যে কার্য্যক্রমগুলি হাতে নেওয়ার দরকার, তা খুব তাড়াতাড়ি হাতে নেবেন, এবং তাকে বাস্তবায়নের জন্য যথাসাধ্য চেষ্টা করবেন, কারণ এই রাজ্যে বিগত সরকার ১ লক্ষ বেকার যুবকের বোঝা আমাদের কাঁধে চাপিয়ে দিয়ে গেছেন।

আজকে অনেকগুলি সমস্যা আমাদের জন্য তৈরী করে গেছে বিগত বামফ্রন্ট সরকার। সেই সমস্ত সমস্যার সমাধানের জন্য আমাদের সরকার চেষ্টা করছেন এবং কিছু কিছু পরিকল্পনা হাতে নিয়েছেন। তার মধ্যে যে সমস্ত অনাবাদী জমি এ, ডি, সি এবং নন এডিসি এলাকাতে রয়েছে, অনাবাদী টিলা এবং লুঙ্গা জমি সেই সমস্ত জমি ফসল উপযোগী করা এবং ত্রিপুরাকে খাদ্যে স্বয়ং সম্পূর্ণ করার জন্য আমাদের সরকার চেষ্টা করছেন। বাজেটে খাদ্য আমদানীর জন্য অনেক টাকা বরাদ্দ ধরতে হয়। কারণ খাদ্য উৎপাদনের জন্য প্রয়োজনীয় সার কীটনাশক ঔষধ, এর সম্পূর্ণটাই বাহির থেকে আনতে হয়। এই সার যদি ত্রিপুরাতে উৎপন্ন হয়, প্রয়োজনীয় কীটনাশক ঔষধ যদি এখানে তৈরী করা হয় তাহলে আমরা খাদ্যে স্বয়ংবর হতে পারব। বাজেটে এখানে যে বক্তব্য রাখা হয়েছে সেটা ত্রিপুরার ২৪ লক্ষ মানুষের স্বার্থে জীবন জীবীকার প্রশ্নে আনা হয়েছে। এই প্রস্তাবটা এখন বিশেষ গুরুত্ব-পূর্ণ হয়েছে এই কারণে যে বিগত বামফ্রন্ট সরকার ত্রিপুরার বন কেটে ত্রিপুরাকে মরুভূমিতে পরিণত করে গেছে। অন্য দিকে বড় বড় শ্লোগান দিয়েছে বনায়ন বনায়ন বলে এবং লক্ষ লক্ষ পারমিট, টেণ্ডার

দিয়েছে তাদের দলীয় কেডারদেরকে। তারই পরিণতি আজ আমরা দেখতে পাই পাহাড়ে লাকড়ি নাই। ত্রিপুরা রাজ্যের শতকরা ৯৭/৯৮ জন মানুষকে জঙ্গল কাঁটার উপর নির্ভরশীল করে বিগত সরকারের কমরেডরা ত্রিপুরা রাজ্যের জঙ্গল খেয়ে গেছে। কাজেই আজকে আমাদেরকে অতিসত্তর জ্বালানীর সমস্যার সমাধান করতে হবে। মাননীয় সদস্য অমল মল্লিক মহোদয় গ্যাস বোটলিং প্লান্ট স্থাপন করার জন্য যে প্রস্তাব এনেছেন সেটা ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের স্বার্থে এনেছেন। জঙ্গল কাঁটার ফলে পরিবেশ দোষিত হচ্ছে, ফসল ফলছে না মানুষের শরীরে নানা রোগ দেখা দিয়েছে। এখন ত্রিপুরা রাজ্যে যে গ্যাস পাওয়া যাচ্ছে তাকে যদি বোটলিং করার মত ব্যবস্থা করা হয় তাহলে এই সমস্যার সমাধান হবে। তারপর নূতন বনায়ন করতে হবে। মাননীয় সদস্যের তৃতীয় প্রস্তাব হল—২৫০ মেগাওয়াট শক্তি সম্পন্ন দুইটি থার্মল পাওয়ার প্রোজেকট স্থাপন। সেটাকে আমি পূর্ণ সমর্থন করছি ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের স্বার্থে। আমরা দেখেছি তথাকথিত কমরেডরা অন্ধকারের জীব, তারা মানুষকে আলোতে আনতে চায় না, উনবিংশ শতাব্দির মানুষকে বিংশ শতাব্দির আলোর রোশনায় নিয়ে যেতে চায় না। সেই জন্য এই মেকি কম্যুনিষ্টরা বিদ্যুতের কথা বলে ত্রিপুরা রাজ্যের মানুষকে বিভ্রান্ত করতে চাইছে।

সেখানে মানুষ তথাকথিত মেকী কমিউনিষ্টদের মেকি কথায় বিশ্বাস করে না। সেই জন্য আমরা বার বার বলছি, ত্রিপুরা রাজ্যের প্রতিটি প্রান্তরে যদি বিদ্যুৎ পৌঁছে দেওয়া যায়, ত্রিপুরা রাজ্যের প্রত্যেকটি পাহাড়ে জঙ্গলে যে মানুষ রয়েছে সেখানে যদি বিদ্যুৎ পৌঁছে দিতে পারি, তাহলে মেকি কমিউনিষ্টদের বিভ্রান্তকর কথায় মানুষ আর ভুলবে না।

এই কারণে অতীতে আমরা বার বার দেখেছি লোডশেডিং হয়ে গেছে দিনের পর দিন, আর দিনের পর দিন নৃপেন চক্রবর্তী বক্তৃতায় বলেছেন, বিরাট বিদ্যুতের ব্যবস্থা করে দিয়েছেন। কিন্তু দিনে ৬।৭।৮।১০ ঘন্টা লোডশেডিং। আজকে বাস্তব জমির উপর দাঁড়িয়ে বলতে হবে, আমাদের সরকারকে আমি ব্যক্তিগতভাবে প্রশংসা করছি এই কারণে. আজকে সেই রকম লোডশেডিং নেই। আমি বিশ্বাস করি, আগামী গরমের দিনে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী, যিনি বিদ্যুৎ দপ্তরের চার্জে আছেন. এবং এছাড়া রয়েছেন আর একজন ডাইনামিক ষ্টেট মিনিষ্টার ফর এনার্জি, আমি উনার দৃষ্টি আকর্ষণ করে বলছি, এই সমস্যা অনেক দূর সমাধান করেছেন, এবং আশা করছি আগামী গরমের দিনে আমরা লোডশেডিং পাব না। লোডশেডিং মুক্ত হিসাবে বাঁচতে পারব। কারণ আমরা অতীতে দেখেছি, বিদ্যুৎ চলে গেছে তখন নৃপেন চক্রবর্ত্তীর কাছে চিৎকার উঠত। এই ধরনের চিৎকার আর উঠবে না বলে আমার বিশ্বাস আছে। সামনে ২৫০ মেগাওয়াট বিদ্যুতের চ্যালেঞ্জ। পশ্চিম বাংলায় শ্লোগান দেওয়া হয় রক্ত বিক্রী করে বক্রেশ্বর করব। এই শ্লোগানের পেঁছনে আছে একটি কারণ। সে কারণ, রাজনৈতিক ফয়দা উঠান। এখানেও ত বিদ্যুতের সমস্যা ছিল। আজকে মাননীয় বিরোধী

দলের সদস্যরা হলের ভেতরে নেই, থাকলে আমি জিজ্ঞাসা করতাম, আজ থেকে ১০ বছর আগে যখন ক্ষমতায় এসেছিলেন তখনও কিন্তু ত্রিপুরার মাটির নীচে গ্যাস ছিল। কিন্তু ১০ বছরের মধ্যে ঐ গ্যাসকে কাজে না লাগিয়ে শিল্পায়ন চাই, রেল চাই এই রকম বিরাট বিরাট ভাষণ দিলেন, কিন্তু কোন ইনফ্রা ষ্ট্রাকচার তৈরী করলেন না, বিদ্যুতের জন্যও কোন ইনফ্রা ষ্ট্রাকচার তৈরী হলো না। তাই ত্রিপুরা রাজ্যের সরকারকে নতুন করে চিন্তা করতে হচ্ছে, এই তরল সোনার গ্যাসকে কাজে লাগিয়ে কিভাবে বিদ্যুৎ উৎপাদন করা যায় যা দিয়ে ত্রিপুরা রাজ্যের লক্ষ লক্ষ বেকারের ভাগ্যকে ফিরিয়ে দেওয়া যাবে। বিভ্রান্তকর কথায় ওরা খুবই উস্তাদ। বেকারদের মনে, ভাষা চাষীদের মনে, ভূমিহীনদের মনে, গরীব সিডুল্ড কাষ্টদের মনে, উপজাতি বন্ধুদের মনে বিভিন্ন রকম বিভ্রান্তকর কথা ঢুকিয়ে দিতে খুবই উস্তাদ। স্যার, আজকে ওরা সভায় নেই, নয়ত আজকে প্রশ্ন উঠত, রক্ত বিক্রী করে বক্রেশ্বর করতে যাচ্ছেন কেন ? এটা সম্পূর্ণ রাজনৈতিক কারণ। সে রাজনীতি আমরা ত্রিপুরা রাজ্যের জমিতে দেখেছি, রেল চাই, শিল্প চাই, অমুক চাই, তমুক চাই বলে বিরাট বিরাট শ্লোগান দেওয়া হল, কিন্তু একটা ইনফ্রা ষ্ট্রাকচার তৈরী করা হল না শিল্পের জন্য, এমন কি বিদ্যুতের জন্যও। এটা তাজ্জবের প্রশ্ন। এই প্রশ্ন আজকে আসছে এই ক্ষেত্রে যেহেতু প্রাইভেট মেম্বার্স রিজলিউশানে বিদ্যুতের প্রশ্ন জড়িত রয়েছে। তাই আজকে আমি এর বাইরে যেতে চাই না। মাননীয় অমল বাবু যে প্রস্তাব এখানে এনেছেন মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই প্রসঙ্গে একটি লাইন মনে হচ্ছে। কারণ মাননীয় বিদ্যুৎ রাষ্ট্রমন্ত্রী এইখানে রয়েছেন। উনার দৃষ্টি আকর্ষণ করে আমি বলছি, রবি ঠাকুরের একটি কবিতার লাইনে রয়েছে, "মনে হয় অজস্র মৃত্যু পার হয়ে আসিলাম আজিকে নতুন প্রভাতের শিখর চূড়ায়"। আমরা প্রভাতের শিখর চূড়ার দিকে যাচ্ছি, ত্রিপুরার রাজ্যের ২৪ লক্ষ মানুষের ভাগ্য ফিরবে এই বিশ্বাস রাখি যদি বিদ্যুতের যে টার্গেট নেওয়া হয়েছে তা পূরণ হয়ে যায়। আশা করছি, ২ থেকে ৩ বছরের মধ্যে আমরা ২৫০ মেগাওয়াট বিদ্যুৎ যা আমরা দাবী করছি, কেন্দ্রীয় সরকারও যার অনুমোদন দিয়েছেন তা আমরা ফুলফিল করতে পারব, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আরো বেশী করে সাহায্য ও সহযোগিতা নিয়ে। ১ লক্ষ বেকার যারা জলন্ত সমস্যা ত্রিপুরার বুকে সেই জলন্ত সমস্যা সমাধানের স্বার্থে আমাদের ২৫০ মেগাওয়াট বিদ্যুৎ যা রুখিয়াতে স্থাপন হওয়ার কথা তা যতবেশী তাড়াতাড়ি স্থাপন হয় ততই ত্রিপুরা রাজ্যে ভাগ্য তাড়াতাড়ি গড়বে। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে আর খুব বেশী বক্তব্য রাখতে চাই না। কারণ আমার কমরেড বন্ধুরা এই প্রাইভেট মেম্বার্স রিজলিউশন প্রস্তাবে বাস্তব ধর্মী যে বক্তব্য আছে যা মাননীয় সদস্য অমল বাবু এনেছেন এই প্রস্তাবের মুখোমুখি হতে হবে, বাস্তবের মুখোমুখি হতে হবে, আবার ১০ বছরের হিসাব তাঁদের দিতে হবে, ইনফাষ্ট্রাকচার যে তৈরী করতে পারেন নি তাঁরা তার হিসাব দিতে হবে, শুধু লম্বা লম্বা সমাজতান্ত্রিক বক্তব্য রেখে মানুষের ভাগ্যকে পরিবর্তন করা যায় না। শুধু লম্বা লাল নিশান দিয়ে মিছিল করে মানুষের ভাগ্যকে পরিবর্তন গঠান

যায় না। মানুষের ভাগ্যের পরিবর্তন ঘটাতে হলে প্রাইভেট মেম্বারস রিজলিউশন যা আজকে এখানে আনা হয়েছে তা বাস্তবধর্মী প্রস্তাব এই ধরনের প্রস্তাব এটাকে কার্যকরী করতে পারলেই ত্রিপুরা রাজ্যের মানুষের ভাগ্যের পরিবর্তন হয়। শুধু রাজনীতি, শুধু কথার কচকচানি আর কমরেডদের হাতে বোমা বন্দুক, রাইফেল দিয়ে কিছু মানুষ মারা যায়, মানুষ গড়া যায় না।

এই ধরণের প্রস্তাব এনে কার্যকরী করতে পারলে ত্রিপুরা রাজ্যের ভাগ্য পরিবর্তন হয় তা না করে আমাদের বিরোধী বন্ধুরা উনাদের ক্যাডারদের হাতে বোমা, বন্দুক ইত্যাদি তুলে দিচ্ছেন। আজকে উনারা হাউসে উপস্থিত থাকলে আমি তাঁদের বলতে পারতাম যে আমরা মানুষ তৈরীর কারখানা করেছি, সেখানে আমরা বিদ্যুৎ পৌঁছে দেব। তারজন্য আমাদের ২৫০ মেগাওয়াট বিদ্যুৎ প্রয়োজন এবং তার জন্য আমরা নূতন করে চিন্তা ভাবনা শুরু করেছি। আমরা কেন্দ্রীয় সরকারের নিকট বিনীত অথচ দৃঢ়ভাবে দাবী জানাব অবিলম্বে আমাদেরকে সাহায্য করার জন্য আমরা ত্রিপুরা রাজ্যের সমস্ত কৃষক, বেকার যুবকদের সাহায্য করতে পারি, তারা যে সমস্ত ছোট ছোট শিল্প কারখানা খুলবে সেখানে যাতে আমরা বিদ্যুৎ পৌঁছে দিতে পারি, তাই এই প্রস্তাবটিকে দৃঢ়ভাবে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** শ্রী মতিলাল সাহা।

**শ্রীমতিলাল সাহা (রাষ্ট্রমন্ত্রী) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহোদয় আজকে হাউসে যে প্রাইভেট মেম্বার্স রিজলিউশনটি উপস্থাপন করেছেন, সেটাকে আমি আন্তরিক ভাবে সমর্থন করছি। এবং এই প্রস্তাবটিকে যাতে আমরা বাস্তব রূপ দিতে পারি তার জন্য আমরা জোট সরকারের পক্ষ থেকে প্রচেষ্টা চালাব। একটা প্রশ্ন এখানে আছে—আজকে ১৯৮৯ইং সালের প্রথম বাজেট অধিবেশন। এই গুরুত্বপূর্ণ বাজেট অধিবেশনে বিরোধী দলের মাননীয় সদস্য মহোদয়রা অনুপস্থিত। সুতরাং, তাঁদের এই অনুপস্থিতিই প্রমাণ করে যে ত্রিপুরা রাজ্যের উন্নতি হউক সেটা তাঁরা চান না। যদি চাইতেন, তাহলে নিশ্চয়ই আজকের এই গুরুত্বপূর্ণ বাজেট অধিবেশনে উপস্থিত থাকতেন। আমরা বিগত ১০ বৎসরের ইতিহাস যদি দেখি, তাহলে দেখব যে তৎকালীন বামফ্রন্ট সরকার কেন্দ্র বিরোধী চীৎকার দিতেন এবং সেই চীৎকারে উনারা যদিও বলতেন ত্রিপুরা রাজ্যে শিল্প চাই, রেল চাই, কিন্তু আন্তরিকভাবে উনারা ত্রিপুরা রাজ্যে শিল্প গড়ার জন্য কোন উদ্যোগই নেন নি। মিছিল করাটাই তাঁদের আসল উদ্দেশ্য ছিল। কিন্তু আমরা, এই জোট সরকার ক্ষমতায় এসেছি আজকে এক বৎসরের মধ্যে আমরা ত্রিপুরা রাজ্যে বিভিন্ন প্রান্তে মাটির নীচে যে প্রাকৃতিক গ্যাস রয়েছে, সে গ্যাসকে কাজে লাগিয়ে নূতন গ্যাস ভিত্তিক শিল্প করার জন্য উদ্যোগ নিয়েছি এবং কেন্দ্রীয় সরকারও আমাদেরকে শিল্প করার জন্য সাহায্য করছেন। মাননীয় সদস্য অমল মল্লিক মহোদয় উনার প্রাইভেট মেম্বার্স রিজলিউশনটিতে—সার ও কীটনাশক ঔষধ তৈরীর কারখানা স্থাপন করার কথা উল্লেখ

করেছেন। এটা ত্রিপুরা রাজ্যে অত্যন্ত জরুরী। কেননা, এর মাধ্যমেই ত্রিপুরা রাজ্যের কৃষক ভাইরা অত্যন্ত উপকৃত হবেন। জানুয়ারী ১৯৮৫ইং তারিখে দৈনিক ১৬০০ টন ক্ষমতাসম্পন্ন ৫৩৫.৪৬ কোটি টাকা ব্যয়ে ত্রিপুরায় মেসার্স ইনজিনীয়ার্স ইণ্ডিয়া লিঃ কর্ত্তৃক একটি ভায়াবিলিটি স্টাডি রিপোর্টের পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকারের সার দপ্তর ১৯৮৭ইং জানায় যে, তদানিন্তন সময়ের সংশ্লিষ্ট বিভিন্ন কারণে গ্যাস ভিত্তিক সার কারখানা স্থাপন করা সম্ভব নয়।

একচুয়্যালি আমাদের ত্রিপুরা রাজ্যে যে প্রয়োজন, যেটা দরকার তার সাথে সমতা না রেখে একটা বিরাট চেষ্টা বামফ্রন্ট সরকার নিয়েছিলেন। উনারা জানেন এমন কিছু আমরা কেন্দ্রের কাছে দাবী করছি যেটা কেন্দ্রের দেওয়া সম্ভব নয় এবং যেটা ত্রিপুরা রাজ্যের ক্ষেত্রে অবাস্তব। তারপর কেন্দ্র দেয়-না, দেয় না করে ত্রিপুরা রাজ্যে একটা চিৎকার তুলতে পারবে সে জন্যই একটা সারকারখানা করার জন্য চেষ্টা নিয়েছিলেন, যেটা কেন্দ্রীয় সরকার পর্যালোচনা করে দেখবেন যে ১৬০০ (ষোলশত) টন ক্ষমতা সম্পন্ন সার কারখানা করার কোন প্রয়োজনীয়তা আছে বলে মনে করেন না।

পরবর্ত্তী অবস্থায় উক্ত প্রস্তাব বিবেচনা করা হয় এবং মডিফাইড আকারে ১৯৮৮ইং তে ত্রিপুরাতে দৈনিক ২০০ টন ইউরিয়া এবং ৩৫০ টন এমোনিয়া উৎপাদনক্ষম এবং ১৩২.৩৩ কোটি টাকা ব্যয়ে একটি সার কারখানার প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়। আমাদের সরকার আসার পর আমরা এই প্রস্তাব পাঠিয়েছি। কেন্দ্রীয় সরকারের যোজনা পর্ষদ এবং কেন্দ্রীয় সরকারের সার বিভাগের উদ্যোগে প্রজেক্ট এ্যাণ্ড ডেভলাপমেন্ট ইণ্ডিয়া লিঃ-এর (পি, ডি, আই, এল) একটি টিম গত নভেম্বর মাসে ১৯৮৮ইং তারিখে ত্রিপুরায় একটি ইউরিয়া ও এমোনিয়া সার কারখানা স্থাপনের জন্য একটি ফিজিবিলিটি ষ্টাডি রিপোর্ট কেন্দ্রীয় সরকারের নিকট পেশ করেছেন। তাতে বলা হয় যে, ত্রিপুরায় উক্ত সার কারখানা স্থাপন করা সম্ভব। এ বিষয়ে কেন্দ্রীয় সার দপ্তরের সঙ্গে যোগাযোগ করা হয় যাতে এই প্রজেকট্ রাজ্যে স্থাপন করার অনুমোদন পাওয়া যায়। আমরা আশা করছি খুব শীঘ্রই এই সার কারখানা গড়ার জন্য অনুমোদন দেবেন, তার জন্য রাজ্য সরকার সব রকম যোগাযোগ রক্ষা করে চলেছেন।

কেন্দ্রীয় সরকার ৬ই সেপ্টেম্বর ১৯৮৮ইং তারিখে একটি চিঠিতে রাজ্য সরকারকে ত্রিপুরায় একটি পেষ্টি সাইড ফরমূলেশ্যান অর্থাৎ কীটনাশক ঔষধ উৎপাদনের জন্য একটি কারখানা স্থাপনের পরামর্শ দেন। বর্ত্তমান জোট সরকার এই কারখানা স্থাপনের উদ্যোগ নিয়েছেন। ইতিমধ্যে কোন কোন সংস্থা তাদের প্রস্তাব পেশ করেছেন। সেগুলো বিবেচনাধীন আছে। সরকার যত শীঘ্র সম্ভব একটি প্রজেক্ট রিপোর্ট তৈরী করার উদ্যোগ নিয়েছেন।

ত্রিপুরায় প্রচুর গ্যাস রয়েছে, কিন্তু এই গ্যাসের মধ্যে মিথাইল কার্বন নামে একটি যৌগিক পদার্থ রয়েছে। তার পরিমান হবে শতকরা ৯৪ ভাগ। বাকী শতকরা ৬ ভাগ হেভিয়ার হাইড্রোকার্বন রয়েছে। উক্ত ৯৪ ভাগ মিথাইন কার্বনেট এত হালকা যে তা বটলিং প্ল্যান্টে ব্যবহার করা সম্ভব নয়। এমত অবস্থায়, ত্রিপুরার প্রাপ্ত গ্যাসকে পাইপ লাইনের মাধ্যমে বাড়ী বাড়ী পৌছে দিয়ে জ্বালানী হিসেবে ব্যবহার করার জন্য একটি প্রজেকটের অনুমোদন পাওয়া গেছে। উক্ত প্রকল্প ত্রিপুরা ইণ্ডাস্ট্রীয়েল ডেভলাপমেন্ট করর্পোরেশন যৌথ উদ্যোগে রূপায়ন করার ব্যবস্থা করেছেন।

ত্রিপুরার প্রাপ্ত গ্যাস এর অন্য যৌগিক পদার্থ যথা হেভিয়ার হাইড্রোকার্বন যৌগিক উপায়ে পৃথকীকরন করা সম্ভব হলে তবেই গ্যাস বটলিং প্লান্ট করা সম্ভব হবে। তাই আমি বলব মাননীয় সদস্য অমল মল্লিক যে প্রস্তাব এনেছেন সেটা অত্যন্ত সময়োপযোগী এবং ত্রিপুরা রাজ্যের যে বেকার সমস্যা তার কিছুটা সমাধান সম্ভব হবে এবং আমাদের রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সাথে এই গ্যাস ভিত্তিক শিল্প গড়ার জন্য যোগাযোগ রক্ষা করে চলেছে। আমরা আশা করছি অচিরেই গ্যাস ভিত্তিক শিল্প ত্রিপুরায় গঠন হবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার** :— মাননীয় মন্ত্রী শ্রী রবীন্দ্র দেববর্মা।

**শ্রীরবীন্দ্র দেববর্ম্মা** (রাষ্ট্রমন্ত্রী) :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই হাউসে মাননীয় সদস্য অমল মল্লিক যে প্রস্তাবটি এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। এই প্রস্তাবটি অত্যন্ত সময়োপযোগী প্রস্তাব এবং এইটার প্রয়োজনীয়তা ছিল। বামফ্রন্ট সরকারের আমলে আমরা এইরকম প্রস্তাব অনেকবার এনেছিলাম কিন্তু উনারা আমাদের প্রস্তাবকে গ্রহণ করেন নাই। এই সরকার আসার পর মাননীয় সদস্য যে প্রস্তাব এখানে এনেছেন সমস্ত দিক থেকে এটা গুরুত্বপূর্ণ এবং এই প্রস্তাবের যে ৩টি পয়েন্টের উপর এখানে বলা হয়েছে এই সরকার তার উদ্যোগ নিয়েছেন। প্রথমে যেটা মাননীয় মন্ত্রী মতিবাবু উল্লেখ করেছেন যে সার এবং গ্যাস বটলিং প্ল্যান্ট স্থাপনের ব্যবস্থা, যেখানে উনি রেখেছেন ২৫০ মেগাওয়াটের শক্তিসম্পন্ন ২টি থার্মাল পাওয়ার প্রজেক্টের কথা। এটা সত্যি ত্রিপুরা রাজ্যে প্রচুর গ্যাস পাওয়া গেছে, যে গ্যাস পাওয়া গেছে সেটা উন্নতমানের গ্যাসই ত্রিপুরাতে পাওয়া গেছে। যে গ্যাসকে কাজে লাগিয়ে আমাদের ত্রিপুরা রাজ্যের ভবিষ্যৎ ২৪ লক্ষ মানুষের ভবিষ্যৎ উজ্জ্বল করতে পারি। আমরা দেখেছি যে বিগত দিনে গ্যাস থার্মালের জন্য ও, এন, জি, সি থেকে বিভিন্নভাবে প্রস্তাব দিয়েছিল. কিন্তু সেই প্রস্তাব অগ্রাহ্য করা হয়েছে। এইবারও বিগত বামফ্রন্ট সরকার ঠিক চলে যাওয়ার প্রাক্ মুহূর্ত্তের সময়ে ৫০০ মেগাওয়াটের একটি প্রস্তাব এসেছিল ও, এন, জি, সি থেকে। আমি কাগজে দেখলাম, ওরা একটা কাগজ দিয়ে এইটা সম্ভব নয় বলে রিজেক্ট করে দিয়েছে। এই সরকার আসার পর ও, এন, জি, সির কাছ থেকে সেই প্রস্তাবকে সমর্থন

করে কেন্দ্রীয় সরকারের কাছে রেখেছে। ত্রিপুরা রাজ্যে গ্যাস শুধু বিদ্যুৎ উৎপাদনই নয়, অন্যান্য জিনিসও এই গ্যাস কাজে লাগিয়ে কাজ করতে পারি। এই গ্যাস যদি ত্রিপুরা রাজ্যে স্থাপন করতে পারি বিভিন্ন কলকারখানা, শিল্প স্থাপন যদি করা যায় তাহলে আমরা বেকার সমস্যার সমাধান করতে পারব বলে আশা করছি। আমরা বিগত দিনে শুধু বেকার সমস্যার সমাধান করতে হবে এই চীৎকারই শুনেছি কিন্তু কি করবে তার কোন স্পেশিফিক বা সুনির্দিষ্ট ধরণের পথটা আমরা দেখতে পাইনা। এইবার রাজ্য সরকার আসার পর প্রথমে রুকিয়াতে ১৬ মেগাওয়াটের ৮০২ অর্থাৎ ১৬ মেগাওয়াটের গ্যাস থার্মাল প্রজেক্টের কাজ হাতে নিয়েছে এবং সেই কাজের জন্য মেশিন ভেলকে দেওয়া হয়েছে। সেই ভেলের কাছ থেকে এই মাসের শেষ অবদি অর্থাৎ মার্চের ৩১ তারিখের মধ্যে রুকিয়াতে মেশিন পৌছে যাওয়ার কথা এবং আগামী ডিসেম্বর মাসের মধ্যে ১৬ মেগাওয়াটের প্রজেক্ট চালু করতে পারব।

এর পরে আর একটা থার্ড ইউনিট বড়মুড়াতে ৬.৫ মেগাওয়াটের ব্যবস্থার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব রেখেছি, কেন্দ্রীয় সরকার এন, ই, সির কাছে দিয়েছে, এন, ই, সি সেই টাকা দেওয়ার জন্য স্বীকৃতি দিয়েছেন এবং বিভাইজড স্কীমগুলি আমরা সম্পূর্ণ সাবমিট করেছি এবং মেশিন কিনার কাজ প্রায় শেষ, মেশিন গুলি জাহাজে উঠে গেছে, আগামী তিন মাস পরে সেগুলি ইণ্ডিয়াতে এসে পৌছবে। সেই মেশিন ফ্রান্স থেকে আসছে এবং আগামী ডিসেম্বর মাসের মধ্যে সেই ৬.৫ মেগাওয়াট বিদ্যুৎ আমরা বড়মুড়াতে পাব। শুধু তাই নয়, এই গত কয়েক দিন আগে দিল্লীতে আমরা একটা উর্দ্ধ পর্যায়ের মিটিং করেছি, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে প্রতিনিধিও ছিলেন, ৭৫ মেগাও-য়াটের রুখিয়াতে একটা গ্যাস থার্মাল প্ল্যান্ট করার প্রস্তাব রেখেছেন, তার জন্য এন ই সি দেড়শত কোটি টাকা দেবেন বলেছেন এবং এই টাকা আমরা পেয়ে যাব, এই কাজের জন্য উদ্যোগ নেওয়া হচ্ছে এবং আগামী জুলাই মাসে প্র্যাকটিক্যালি কাজটা প্রথম রুখিয়াতে শুরু করা হবে। এর আগে কেন্দ্রীয় সরকার থেকে একটা যৌথ টিমকে আমরা অনুরোধ করেছি সেই রুখিয়াতে এসে ভিজিট করার জন্য এবং এর পরে ৫০০ মেগাওয়াটের একটা প্রস্তাব আমরা ও এন জি সিতে গ্রহণ করেছি এবং কেন্দ্রীয় সরকারকে আমরা এই প্রস্তাবটা দিয়েছি গ্রহণ করার জন্য। কেন্দ্রীয় সরকার থেকে সম্মতি পেলে এই গ্যাসকে কাজে লাগিয়ে ৫০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের কাজ আমরা শুরু করব, তবে সেটা কি রুখিয়াতে হবে, না আগরতলার কাছে হবে, না অন্য কোথাও হবে, কোন জায়গাতে হবে সেন্টার স্থাপিত কেন্দ্রীয় সরকারের এন টি পি সি তাদেরকে দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকার এগ্রি হয়েছেন যে এন টি পি সি এই কাজটা করবে, তারাও এগ্রি হয়েছেন এবং তারা এই মাসের মধ্যে এসে আগামী জুলাই মাসের ভিতরে সম্পূর্ণ প্রজেক্ট রিপোর্ট করবে যে কোথায় হবে সেটা এবং আতে কত টাকা লাগবে এই সমস্ত রিপোর্ট তারা সাবমিট করবে বলে আমাদেরকে কথা দিয়েছে। এই প্রজেক্টের জন্য

প্রায় ৬০০ কোটি টাকার মত খরচ পড়বে। এই ব্যাপারে একদিকে আমরা বলতে পারি আগামী দুই বছরের ভিতরে ত্রিপুরা রাজ্যের যে বিদ্যুৎ চাহিদা, এখন প্রায় ৪০ মেগাওয়াট, সেই গ্যাস থেকে আমরা সেই বিদ্যুৎ উৎপাদন করে সম্পূর্ণভাবে স্বয়ং সম্পূর্ণ হয়ে যাবে। শুধু তাই নয় এই দুই বছর পরে যে প্ল্যান গুলি আমরা নিয়েছি সেই গুলি যদি তাড়াতাড়ি সম্পূর্ণ হয়ে যায় তা হলে আমরা ত্রিপুরা রাজ্যে বিদ্যুতের যে চাহিদা তা মিটায় তার পরে আমরা বাহিরে বিক্রী করতে শুরু করব। তখন বাংলাদেশই বলুন আর পশ্চিমবঙ্গই বলুন, সেই পশ্চিমবঙ্গে আমরা দেখেছি বামফ্রন্ট সরকার সেখানে বিদ্যুতের অভাবে ভুকছে আমরা চিন্তা করছি তাদেরকে আমরা সাহায্য করতে পারব এবং ত্রিপুরা রাজ্য থেকে তখন বিদ্যুৎ বিক্রী করে যে টাকা আমরা অর্জন করব সেটা ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের স্বার্থে লাগবে, যে রেভিনিও আসবে তা আমরা ত্রিপুরার ২৪ লক্ষ মানুষের স্বার্থে লাগাতে পারব এবং এখানে বলতে হয় যে খুব দুঃখের বিষয়, আজকের পত্রিকায় আমি দেখেছি বিরোধী দলের সদস্যরা একটা অজুহাত, কোন কথা নাই, একটা কাজও নাই মাথা চুলকিয়ে বলল যে, কাকে দোষ দেওয়া যায়, সরকারেরতো দোষ দেওয়ার কিছু নাই, কোন কাজেতো দোষ দেওয়া যায় না, গভর্ণরকে দোষ দেওয়া যায়। ঐ একটা অজুহাত দেখিয়ে গভর্ণর অগণতান্ত্রিক কাজ করেছে বলে চিৎকার করে তারা প্রেস কনফারেন্স করে কালকে বলে দিল যে, আজকে তারা আসবে না। আগামী বছর আমরা কি করব, কি প্ল্যান নেব ২৪ লক্ষ মানুষের স্বার্থে, এই সমস্ত আলোচনার প্রথম অধিবেশন আজকে শুরু হচ্ছে, গণতন্ত্রের প্রতি যদি তাদের ন্যূনতম শ্রদ্ধা থাকত তাহলে আজকে নিশ্চয়ই ওনারা উপস্থিত থাকতেন।

গণতন্ত্রকে তারা ভয় পায়, তাই তারা আজকে এখানে রইলেন না। মহামান্য রাজ্যপালের প্রতি সম্পূর্ণ অগণতান্ত্রিকভাবে মিথ্যা অভিযোগ তুলছেন যে, মাননীয় রাজ্যপাল রাজনীতি করছেন। এই মহামান্য রাজ্যপাল ত তাদের আমলেও ছিল এবং আমরা ক্ষমতায় আসার পরে রাতারাতি আরেকজন রাজ্যপাল আনিনি। তখন ত মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী বলেছেন যে এই রাজ্যপাল ত্রিপুরার ২৪ লক্ষ মানুষের জন্য উপকারী এবং ভাল রাজ্যপাল। অথচ আজকে সেই রাজ্যপালকেই বলছেন যে উনি নাকি রাজনীতি করছেন। কাজেই এটা পরিস্কার যে তারা গণতন্ত্র মানেনা। তবু আমরা আশা করব যে গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা জানিয়ে আগামী দিনে তারা হাউজে থাকবেন। এখানে বিদ্যুৎ সম্পর্কে আমি আরেকটা কথা বলতে চাই যে, এখনও আমরা বিদ্যুৎ উৎপাদন করতে পারিনি তবুও আমরা আপ্রাণ চেষ্টা করেছি কি করে ত্রিপুরাবাসীকে বিদ্যুতের দুর্ভোগ থেকে রক্ষা করা যায় তারজন্য আমরা জিরিভাম দিয়ে আরেকটা নূতন লাইন করেছি যাতে আসাম ফেইলুর হলেও বিদ্যুতের কোন অভাব না হয়। তাছাড়া এই লাইন দিয়ে বিদ্যুত আনার ফলে বৎসরে ২৩ লক্ষ টাকা সরকারের সেইভ হবে। কাজেই এই বিদ্যুতের জন্য সরকার অনেক রকমের উদ্যোগ নিয়েছেন ও নিচ্ছেন। অতএব

আমি আশা করি এই সভা এই প্রস্তাবকে সর্বসম্মতিক্রমে গ্রহণ করবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** আমি এখন মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হল—"এই বিধানসভা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করিতেছে যে রাজ্যের শিল্প উন্নয়ন, আর্থিক উন্নতি ও বেকার সমস্যার আশু সমাধানের জন্য ত্রিপুরা রাজ্যে প্রাপ্ত প্রাকৃতিক গ্যাসকে কাজে লাগিয়ে অবিলম্বে নিম্নোক্ত কার্যাক্রমগুলি গ্রহণ করা হউক :—

১। সার ও কীটনাশক ঔষধ তৈয়ারীর কারখানা স্থাপন।

২। একটি গ্যাস বটলিং প্ল্যান্ট স্থাপন।

৩। ২৫০ মেগাওয়াট শক্তি সম্পন্ন দুইটি থার্মাল পাওয়ার প্রজেক্ট স্থাপন"।

( ধ্বনি ভোটে রিজলিউশনটি সভা কর্তৃক গৃহীত হয় )।

এই সভা আগামী ২০শে মার্চ, ১৯৮৯ইং বেলা ১১টা পর্য্যন্ত মুলতবী রইল।

ANNEXURE—"A".

Admitted Starred Question No. 33.
Name of member :— **Shri Badal Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to State.

প্রশ্ন

১। বোর্ডার এরিয়া প্রজেক্ট,এর জন্যে বর্তমান আর্থিক বছরে কত টাকা বরাদ্দ করা হয়েছিল এবং এ পর্য্যন্ত কত টাকা খরচ হয়েছে।

২। এখন এই বোর্ডার প্রজেক্টের মাধ্যমে কি কি উন্নয়নের কাজ রূপায়িত হয়েছে ( কাজের তালিকা )

৩। এই প্রজেক্ট এর আরো গোবিন্দবাড়ী মাণিকমপু এবং মালিধরের রাস্তার জন্য কত টাকার ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে এবং কারা কারা সেই কাজ করাচ্ছেন।

উত্তর

১। বোর্ডার এরিয়া প্রজেক্ট-এর জন্য বর্তমান আর্থিক বছরে মোট ২৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল এবং এ পর্য্যন্ত মোট ১.১৪.১৫.৫৫ লক্ষ টাকা খরচ হয়েছে।

২। বোর্ডার প্রজেক্ট-এর মাধ্যমে বর্তমানে যে সমস্ত উন্নয়নের কাজ রূপায়িত হতে চলেছে সেগুলি নিম্নরূপ :—

১) জীপগাড়ী যাতায়াতযোগ্য বনপথ নির্মান। ২) যোগাযোগকারী বনপথ নির্মান।

৩) ভূমিক্ষয় প্রতিরোধ কর্মসূচী। ৪) কৃষি-বনায়ন। ৫) সুসংহতি গৃহ নির্মান। ৬) জল সংরক্ষন ব্যবস্থা। ৭) সমাজ কেন্দ্র নির্মান। ৮) কুটির শিল্প (সুতা বিতরন) ৯) পানীয় জলের ব্যবস্থা (মার্ক ২ নলকূপ ও পাকা কূয়া নির্মান) ১০) পশু পালন। ১১) বয়স্ক শিক্ষা কেন্দ্র ও বলোয়ারী কেন্দ্র স্থাপন। ১২) বরাক্ বাঁশ রোপন। ১৩) সামাজিক বনায়ন।

৩। গোবিন্দবাড়ী, নাতিনমনু, এবং মালিধরের রাস্তার জন্য—এ পর্যান্ত ৫ লক্ষ টাকার ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে। ঐ সকল কাজ উক্ত এলাকার সমষ্টি উন্নয়ন আধিকারিকের তত্ত্বাবধানে ওভারসিয়ারের দেখাশুনায় স্থানীয় উপজাতি ঠিকাদারদের দিয়ে করানো হয়।

Admitted Starred Question No. 34

Name of M.L.A.—**Sri Badal Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department the pleased to state :—

১) ত্রিপুরা আইন কলেজে অধক্ষসহ প্রয়োজনীয় অধ্যাপক নিয়োগ করা হয়েছে কি ?

২) যদি না হয়ে থাকে তাহলে কবে নাগাদ নিয়োগ করা হবে বলে আশা করা যায় ?

| Minister-in-charge :— | Answer. |
|---|---|

১) ৩ জন সহকারী অধ্যাপক পূর্ণ সময়ের জন্য নিয়োগ করা হয়েছে। তাছাড়া, ৫ (পাঁচ) জন আইনবিদ আংশিক সময়ের জন্য অধ্যাপনার কাজে নিযুক্ত হয়েছেন। প্রশাসনিক দক্ষতা সম্পন্ন আইন বিভাগের জয়েন্ট সেক্রেটারী ভারপ্রাপ্ত অধ্যক্ষ হিসাবে কাজ চালাচ্ছেন।

২) অধ্যক্ষ নিয়োগের বিষয়টি বর্ত্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

Admitted Starred Question No. 38

Name of M.L.A.—**Sri Badal Choudhury.**

Will the Hon'ble Minister in-Charge of the Education Department be pleased to state :—

১। ইহা কি সত্য আগরতলার হিন্দু স্কুলটির শিক্ষক কর্মচারী সরকারী প্রবর্তিত বেতনক্রম এবং চাকুরী নিরাপত্তা পাচ্ছেন না :

২। যদি না পেয়ে থাকেন তার কারণ কি ?

৩। রাজ্য সরকার এই স্কুলটি অধিগ্রহণে কি কি বাঁধার সম্মুখীন হচ্ছেন ?

ANSWER

Minister-in-charge :—ARUN KUMAR KAR

১। সরকারী Grant in-Aid বিধির আওতাভুক্ত নহে এরূপ বেসরকারী বিদ্যালয়ে সরকারী বেতনক্রম প্রবর্তনের বিষয়টিও চাকুরী সংক্রান্ত বিধি শিক্ষা বিভাগের নিয়ন্ত্রনাধীন নহে।

২। প্রশ্ন উঠেনা।

৩। বিদ্যালয়টি অধিগ্রহণের জন্য যে Act করা হয়েছিল সেই Act অনুযায়ী বিদ্যালয়টি অধিগ্রহণের বিরুদ্ধে আদালতের নির্দেশ থাকায় বিদ্যালয়টি অধিগ্রহণ, করা সম্ভব হয় নাই। বর্তমান সরকার বিদ্যালয়টি অধিগ্রহণ না করে শিক্ষা স্বার্থ বজায় রাখার পক্ষপাতী।

Admitted Starred Question No. 78

Name of the Member :—**Shri Makhan lal Chakraborty,** M.L A.

Will the Hon'ble Minister-in-charge of the Social Education Department be pleased to state :—

প্রশ্ন

১। রাজ্যে অনাথ আশ্রমের সংখ্যা কত, ( শিশু এবং বয়স্কের আশ্রমের আলাদা হিসাব )

২। জোট সরকার ক্ষমতায় আসার পর নতুন কোন আশ্রম খোলা হয়েছে কি,

৩। না হয়ে থাকলে প্রতিটি ব্লকে কমপক্ষে একটি করে অনাথ আশ্রম খোলার পরিকল্পনা সরকারের আছে কি ?

৪। খোয়াই বিভাগের আমপুরাতে ট্রাইবেল অনাথ আশ্রমটি কবে পর্যান্ত চালু হবে বলে আশা করা যায়,

ANSWER

Minister-in charge, Education Minister :—**Shri Arun Kr. Kar.**

১। অনাথ শিশুদের জন্য রাজ্যে ২১টি, দুঃস্থ মহিলাদের জন্য ৩টি এবং বৃদ্ধ পুরুষ ও মহিলাদের জন্য ১টি অনাথ আশ্রম আছে। (আলাদা হিসাব সঙ্গে জুড়ে দেওয়া হল)।

২। না।

৩। এমন কোন প্রস্তাব আপাততঃ সরকারের বিবেচনাধীন নাই।

৪। খোয়াই বিভাগের আমপুরার অনাথ আশ্রমটি শীঘ্রই চালু করার জন্য যাবতীয় প্রশাসনিক ব্যবস্থা ইতিমধ্যেই গ্রহণ করা হয়েছে। আশা করা যায় আগামী এপ্রিল মাসের মধ্যে আশ্রমটি পুরাপুরি চালু করা সম্ভব হবে।

Admitted Starred Question No. 79

Name of M.L.A.—**Shri Makhan lal Chakraborty**.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। রাজ্যে মোট ছাত্রাবাসের সংখ্যা কত ( বালক ও বালিকা ছাত্রাবাস )।

২। এর মধ্যে কতটি ছাত্রাবাসের বাউণ্ডারী ওয়াল আছে, আর কতটির নাই ;

৩। যেসমস্ত ছাত্রাবাসের বাউণ্ডারী ওয়াল নাই সেইগুলিতে ওয়াল দেবার পরিকল্পনা সরকারের আছে কি না ?

ANSWER

১। ৮০ (আশী)টি , (বালকদের ৬২টি, বালিকাদের ১২টি এবং বালক বালিকা উভয়ের জন্য ৬টি) ;

২। ১৯টি বাউণ্ডারী ওয়াল আছে এবং বাকী ৬১টির নাই ;

৩। সমস্ত বালিকা ছাত্রী নিবাসগুলির বাউণ্ডারী ওয়াল দেওয়া যথাযথ ব্যবস্থা নেওয়া হইতেছে এবং ছাত্রাবাসগুলির বিষয়টিও বিবেচনাধীন আছে।

Admitted Starred Question No. 81

Name of the Member :—**Shri Makhan lal Chakraborty,** M.L.A.

Will the Hon'ble Minister-in-charge of the Social Education Department be pleased to State :—

QUESTION

১। বর্তমানে বার্দ্ধক্য ভাতা ৭৫,০০ (পঁচাত্তর টাকা) থেকে বাড়িয়ে ১০০,০০ (একশত টাকা) করার সিদ্ধান্ত সরকারের আছে কি, এবং

২। ৬০ বৎসর বয়স্ক কৃষি শ্রমিকদের ক্ষেত্রে পেনসন ভাতা চালু করার প্রস্তাব সরকার গ্রহণ করিবেন কি ?

ANSWER

Minister-in-charge, Education Minister :—**Shri Arun Kr. Kar**.

১। বর্তমানে বার্দ্ধক্যভাতা ৭৫.০০ (পঁচাত্তর টাকা) থেকে বাড়িয়ে ১০০.০০ (একশত টাকা) করার কোন সিদ্ধান্ত সরকারের নাই।

২। ৬০ বৎসর বয়স্ক কৃষি শ্রমিকদের পেনসন ভাতা চালু করার সিদ্ধান্ত আপাততঃ সরকারের নাই। রাজ্য সরকার ১৯৮৭ইং সালের ১লা মার্চ থেকে ৭০ বয়সের ভূমিহীন কৃষি শ্রমিকদের ৭৫ টাকা হারে মাসিক ভাতা দিতেছেন।

Admitted Starred Question No. 107

Name of Member :—**Sri Gopal Ch. Das**

Will the Hon'ble Minister-in-charge of the Science, Technology & Environment Department be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য এবার অনুষ্ঠেয় রাজ্যস্তরের বিজ্ঞান মেলায় এই প্রথম রাজ্যের বিজ্ঞান ক্লাব-গুলিকে অংশ গ্রহণের সুযোগ দেওয়া হয় নাই।

২) সত্য হলে তার কারণ।

৩) এ বৎসরের বিজ্ঞান মেলায় সরকারের কত টাকা ব্যয় হয়েছে? এবং তা কি কি ভাবে কি কি খাতে খরচ হয়েছে?

উত্তর

১) ইহা সত্য নহে।

২) প্রশ্ন উঠে না।

৩) এ বৎসরের বিজ্ঞান মেলায় এ পর্য্যন্ত ৩,১৮,০৯৩ টাকা ৫০ পয়সা খরচ হয়েছে।

নিম্নলিখিত খাতে খরচ হয়েছে :—

ক) বিজ্ঞান মেলার ষ্টল তৈরী। খ) মেলা-প্রাঙ্গন সাজানো। গ) উদ্বোধনী অনুষ্ঠান। ঘ) মডেল তৈরীর জন্য অংশগ্রহণকারী ছাত্র-ছাত্রীদের সাহায্য বাবদ খরচ। ঙ) অংশগ্রহণকারী ছাত্র-ছাত্রী ও স্বেচ্ছাসেবীদের জলখাবার খরচ। চ) মেলার স্টল সাজানো ও বৈদ্যুতিকরণ। ছ) পুরস্কৃত করা এবং পুরস্কার বিতরণ অনুষ্ঠান। জ) সাংস্কৃতিক অনুষ্ঠান। ঝ) বিবিধ।

Admitted Starred Question No. 116

Name of Member :—**Sri Sukumar Barman.**

Will the Hon'ble Minister-in-charge of the Welfare of Scheduled Castes Department be pleased to State :—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, সোনামুড়া মহকুমা তপশীলি পুনর্বাসন কল্যাণ দপ্তর কিছু সংখ্যক পুনর্বাসন প্রাপ্ত beneficiaries এর টাকা ইচ্ছাকৃত ভাবে আটক করে রেখেছেন ;

২। সত্য হলে কতজন beneficiaries এর টাকা আটক করা হয়েছে ;

৩। কত দিনের মধ্যে উক্ত beneficiaries এর টাকা প্রাপকগণের হাতে তুলে দেওয়া হইবে ?

উত্তর

১। তথ্য সংগ্রহাধীন আছে।

২। তথ্য সংগ্রহাধীন আছে।

৩। তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted Starred Question No. 132

Name of M.L.A. :—**Sri Sukumar Barman.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। রাজ্যে ১৯৮৮ ফেব্রুয়ারী থেকে ১৯৮৯ ফেব্রুয়ারী পর্যান্ত কতজন শিক্ষিত বেকার জব ফর্ম পূরণ করেছেন।

২। এই জব ফর্মের ভিত্তিতে কতজন বেকারকে চাকুরী দেওয়া হয়েছে।

ANSWER

Minister-in-charge :— SRI A. K. KAR

১। বিদ্যালয় শিক্ষা অধিকারের জব ফর্মের মাধ্যমে ৩৯,৮১৮ জন প্রার্থী এবং সরকারী বিজ্ঞপ্তি-ক্রমে স্নাতক ও স্নাতকোত্তর ১৩৮ জন প্রার্থী সাদা কাগজে সরকারী চাকুরীর জন্য আবেদন করেছেন।

২। জব ফর্মের ভিত্তিতে স্নাতক পর্যায়ে মোট ৯৯ জন উপজাতি প্রার্থীর মধ্যে এ পর্য্যন্ত ৭৬ জন S.T. প্রার্থীকে চাকুরীর অফার দেওয়া হয়েছে। এবং আর ও ২৩ জন S.T. প্রার্থীর কাগজ পত্র পরীক্ষা করে দেখা হচ্ছে।

Admitted Starred Question No. 133
Name of M.L A.—**Sri Sukumar Barman**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। প্রধান শিক্ষক নেই এই রকম কয়টি উচ্চ বুনিয়াদী বিদ্যালয় আছে। ( মহকুমা ভিত্তিক হিসাব ) এবং

২। যে সমস্ত উচ্চ বুনিয়াদী বিদ্যালয়ে প্রধান শিক্ষক নেই যে সমস্ত বিদ্যালয়গুলিতে প্রধান শিক্ষক নিয়োগের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

৩। থাকলে কতদিনের মধ্যে ঐ সমস্ত স্কুলে প্রধান শিক্ষক নিয়োগ করা হবে বলে আশা করা যায় ?

---

ANSWER

Minister-in-charge :— Sri A. K. Kar.

---

১। প্রধান শিক্ষক নেই এই রকম ; মোট ২৪৭টি উচ্চবুনিয়াদী বিদ্যালয় বর্তমানে আছে। মহকুমা ভিত্তিক হিসাব নিম্নে দেয়া গেল।

| | | |
|---|---|---|
| সদর—২১, | খোয়াই—৪৩, | সোনামুড়া—১৫ |
| উদয়পুর—১২, | বিলোনীয়া—৩৮, | সাব্রুম—১৩ |
| অমরপুর—১৮, | কমলপুর—১৮, | কৈলাসহর—৩২ |
| ধর্মনগর—৫৩। | | |

২। হঁা।

৩। ঐ সমস্ত স্কুলে যথাশীঘ্র সম্ভব প্রধান শিক্ষক নিয়োগে উদ্যোগ নেয়া হচ্ছে। Post creation এবং বিভিন্ন Category এর যেমন S.T., S.C. এর Candidate availabitily উপর নির্ভরশীল অবস্থার পরিপ্রেক্ষিতে শূন্যপদ পূরণের ব্যাপার সরকারের সক্রিয় বিবেচনায় রয়েছে।

Admitted Starred Question No. 153
Name of Member :—**Shri Gopal Ch. Das**.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য কেন্দ্রীয় সরকার লস্করদের আর উপজাতি হিসাবে কোন সুযোগ সুবিধা দিতে নিষেধ করে রাজ্য সরকারকে নির্দেশ পাঠিয়েছেন।

২। সত্য হলে যারা ইতিমধ্যেই এস. টি. সার্টিফিকেট সংগ্রহ করে ফেলেছে এবং বিভিন্ন সরকারী সুবিধা ভোগ করে এসেছে তাদের ক্ষেত্রে সরকারী সিদ্ধান্ত কিভাবে কার্যাকরী হবে।

উত্তর

১। হ্যাঁ।

২। সুপ্রিম কোর্টের আদেশের পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকারের সহিত আলোচনা ক্রমে বিষয়টি রাজ্য সরকার বিবেচনা করছেন।

Admitted Starred Question No. 180

Name of M.L.A. :—Sri Samar Choudhary

১। ইহা কি সত্য যে ফ্রন্ট সরকারের বিজ্ঞপ্তির ভিত্তিতে জব ফর্মের মাধ্যমে সরকারী চাকুরীর জন্য ৪০ হাজার প্রার্থী আবেদন করেছেন এবং

২। স্নাতক ও স্নাতকোত্তর প্রার্থীরা প্রায় ১৪ হাজার বেকার সরকারী বিজ্ঞপ্তির ভিত্তিতে তাদের আবেদন লিখিতভাবে জানিয়েছেন।

৩। সত্য হলে ঐ সকল আবেদন ভিত্তিতে কত সংখ্যক চাকুরীতে নিয়োগ করা হয়েছে এবং কত সংখ্যককে করা হবে।

৪। ফ্রন্ট সরকার কি ভিত্তিতে আবেদনকারীদের থেকে নিয়োগের জন্য বাছাই করার সিদ্ধান্ত নিয়েছেন।

---

ANSWER

Minister-in-charge :— SRI A. K. KAR

---

১। ফ্রন্ট সরকারের বিজ্ঞপ্তির ভিত্তিতে বিদ্যালয় শিক্ষা অধিকারে জব ফর্মের মাধ্যমে ৩৯,৮১৮ জন প্রার্থী সরকারী চাকুরীর জন্য আবেদন করেছেন।

২। এ ছাড়া সরকারী বিজ্ঞপ্তি ক্রমে স্নাতক ও স্নাতকোত্তর ১৩,৮৬৮ জন প্রার্থী সাদা কাগজে দরখাস্ত করেছেন।

৩। ঐ সকল আবেদন ভিত্তিতে তপঃ উপজাতি সংরক্ষিত আসনে ৭৬কে চাকুরীর অফার দেওয়া হয়েছে এবং ১,৩৩৫টি উপজাতি প্রার্থীর জন্য, ৫৪৪টি তপশিলী জাতির জন্য ১১০টি প্রতিবন্দী প্রার্থীর জন্য, ১১৬টি প্রাক্তন সৈনিকের জন্য এবং ১,১৩৬টি সাধারণ প্রার্থীর জন্য মোট ৩,২৫১টি পদে নিয়োগের উদ্যোগ নেওয়া হয়েছে।

৪। সরকারী নিয়োগ নীতির ভিত্তিতে বিভিন্ন পদের জন্য নির্ধারিত যোগ্যতা অনুযায়ী প্রার্থী বাছাইয়ের সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

Admitted Starred Question No. :—188

Name of Member :—Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :—

প্রশ্ন

১। Forest Development Plantation Corporation এবং Private Rubber Plantation গুলিতে ১৯৮৮-ইং বৎসরে ৯০ দিন এবং ৬০ দিন কাজ করেছে এইরূপ শ্রমিকের সংখ্যা কত ?

উত্তর

১। ত্রিপুরা Forest Development Plantation Corporation এ ১৯৮৮ইং বৎসরে ৩১৫৫ জন শ্রমিক ৯০ দিন কাজ করেছেন এবং ১৯৭৪ জন শ্রমিক ৬০ দিন কাজ করেছেন।

ত্রিপুরাতে Private Rubber Plantation গুলি Plantation Act এর আওতাভুক্ত না হওয়াতে সরকারের কাছে এদের কত শ্রমিক উক্ত সময়ে কতদিন কাজ করেছেন তার তথ্য নাই।

প্রশ্ন

২। এই সকল শ্রমিকদের Provident Fund বাবদ মালিকপক্ষ মোট কতজনের কত টাকা জমা দিয়েছেন ?

উত্তর

২। স্থানীয় Regional Provident Fund Commissioner-এর নিকট হইতে প্রাপ্ত তথ্যে জানা যায় যে, ত্রিপুরাতে রাবার বাগানগুলো এখনো সংশ্লিষ্ট Provident Fund আইনের আওতায় আসেনি. কাজেই রাবার শ্রমিকদের P.F. বাবত টাকা জমা দেওয়ার প্রশ্ন উঠেনা।

প্রশ্ন

৩। কোন্ সংস্থায় শ্রমিকদের Provident Fund বাবদ মোট কত টাকা শ্রমিকদের নিকট থেকে কেটে রেখেছেন ?

উত্তর

৩। প্রশ্ন উঠেনা।

Admitted Starred Question No. 195

Name of M.L.A. :—Sri **Nakul Das**

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to State :—

১) রাজ্যে বর্তমান অর্থ বর্ষে সামাজিক বনায়নের লক্ষ্য মাত্রা কত ধার্য্য করা হয়েছে ( বিভাগ ভিত্তিক হিসাব )

২) তার মধ্যে কোন বিভাগ কতটা বাস্তবায়িত হয়েছে, এবং

Minister-in-charge of the Forest Department :—

Sri **Drao Kumar Reang.**

১) রাজ্যে বর্তমান অর্থবর্ষে সামাজিক বনায়নের যে লক্ষ্য মাত্রা ধার্য্য করা হয়েছে তার বিভাগ ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| | | |
|---|---|---|
| ১) | সদর বনবিভাগ | ১,০৩০.০০ হেঃ |
| ২) | তেলিয়ামুড়া বনবিভাগ | ১,৪৩০.০০ হেঃ |
| ৩) | উদয়পুর বনবিভাগ | ৩৫০.০০ হেঃ |
| ৪) | দক্ষিন বনবিভাগ, বগাফা | ৪০০.০০ হেঃ |
| ৫) | আমবাসা বনবিভাগ | ৪৫০.০০ হেঃ |
| ৬) | গোমতি বনবিভাগ | ৪৫০.০০ হেঃ |
| ৭) | মনু বনবিভাগ | ৫৭০.০০ হেঃ |
| ৮) | উত্তর বনবিভাগ, কৈলাসহর | ৫৪১.০০ হেঃ |
| ৯) | কাঞ্চনপুর বনবিভাগ | ৪১২.০০ হেঃ |
| | মোট— | ৫,৬৭৭.০০ হেঃ |

২) কোন বিভাগে কতটুকু সামাজিক বনায়ন করা হয়েছে তার বিভাগ ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| | | |
|---|---|---|
| ১) | সদর বনবিভাগ | ৮১৬ ০০ হেঃ |
| ২) | তেলিয়ামুড়া বনবিভাগ | ১,৭১৭.৫০ হেঃ |
| ৩) | কাঞ্চনপুর বনবিভাগ | ৮২২.০০ হেঃ |
| ৪) | মনু বনবিভাগ | ১.২০০.০০ হেঃ |
| ৫) | উত্তর বনবিভাগ. কৈলাসহর | ৯৬৬.৫০ হেঃ |
| ৬) | আমবাসা বনবিভাগ | ২৯২.০০ হেঃ |
| ৭) | গোমতি বনবিভাগ | ৩৬১.০০ হেঃ |
| ৮) | দক্ষিন বনবিভাগ, বগাফা | ২৯২.৫০ হেঃ |
| ৯) | উদয়পুর বনবিভাগ | ৩২১.৭৫ হেঃ |
| | মোট— | ৬,৭৮৯.২৫ হেঃ |

৩) সামাজিক বনায়ন কর্মসূচী বাস্তবায়নের পথে প্রধান অন্তরায় কি কি ?

৩) সামাজিক বনায়ন কর্মসূচী বাস্তবায়নের পথে যে যে অন্তরায় রয়েছে তা নিম্নরূপ :—

১) গরু ছাগলের উৎপাত। চারা গাছ লাগানোর পর তার রক্ষনাবেক্ষনের জন্য সুষ্ঠু ব্যবস্থা করা সত্বেও দেখা যায় যে চারা গাছ গরু ছাগলে খেয়ে নেয়। ফলশ্রুতিতে রোপন করা চারা গাছ মরে যায়।

২) জনসাধারণের একাংশ বিশেষ করে রাখাল বালকেরা, গরু ছাগল চরানোর সময়, চারা গাছ রক্ষা করার জন্য যে বাঁশের জোংরা বা বাঁশের বেড়া দেওয়া হয়ে থাকে তা ভেংগে, চারা গাছ লাগানোর জায়গায় গরু ছাগল ঢুকিয়ে দেয়। ঐ সমস্ত গরু ছাগল তখন রোপিত চারা নষ্ট করে দেয়।

৩) অধিকাংশ ক্ষেত্রে রাখাল বালকেরা খেলাচ্ছলে, রোপন করা চারা গাছটি কেটে দেয়।

৪) ব্যক্তিগত মালিকানাধীন সামাজিক বনায়ন তথা ফার্ম ফরেষ্ট্রি প্রকল্পে, গাছ লাগানোর পর, রোপিত চারার যথোপযুক্ত যত্ন ও রক্ষনাবেক্ষন করা হয়না।

৫) অধিকাংশ জনসাধারনের ঝোঁক সেগুন গাছের চারা লাগানোর দিকে। তারা অন্য গাছের চারা লাগাতে অনিহা প্রকাশ করে। সামাজিক বনায়ন প্রকল্পের উদ্দেশ্য জ্বালানী কাঠ ও গোখাদ্যের উৎপাদন এবং সেই সংগে কিছু ফলের গাছ ঘরের খুঁটি, কৃষি যন্ত্রপাতি তৈরী হয় এই ধরণের ছোট মাপের কাঠ উৎপাদন, যাতে গ্রামীন জনসাধারণ তাদের নিজস্ব প্রাত্যহিক চাহিদা মিটাইতে পারেন কিন্তু শুধুমাত্র সেগুন গাছ লাগাইলে এই উদ্দেশ্য সাধিত হয় না শুধুমাত্র সেগুন গাছ লাগানোর মানসিকতা, তাই সামাজিক বনায়নের উদ্দেশ্য সাধনে একটি বড় অন্তরায়।

৬) বৃহদাকারে সামাজিক বনায়ন প্রকল্প রুপায়নের জন্য যে সংস্থাগত পরিকাঠামো প্রয়োজন তাতে বর্তমানে কিছু ঘাটতি রয়েছে। তবে এই ঘাট্‌তি পূরণের জন্য সরকার সচেষ্ট এবং এই উদ্দেশ্যে তিনটি সোস্যাল ফরেষ্ট্রী ডিভিসন গঠন করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

Admitted Starred Question No. 228

Name of M.L.A. :—Sri Chitta Ranjan Saha

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১) উদয়পুরে একটি স্টেডিয়াম নির্মান করার যে পরিকল্পনা বিগত বামফ্রন্ট সরকার নিয়েছিলেন বর্তমানে তা কোন্ পর্য্যায়ে আছে ?

২) খেলাধূলার মান উন্নয়নের জন্য উদয়পুরে কোন Indoor Stadium করার পরিকল্পনা সরকারের আছে কি ?

৩) থাকলে তা কবে নাগাদ কার্য্যকরী হবে বলে আশা করা যায় এবং

৪) না থাকলে তার কারণ কি ?

---

ANSWER

Minister-in charge :— Sri R. Chakraborty

---

১) বিগত বামফ্রন্ট সরকারের আমলে উদয়পুরে স্টেডিয়াম নির্মানের জন্য যে জায়গা নেওয়া হয়েছিল, উপযুক্ত নয় বিবেচনায় এখন তাহা চন্দ্রপুরে তৈরী করার পরিকল্পনা নেওয়া হয়েছে। অতি শীঘ্র প্রস্তাবিত স্টেডিয়ামের ভিত্তি প্রস্তর স্থাপন করা হবে।

২) এখন পর্যান্ত নাই।

৩) প্রশ্ন উঠে না।

৪) আর্থিক বিষয়ই মুখ্য কারণ।

Admitted Starred Question No. 231

Name of M.L.A. :—Sri Chitta Ranjan Saha

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১. ইহা কি সত্য যে বিগত বামফ্রন্ট সরকারের আমলে উদয়পুর শহরে একটি যুব আবাস নির্মাণ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল, এবং

২. সত্য হলে সেই যুব আবাস নির্মাণের পরিকল্পনা বর্তমানে কি পর্য্যায়ে আছে ?

ANSWER

Minister-in-charge :— SRI A. K. KAR

১. হ্যাঁ।

২. স্থান নির্বাচন এবং সাইট প্লেন তৈরী করা হয়েছে।

Admitted Starred Question No. 232

Name of M.L.A.—**Sri Chitta Ranjan Saha.**

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে উদয়পুরের জেলা গ্রন্থাগারটির ছাদ দিয়ে বৃষ্টির জল চুইয়ে পড়ে প্রতি বৎসরেই মূল্যবান বইপত্র নষ্ট হচ্ছে;

২। সত্য হলে উক্ত ছাদ মেরামত করার জন্য সরকার কোন উদ্যোগ গ্রহণ করবেন কি ;

৩। করলে কবে নাগাদ তা কার্য্যকর হবে বলে আশা করা যায় ?

ANSWER

১। গ্রন্থাগারটি কিছুটা জীর্ণ তবে ছাদ দিয়ে বৃষ্টির জল চুইয়ে পড়ায় মূল্যবান বইপত্র নষ্ট হচ্ছে ইহা সত্য নহে।

২। ভবনটির সংস্কার ও মেরামতির কাজ চলছে।

৩। কাজ সম্পূর্ণ হতে কিছুদিন সময় লাগবে।

Admitted Starred Question No. 258
Name of M.L.A.—**Sri Matilal Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। ত্রিপুরায় সরকারী শিক্ষকগণের জন্য কোন বদলী নীতি চালু আছে কি না।

২। থাকলে নীতিটি কি ?

৩। ১৫ই ফেব্রুয়ারী ১৯৮৮ইং থেকে ২৮শে ফেব্রুয়ারী ১৯৮৯ইং সময়ের মধ্যে রাজ্যের মোট কতজন শিক্ষককে বদলী করা হয়েছে।

৪। ঐসব বদলীর জন্য রাজ্য সরকারের মোট খরচের পরিমাণ কত ?

ANSWER

Minister-in-charge :— SRI A. K. KAR

১ নেই।

২। প্রশ্ন উঠে না।

৩। ১৫ই ফেব্রুয়ারী ১৯৮৮ইং থেকে ২৮শে ফেব্রুয়ারী ১৯৮৯ইং সময়ের মধ্যে বিদ্যালয় শিক্ষা অধিকারে মোট ব্যক্তিগত অনুরোধে ১,১৫৪ জন ও জনস্বার্থে ৩০৬ জন শিক্ষককে বদলী করা হয়েছে।

৪। এই ৩০৬ জনের বদলী কার্যাকর করার ক্ষেত্রে মোট ব্যয়ের সঠিক হিসাব কর্মচারীদের ট্রান্সফার টি, এ, বিল মঞ্জুরীর পরই নির্দ্দিষ্টভাবে বলা সম্ভব।

ANNEXURE—"B"

Admitted Un-Starred Question No. 1
Name of M.L.A. :—**Sri Gauri Sankar Reang.**

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to state :—

১) গত ১৯৮৮ইং সনে বন্য হাতীর উৎপাতে বিভিন্ন মহকুমায় কত পরিবার জুমিয়া, কৃষিজীবির কত পরিমাণ ফসল নষ্ট হয়েছে, (মহকুমা ভিত্তিক পৃথক পৃথক হিসাব)

Minister-in charge of the Forest Department :— Sri Drao Kumar Reang.

১) প্রাপ্ত তথ্য অনুসারে হাতী বিভিন্ন মহকুমায় যে পরিমাণ জুম ফসল নষ্ট করেছে তার মহকুমা ভিত্তিক হিসাব এইরূপ :—

| | মহকুমার নাম | জুমিয়া পরিবারের সংখ্যা | নষ্ট ফসলের আনুমানিক পরিমাণ। |
|---|---|---|---|
| ১) | কমলপুর | ৫০ | ৮৫ কানি |
| ২) | খোয়াই | ২৫ | ১৭৩ কানি |
| ৩) | বিলোনীয়া | ৫০ | ২৫০ কানি |
| | | ১২৫ | ৫০৮ কানি |

| | |
|---|---|
| ২) উক্ত ক্ষতি গ্রস্ত জুমিয়া, কৃষিজীবিদের কত টাকা ক্ষতিপূরন দেওয়া হয়েছে, এবং | ২) সংরক্ষিত বনে (রিজার্ভ ফরেষ্ট) জুম করা যায়না এবং তা ভারতীয় বন আইনের ধারামতে নিষিদ্ধ ও শাস্তিযোগ্য অপরাধ। কাজেই কেহ যদি সংরক্ষিত বনাঞ্চলে বে-আইনী-ভাবে জুমচাষ করে এবং সেইরূপ জুম ফসল হাতী বা অন্যান্য বন্যপ্রাণী নষ্ট করে তবে সেইরূপ বিনষ্টিকৃত ফসলের ক্ষতি-পূরণ দেওয়া সম্ভব নয়। সংরক্ষিত বনাঞ্চলের বাইরে যদি জুম ফসল করা হয় তবে সেই সব ক্ষেত্রে জেলাশাসক বা মহকুমা শাসককে বনদপ্তর হইতে অনুরোধ জানানো হয় যাতে ক্ষতিপূরণ বাবদ ওনারা কিছু টাকা ক্ষতিগ্রস্ত জুমিয়াদের প্রদান করেন।<br><br>ক্ষতিপূরণ দেওয়ার জন্য বনদপ্তরের কোন অর্থ সংস্থান নাই। বনদপ্তরের অনুরোধক্রমে জেলা শাসক বা মহকুমা শাসকেরা ১৯৮৮ইং সনে যে ক্ষতিপূরণ দিয়াছেন তাহার মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—<br><br>ক) কমলপুর— ২৫০০.০০ টাকা<br>খ) খোয়াই— ৪৮৫০.০০ টাকা<br>গ) বিলোনীয়া— ৩০০০.০০ টাকা |
| ৩) কোনরূপ ক্ষতিপূরণের ব্যবস্থা না করা হলে তার কারণ? | ৩) ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসেনা। |

Admitted Un-Starred Question No. 9

Name of Member :—**Shri Gouri Sankar Reang.**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to State :—

<u>প্রশ্ন</u>

১। ইহা কি সত্য যে কেন্দ্রীয় সরকারের কল্যাণ মন্ত্রী ১৯৮৬-৮৭ সালে ত্রিপুরার উপজাতিদের উন্নয়নের জন্য বিশেষ কেন্দ্রীয় অনুদান হিসাবে ২ কোটি ২৯ লক্ষ ৫২ হাজার টাকা রাজ্য সরকারকে মঞ্জুর করেছিলেন ?

২। যদি সত্য হয়ে থাকে তবে উক্ত টাকায় কতগুলি উপজাতি পরিবারকে কোন কোন প্রকল্পের মাধ্যমে উপকৃত করা সম্ভব হয়েছে ? ( ব্লক ভিত্তিক হিসাব )।

উত্তর

১। তথ্য সংগ্রহাধীন ।

২। তথ্য সংগ্রহাধীন ।

Admitted Un-Starred Question No. 10

Name of the Member :—**Shri Amal Malik.**

Will the Hon'ble Minister-in-charge of the Social Education Department be pleased to state :—

QUESTION

১। বিলোনীয়া মহকুমার বগাফা ও রাজনগর ব্লকে বয়স্ক শিক্ষা প্রকল্প চালু আছে কিনা ?

২। থাকিলে ব্লক ভিত্তিক ও পঞ্চায়েত ভিত্তিক হিসাব, এবং

৩। উক্ত প্রকল্পে নিযুক্ত শিক্ষকদের শিক্ষাগত যোগ্যতা কিরূপ ?

ANSWER

Minister-in-charge, Education Minister :—**Shri Arun Kr. Kar.**

১। দক্ষিণ ত্রিপুরা জেলার অধীনে বিলোনীয়া মহকুমার বগাফা ও রাজনগর ব্লকে বয়স্ক শিক্ষার প্রকল্প চালু আছে।

২। ব্লক ভিত্তিক ও পঞ্চায়েত ভিত্তিক চালু শিক্ষা কেন্দ্রের হিসাব ও তালিকা নিম্নে দেওয়া হল।

ব্লক ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

১। রাজনগর ব্লকে—৮৫টি

২। বগাফা ব্লকে—৮০টি

পঞ্চায়েত ভিত্তিক হিসাব :—

রাজনগর ব্লক

১। মতাই—৩

২। দেবীপুর—৩

৩। ঋষ্যমুখ— ৪
৪। হরিপুর— ৩
৫। কৃষ্ণনগর—২
৬। অভয়নগর--৪

১৯

৭। এস, বি. সি, নগর—৫
৮। সারাসিমা— ৭
৯। কালাকরিয়া— ৩
১০। ঈশান চন্দ্র নগর— ৩
১১। দক্ষিণ সোনাইছড়ি—৩
১২। উত্তর সোনাইছড়ি— ২

৪২

১৩। ইউ, বি, সি, নগর— ২
১৪। পশ্চিম পেপারিয়াখলা— ৪
১৫। বড়পাথরী— ৪
১৬। পাইখলা— ৪
১৭। চিত্তামারা— ২
১৮। পূর্ব পিপারিয়াখলা— ১
১৯। কাসাবী— ২
২০। বাসপাত্তুয়া— ৩
২১। উত্তর শ্রীরামপুর— ৩
২২। দক্ষিণ শ্রীরামপুর— ৩
২৩। রাঙ্গামুড়া— ২

| | | |
|---|---|---|
| ২৪। | রাধানগর— | ৩ |
| ২৫। | কমলপুর— | ২ |
| ২৬। | রাজনগর— | ৩ |
| ২৭। | নোটিফায়েড এরিয়া— | ৫ |
| | মোট— | ৮৫টি |

বগাফা ব্লক

| | | |
|---|---|---|
| ১। | লাউগাং— | ৮ |
| ২। | পূর্ব বগাফা— | ২ |
| ৩। | লক্ষীছড়া— | ২ |
| ৪। | পূর্বচক্রবাই— | ৩ |
| ৫। | রতনপুর— | ৬ |
| ৬। | পশ্চিম চরকবাই— | ৪ |
| ৭। | মুহুরীপুর (R.F.)— | ১ |
| ৮। | কলসী— | ২ |
| ৯। | মুহুরী পুর— | ৪ |
| ১০। | শান্তিরবাজার— | ৪ |
| ১১। | পশ্চিম পিলাক— | ৫ |
| ১২। | মনিরামপুর— | ৩ |
| ১৩। | উত্তর জোলাইবাড়ী— | ৪ |
| | | ৪৮ |

| | | |
|---|---|---|
| ১৪। | জোলাইই বাড়ী— | ১ |
| ১৫। | বীরেন্দ্রনগর— | ৩ |
| ১৬। | পূর্বপিলাক— | ২ |
| ১৭। | উত্তর হীচাছড়া— | ২ |
| ১৮। | দক্ষিণ হীচাছড়া— | ২ |
| ১৯। | মধ্যপিলাক— | ৩ |
| ২০। | বীরচন্দ্র— | ৩ |
| ২১। | পতিছড়ি— | ৪ |
| ২২। | তাকমাছড়া— | ৩ |
| ২৩। | কাঁঠালিয়াছড়া— | ১ |
| ২৪। | কাঞ্চন নগর— | ১ |
| ২৫। | গরধং— | ২ |
| ২৬। | লাউগাং— | ২ |
| | | মোট—৮০টি |

৩। বর্তমান চালু নিয়ম বিধি অনুযায়ী শিক্ষকদের নূন্যতম শিক্ষাগত যোগ্যতা থাকতে হবে নিম্নরূপ :—

ক) সাধারণ প্রার্থীদের ক্ষেত্রে অবশ্যই মাধ্যমিক বা তৎসমতুল্য অথবা দ্বাদশ শ্রেণী উর্ত্তীণ হতে হবে।

খ) তপশীল জাতি ও তপশীল উপজাতিদের ক্ষেত্রে দশমশ্রেণী পর্যান্ত পরীক্ষায় বসতে হবে।

Admitted Un-Starred Question No. 79

Name of M.L.A.— **Sri Gouri Sankar Reang.**

Will the Hon'ble Minister-in-charge of the T.R.P. & P.G.P. Department be pleased to state :—

প্রশ্ন

১) ১৯৮৮-৮৯ আর্থিক বছরে পি, জি, পি, স্কীমে এর মাধ্যমে কত হেক্টর পনির্মাণের নুতন কতটি বাগান সৃষ্টি এবং পুরাতন কতটি বাগান পরিষ্কার (জঙ্গল কাটা) করা হইয়াছে, (ব্লক ভিত্তিক হিসাব)

উত্তর

১৯৮৮-৮৯ আর্থিক বছরে পি, জি, পি, স্কীমে নুতন বাগান সৃষ্টি ও পুরাতন বাগান পরিষ্কার করার ব্লক ভিত্তিক হিসাব নিম্নরূপ (হেক্টর হিসাব)

| | অমরপুর | ছামনু | কুমারঘাট | পানিসাগর | কাঞ্চনপুর | উদয়পুর | বগাফা | সালেমা | তেলিয়া-মুড়া |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ক-নতুন বাগান | ৭৯৬.০হেঃ | ৭৩.৫ | ৮৯.০ | ৩ ৫ | ২০১.১৫ | ৯৮.০ | ২১৭.০ | ১৮৭.৫ | ৯৬.০ |
| খ পুরা-তন বাগান | ১৯২৮.০ | ৩৩১.৫ | ১৫৭.৭৫ | ১১০.০ | ১৩৭৫.০ | ৭৭২.০ | ১০৮৯.০ | ৭৯৩.৫ | ৮১ ৫ |

<u>প্রশ্ন</u>

২। উক্ত আর্থিক বৎসরে ঐ স্কীমে নতুন কতটি রাস্তা তৈরী ও কতটি মিনিব্যারেজ নির্মাণ করা হয়েছে, ( ব্লক ভিত্তিক হিসাব ) এবং

<u>উত্তর</u>

| | অমরপুর | ছামনু | কুমারঘাট | পানিসাগর | কাঞ্চনপুর | উদয়পুর | বগাফা | সালেমা | তেলিয়ামুড়া |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| রাস্তা | ২ কিমিঃ | ৯০০মিঃ | ২.২০কিমিঃ | ২.৬৯কিমিঃ | — | — | ০.৫কিঃ | ৩.২৫কিঃ | — |
| মিনি ব্যারেজ | ২টি | ৪টি | ৩টি | — | ৪টি | — | — | ১টি | — |

<u>প্রশ্ন</u>

৩) উক্ত কাজগুলির জন্য মোট কত টাকা খরচ হয়েছে তার হিসাব ?

<u>উত্তর</u>

উক্ত কাজগুলির জন্য মোট ৪৩, ০৬, ২৭৪.৭৫ টাকা খরচ হইয়াছে।

Admitted Un-Starred Question No. 15

Name of M.L.A. :—Sri Gopal Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Education Minister be pleased to state :—

১। ইহা কি সত্য যে আত্মসম্পর্নকারী টি, এন, ভি উগ্রপন্থীদের মধ্যে কয়েকজনকে রাজ্য সরকার কক্ বরক শিক্ষক হিসাবে নিয়োগ করেছেন।

২। সত্য হলে নিয়োগ কৃত শিক্ষকদের নামের তালিকা ও শিক্ষাগত যোগ্যতা ?

## ANSWER

Minister-in-charge :—ARUN KUMAR KAR

১। হ্যাঁ।

২। নিয়োগকৃত শিক্ষকদের নামের তালিকা ও শিক্ষাগত যোগ্যতা দেয়া গেল।

## LIST OF TNV RETURNERS FOR APPOINTMENT AS KAK-BARAK TEACHERS.

| Sl. No. | Name and Address. | Educational Qualification. |
|---|---|---|
| 1. | 2. | 3. |
| 1. | Sri Malendra Reang, S/O—Marsanrai Reang, Vill+PO-Kurma. Amarpur. | Class VIII Passed. |
| 2. | Sri Mati Mohan Tripura, S/O-Tatni Mohan Tripura, C/O-Rajkumar Sarkar, Chailengta Bazar, Tripuar(N) | —do— |
| 3. | Sri Kesrai Reang, S/O-Mitrajoy Reang, Vill-Mitrajoy Chow, Para, Kanchanpur, Tripura(N) | —do— |
| 4. | Sri Anup Kr. Debbarma, S/O-Nanda Kr. Debbarma, Vill-Manaicherra, PO-Belcherra, Khowai, Tripura(W) | Class IX |

## LIST OF TNV RETURNERS FOR APPOINTMENT AS KAK-BARAK TEACHERS.

| Sl. No. | Name and Address. | Educational Qualification. |
|---|---|---|
| 1. | 2. | 3. |
| 5. | Sri Hemanta Tripura, S/O-Sri Siamanik Tripura, Vill-Gobinda Bari, PO-Chhaumanu, Kailasahar, North Tripura. | Class VIII |
| 6. | Sri Bindu Debbarma, S/O-Sri Hari Kanta Debbarma, Sonamani Sepai Para, PO-Sonamani Sepai Para, Sadar, West Tripura. | Class X |
| 7. | Sri Usha Ranjan Debbarma, S/O-Bidhiram Dedbarma, Vill-Derrapara, PO-Chachu Bazar, Sadar, Tripura(W) | Class IX |
| 8. | Sri Baisak Debbarma, S/O-Charan Kr. Debbarma, Vill-Bir Mohan Chow, Para, PO-Barkathal, West Tripura. | —do— |
| 9. | Sri Birendra Kalai, S/O-Sinha Padha Kalai, Vill-Bahadurpara, PO-Uttar Brajendranagar, Udaipur, South Tripura. | Class VIII |
| 10. | Sri Binoy Debbarma, S/O-Lt Behadur Debbarma, Vill-Manaicherra, PO-Belcherra, Khowai, West Tripura. | Ciass IX |
| 11. | Sri Paresh Debbarma, S/O-Pushrai Debbarma, Vill-Birmohan Chow Para, PO-Barkathal, Sadar, West Tripura. | Class IX |
| 12. | Sri Amiya Halam, S/O-Lal Loathàng Halam, Vill-Jamthum, PO Jamthum, Kamalpur, Tripura (N) | Class VIII |
| 13. | Sri Nishu Debbarma, S/O-Kusha Debbarma, Vill-Subhamani, PO-Belbari, Jirania, Sadar. | Madhyamik Plucked. |
| 14. | Sri Sona Debbarma, S/O-Sombu Charan Debbarma, PO-Champaknagar, West Tripura. | —do— |

| Sl. No. : 1. | Name and Address. 2. | Educational Qualification. 3. |
|---|---|---|
| 15. | Sri Biralal Debbarma, S/O-Anandamohan Debbarma, Vill-Kali Krishnapara, PO-Berth Sadderpara, Khowai, West Tripura. | —do— |
| 16. | Sri Padha Kr. Debbarma, S/O-Brajendra Debbarma, Vill-Debrapara, PO-Chachubazar, Mohanpur, West Tripura. | Class IX |
| 17. | Sri Samburam Debbarma, S/O-Biswa Ch. Debbarma, Vill-Rajchantaipara, Lefungabazar, Jirania, West Tripura. | Madhyamik Plucked. |
| 18. | Sri Birendra Kalai, S/O-Lt. Dhanyadas Kalai, Vill+PO-Dhumcherra, Kailasahar, North Tripura. | H. S. Plucked. |
| 19. | Sri Baisak Kalai, S/O-Dehar Kalai, Vilt-Jugsua, Amaipur. | Class VIII |
| 20. | Sri Sachindra Debbarma, S/O-Sri Ramcharan Debbarma, Vill-Medihaor, Kamalpur, Tripura(N) | Madhyamik Plucked. |
| 21. | Sri Duranta Debbarma, S/O-Anjan Debbarma, Vill-Joyram Kobrapara, Jirania, Sadar. | Class IY |
| 22. | Sri Biswa Kr. Debbarma, S/O-Rabi Charan Debbarma, Vill-Maikhora, PO-Lefunga, West Tripura. | —do— |
| 23. | Sri Bnatarai Tripura, S/O-Purna Kr. Debbarma, Vill-Gobindabari, PO-Chhowmani, Chailengta. | —do— |
| 24. | Sri Rabindra Reang, S/O-Biswajoy Reang, PO-Chhowmanu, Vill-Buddhijoy Chow Para, Chailengta. | —do— |
| 25. | Sri Charan Rupini, S/O-Gangamanik Rupini, Vill-Maracherra, Manu, North Tripura. | —do— |

| Sl. No. | Name and Address. | Educational Qualification. |
|---|---|---|
| 1. | 2. | 3. |
| 26. | Sri Birahasakti Jamatia, S/O-Mrityunjoy Jamatia, Vill-Gamakupara, Amarpur, South Tripura. | —do— |
| 27. | Sri Nagendra Debbarma, S/O-Banabahadul Debbarma, Vill-Nalicherra, Kamalpur. | —do— |
| 28. | Sri Tarun Debbarma, S/O-Birmani Debbarma, Vill-Subhaschandra Choudhury Para, PO-Belcharra, Khowai. | —do— |
| 29. | Sri Gandarba Jamatia, S/O-Ratimoy Jamatia, Polkupara Taidu, Amarpur. | Class VIII Passsd. |
| 30. | Sri Rangama Reang, S/O-Ragendra Reang, Vill Duluma, PO-Malbaesa, Amarpur. | —do— |
| 31. | Sri Khobangha Reang, S/O-Gaganjoy Reang. Vill. Christian Para, Sambajoypara, Amarpur. | —do— |
| 32. | Sri Ananda Reang S/O-Kashya Ram Reang, Tuibaklai, PO. Dhumachhera, Kailasahar. | —do— |
| 33. | Sri Surendra Debbarma S/O. Sri Jagat Dabbarma, Vill. Maharamcardar Bari, PO. Champaknagar, Sadar. | Class X |
| 34. | Sri Sukuram Debbarma, S/O. Sri Rabicharan Deb-Barma, Vill. Muktasardar Bari, PO. Mandai, Sadar. | Class IX |
| 35. | Sri Mangal Debbarma, S/O Joyram Debbarma, Vill-Bhagyamaraynbari, PO-Barmaydan, Khowai, West Tripura | Mabhyamik Plücked. |
| 36. | Sri Bir Kr. Debbarma, S/O-Barsing Debbarma, Vill-Mariyabari, PO-Barmaidanbazar, Khowai, West Tripura. | —do— |
| 37. | Sri Sonacharan Debbarma, S/O-Sri Rabicharan Debbarma, Vill-Birmohan Choudhuri, PO-Barkathal, Sadar. | Clasa IX |

| Sl. No. | Name and Address. | Educational Qualification. |
|---|---|---|
| 1. | 2. | 3. |
| 38. | Sri Dilip Debbarma, S/O-Sri Debendra Debbarma, Vill-Monaicharrra, PO-Belcherra, Khowai, West Tripura. | Madhyamik Plucked. |
| 39. | Sri Samir Debbarma, S/O-Sri Bipin Debbarma, Vill-Dapidar Bari, PO-Ratanpur Bazar, Khowai W. Tripura. | Class IX |
| 40. | Sri Krishnamohan Debbarma, S/O-Sri Upendra Debbarma, Vill-Kadhanagar, PO-Chakmabari | —do— |
| 41. | Sri Rakesh Jamatia, S/O-Sri Nakshatra Jamatia, Vill-Garjantilla, PO-Karailong, Khowai Tripura (W.) | Class X |
| 42. | Sri Alinda Tripura, S/O-Sri Krishna Kumar Tripura, Vill-Gobindabari, PO-Dhhownmanu, Kailashahar, North Tripura | Class IX |
| 43. | Sri Uttam Kr. Debbarma, S/O-Sri Nugurai Debbarma, Vill-Nutantaihingbari, PO-Paglabazar, Khowai, West Tripura. | Class X |
| 44. | Sri Bhim Debbarma, S/O-Sri Juddhamani Debbarma, Vill-Rajchantai, PO-Lephunga, Sadar. | —do— |
| 45. | Sri Jagatbandu Debbarma, S/O-Sri Mithu Debbarma, Vill-Maheshpur, PO-Durganagar, Sadar. | Class IX |
| 46. | Sri Sunil Debbarma, S/O-Sri Nagendra Debbarma, Vill-Chamalia, PO-Patnibazar, Jirania, Sadar. | Madhyamik Plucked. |
| 47. | Sri Sontush Debbarma, S/O-Sri Kalidash Debbarma, Vill-Rajchaitai, PO-Lefunga, Sadar. | Class IX |
| 48. | Sri Sunil Debbarma, S/O-Sri Manik Lal Debbarma, Vill-Debraibari, PO-Chachubazar, Sadar. | Madhyamik Plucked |

**শ্রীমতিলাল সরকার** (কমলাসাগর) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি জানি যে আমারটা অ্যাডমিটেড। আমাকে বলা হয়েছে যে অ্যাডমিটেড, আমারটা বাতিল হয়নি, আমারটা অ্যাডমিটেড হয়েছে বলা হয়েছে।

**শ্রীসমর চৌধুরী** :— এখানে দুটো রেফারেন্স উপস্থিত করা হয়েছে। আর একটা রেফারেন্স পাওনা। যে কোন সদস্যেরই হোক না কেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এইটা আমাদের অ্যাডভাইজারী কমিটি ঠিক করেন। প্রথমে রেফারেন্স পিরিয়ড, তারপরে কলিং অ্যাটেনশ্যান আসবে। তা এখন রেফারেন্স পিরিয়ডের পরে কলিং অ্যাটনশান এসে গেছে, এখন রেফারেন্স পিরিয়ডের আলোচনা হতে পারে না।

( গণ্ডগোল)

**মিঃ ডেপুটী স্পীকার** :— আমি আগেই বলেছি, এই ব্যাপারে আপনার স্পীকারের চেম্বারে গিয়ে স্পীকারের সঙ্গে আলাপ আলোচনা করে জেনে নেবেন ?

**শ্রীসমর চৌধুরী** :— এইটা হাউসের বিষয়বস্তু। আপনি রুলিং দিয়েছেন চেয়ারে বসে। এখানে ২টা রেফারেন্স এসেছে। আর একটা পাওনা। পরে হবে বলা হয়েছে। ২টা রেফারেন্স হওয়ার পর এই প্রশ্নটা এসেছে। আপনি বলেছেন পরে হবে।

**শ্রীবাদল চৌধুরী** :— মেম্বারদের রাইটকে নষ্ট করে দেওয়া হয়েছে।

( গণ্ডগোল )

**শ্রীজহর সাহা** ( রাষ্ট্রমন্ত্রী ) ঃ— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রুলস অব প্রসিডিউরে এইটা বলা নাই স্পীকার বা ডেপুটি স্পীকার রুলিং দেওয়ার পর চ্যালেঞ্জ করার। মাননীয় ডেপুটি স্পীকার যেখানে বলেছেন পরবর্তী সময়ে স্পীকারের সাথে দেখা করার জনা, তারপরে এই নিয়ে সময় নষ্ট করারই প্রয়োজন নেই। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনার রুলিং এর পরে চ্যালেঞ্জ করার কথা কোন প্রসিডিউরে নাই। এইটা অযথা সময় নষ্ট করার জন্য।

( গণ্ডগোল )

**শ্রীসমর চৌধুরী :** স্যার, আমি শুধু একটা পয়েন্ট অফ্ অর্ডার চেয়েছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** এইটা পয়েন্ট অব অর্ডার হল কি করে ? আমি আগেই বলেছি দৃষ্টি আকর্ষণী নোটিশ আসার আগেই উনি যখন প্রশ্নটা এরাইজ করলেন তখন আমি বলেছি যে, এইটা খতিয়ে দেখা হবে, স্পীকারের চেম্বারে গিয়ে দেখবেন সেটা এখন আণ্ডার কনসিডারেশানে আছে।

**শ্রীসমর চৌধুরী :—** মিঃ স্পীকার ডেপুটি স্পীকারের চেয়ার থেকে যদি এইরকম হয় তাহলে আমরা যাব কোথায় ? নিজে আপনি নির্দ্দেশ দিয়েছেন যে এইটা পরে হচ্ছে. এখানে যে রেফারেন্সটা ছিল সেটা পরে হবে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** পরে হবে মানে এই নয় যে, এখনই হয়ে যাবে।

**শ্রীসমর চৌধুরী :—** এইটা ঠিক না, স্যার খুব দুঃখজনক।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি এখনও বলছি যে রেফারেন্স পিরিয়ড এখনই হচ্ছে না, এইটা কালকে হবে আমি কথা দিচ্ছি।

( গণ্ডগোল )

**শ্রীমতিলাল সরকার :—** স্যার, এখন কি করে কাগজটা বেরিয়েছে, আগে কেন পাওয়া যায়নি ?

( গণ্ডগোল )

**শ্রীবাদল চৌধুরী :—** এটা হচ্ছে আমাদের হাউজের রাইট যে আমরা দৈনিক ৩টা করে রেফারেন্স করতে পারি। আমাদের প্রস্তাব জমা দেওয়া আছে কিন্তু আজকে ৯টার সময়ে আমরা যখন খোঁজ নিতে গেলাম তখন দেখা গেল আমাদের কোন প্রস্তাব নাই। কিন্তু পরে দেখা গেল একজন ভাড়া করা লোকের পকেট থেকে ৩টা কাগজ বের হল।

**মিঃ স্পীকার :—** অনারেবল মেম্বার হোয়াট ডু ইউ লাইক টু সে।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** অনারেবল মেম্বার হোয়াট ডু ইউ ওয়ান্ট টু নো। ইউ হেড দ্যা লিবার্টি টু আসক।

( গণ্ডগোল )

**শ্রীসমর চৌধুরী :—** মিঃ স্পীকার স্যার, আমি আপনাকে অনুরোধ করব যে আমরা কোন সময়ে কলিং এটেনশান জমা দেব এবং কোন সময়ে রিসিভ করবে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্যকে বলছি যে অসুবিধাটা কি হয়েছে আমাকে বলুন।

**শ্রীসমর চৌধুরী :—** আমরা ৩টা কলিং এটেনশান দিতে পারি।

( গণ্ডগোল )

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ** ( মোহনপুর ) **:—** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য ভাড়া করা কথাটা বললেন কেন সেটা একসপ্লেইন করতে হবে।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** অনারেবল মেম্বার ইউ ফেইলড টু ক্লিয়ার আপ ইউর কোয়েশ্চান।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** প্লিজ হিয়ার, আই হেড গিভেন দ্যা অপারচুনিটি টু ইউ টু টেল।

**শ্রীসমর চৌধুরী :—** মিঃ স্পীকার স্যার, আমরা কোন সময়ে কলিং এটেনশান জমা দেব, কি তার নিয়ম এবং কিসের ভিত্তিতে, আমাদেরকে বলুন।

( গণ্ডগোল )

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** (মন্ত্রী) **:—** সেটা ত রুলস অব বিজনেস-এ আছে।

**মিঃ স্পীকার :—** অনারেবল মেম্বার, ইউ আর অ্যান একসপেরিয়েনসড অ্যাণ্ড ওল্ড পার্লামেন্টারিয়ান সো ইউ নো দ্যা রুলস অ্যাণ্ড প্রসিডিউর অব দ্যা হাউজ।

( গণ্ডগোল )

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ:—** ভাড়াটিয়া কথার ব্যাখ্যা চাই।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** নাও আই অ্যাম গোয়িং টু নেকসট আইটেম।

## PRESENTATION OF THE SUPPLEMENTARY FOR GRANTS FOR 1988—89

**মিঃ স্পীকার :—** সভাব পরবর্তী কার্যসূচী হলো :— "১৯৮৮—৮৯ ইং আর্থিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপন।" এখন আমি মাননীয় শ্রীসুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী )(অর্থমন্ত্রী) মহোদয়কে অনুরোধ করছি ১৯৮৮—৮৯ ইং আর্থিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দেব দাবী হাউসে পেশ করার জন্য।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি '১৯৮৮—৮৯'ইং আর্থিক সালেব অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সভার সামনে পেশ করছি।

**অধ্যক্ষ মহোদয় :—** মাননীয় সদস্য মহোদয়দের অনুরোধ করছি 'নোটিশ অফিস' থেকে '১৯৮৮ ৮৯ ইং আর্থিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী' সম্বলিত প্রতিলিপি সংগ্রহ করে নেবার জন্য। যে সকল সদস্য মহোদয়গণ অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর ( ডিমাণ্ডস ফর সাপ্লিমেণ্টারী গ্র্যাণ্টস ফর দি ইয়ার ১৯৮৮—৮৯) ছাটাই প্রস্তাবের ( কাট মোশান ) নোটিশ দিতে চান তাঁরা আগামী ২১শে মার্চ, মঙ্গলবার, ১৯৮৯ইং তারিখ বেলা চারটার মধ্যে তাঁদের নোটিশ বিধানসভা সচিবালয়ে জমা দিতে পারবেন।

## PRESENTATION OF THE BUDGET ESTEMATES FOR THE YEAR 1989—90

**মিঃ স্পীকার :—** সভার সামনে পরবর্তী কার্যসূচী হলো :— '১৯৮৯—৯০ইং আথিক সালের ব্যয় বরাদ্দ সভার সামনে পেশ করা।' আমি মাননীয় মুখ্যমন্ত্রী, ( অর্থমন্ত্রী ) মহোদয়কে অনুরোধ করছি ১৯৮৯—৯০ইং আর্থিক সালের জন্য ব্যয় বরাদ্দ সভার সামনে পেশ করার জন্য।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি '১৯৮৯—৯০ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দ' সভার সামনে পেশ করছি।

**মাননীয় অধ্যক্ষ মহোদয়,**

আমি ১৯৮৯-৯০ সালের বাজেট পেশ করছি।

২। মাননীয় সদস্যগণের মনে থাকতে পারে যে বিগত বাজেট অধিবেশনে আমি বলেছিলাম, তিনটি সু-স্পষ্ট প্রতিশ্রুতির ভিত্তিতে জনগণের অকুণ্ঠ সমর্থন নিয়ে কংগ্রেস(ই)—টি, ইউ, জে, এস জোট সরকার ক্ষমতায় এসেছিল। সেগুলো হল শান্তি, গণতন্ত্র এবং প্রগতি। যে কোন গণতান্ত্রিক পদ্ধতির কাজ করার পক্ষে প্রথম শর্ত হল শান্তি।

৩। মাননীয় সদস্যবৃন্দ, আমাদের ক্ষমতায় আসার আগের দিনগুলোর কথা মনে করলে আমি এখনও ভয়ে শিউরে উঠি। খুন সন্ত্রাসের ব্যাপক বিভীষিকা এবং শত শত শোকার্ত পরিবারের বুক ভাঙ্গা কান্নার এক মর্মান্তিক অবস্থার মধ্যে জনগণ আমাদেরকে ক্ষমতায় বসান। ত্রিপুরার ইতিহাসের সবচেয়ে অন্ধকার আচ্ছন্ন যুগ যখন নিরপরাধ নারী, পুরুষ এবং শিশু প্রায় প্রতিদিন ঘাতকের হাতে খুন হতো সেই বর্বরের রাজত্বের কথা মনে করলেও ভয়ে শরীর হিম হয়ে যায়। যখন প্রতিদিন ডজন ডজন নিরপরাধ মানুষ খুন হতো তখন বারবার কেন্দ্রীয় সরকারের অনুরোধ উপেক্ষা করে রাজ্যের বামফ্রন্ট সরকার একগুয়েমি মনোভাব নিয়েছিলেন এবং সারা রাজ্যকে উপদ্রুত ঘোষণার প্রস্তাবে রাজী হননি। দুর্গম এলাকাগুলোতে দিনের পর দিন একজন তহশিলদারের দেখাও পাওয়া যায়নি—যা থেকে অন্ততঃ বুঝতে পারা যেতো যে রাজ্যে একটা সরকার ছিল। দুর্গম অঞ্চলের বিদ্যালয়গুলোতে একজন শিক্ষকও ছিলেন না, প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলোতে একজন ডাক্তারের দেখা পাওয়া যেত না, বছরের পর বছর যে নলকূপগুলো নষ্ট হয়ে পড়ে থাকত সেগুলো সারানোর জন্য একজন মিস্ত্রীও ছিলনা। সেই ভয়ংকর সন্ত্রাসে কোন না কোনভাবে ক্ষতিগ্রস্ত হননি—গ্রাম ত্রিপুরার এমন একটি পরিবারও আছে কিনা সন্দেহ।

৪। উন্নয়নমূলক কাজকর্মের কোন চিহ্ন মাত্রও ছিলনা এবং এর জন্য দরিদ্র জনগণকে প্রচুর মূল্য দিতে হয়েছে। তারা যে তাদের আপনজন হারিয়েছেন শুধু তাই নয় যারা বেঁচেছিলেন তারাও সর্বদা ত্রাসের মধ্যে ছিলেন।

৫। শহরাঞ্চলের অবস্থাও খুব একটা ভাল ছিলনা। মাননীয় সদস্যগণ জানেন ক্ষমতায় আসার পরমুহূর্তেই এক ভয়াবহ বেকার সমস্যা আমাদের সামনে উপস্থিত হয়েছে। রাজস্ব বৃদ্ধির বা রাজ্যের অর্থনীতিতে উৎপাদনশীলতা বৃদ্ধির কোনরকম উদ্যোগ ছিল না।

৬। মাননীয় সদস্যগণ আমাকে বলতে হচ্ছে যে বামফ্রন্ট সরকার শুধু কর্মসংস্থানের জন্যই সম্পূর্ণ অনুৎপাদনশীল ক্ষেত্রে লোক নিয়োগ করে গেছেন। রাজ্যের অর্থনীতির উন্নয়নের কোনরকম সুযোগ সৃষ্টি না করে ৫০ হাজারেরও বেশী লোককে সরকারী চাকুরীতে নিয়োগ করা হয়েছে।

৭। রাজ্যের একমাত্র মাঝারি শিল্প—ত্রিপুরা পাট কলে যখন দৈনিক উৎপাদন ছিল মাত্র ছয় টন তখন ২০০০ বেশী কর্মী নিয়োগ করে এই পাটকলটিকে চিরতরে ডুবিয়ে দেওয়ার ব্যবস্থা হয়েছিল।

৮। মাননীয় সদস্যবৃন্দ, এইসব কার্যকলাপের পেছনে ছিল পরিকল্পিত চক্রান্ত। আপনারা অবগত আছেন যে কর্মচারীদের ন্যায্য দাবীদাওয়াগুলোও পূরণ করা হয়নি। ১৯৮২'র বেতন কমিশনের সুপারিশ উদ্দেশ্যমূলক ভাবে বিকৃত করা হয়েছিল যে অধিকাংশ কর্মচারী তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হয়েছিলেন। তবু তারাই ছিলেন শ্রমজীবী মানুষের বন্ধু। তাই ১৯৮১ সাল থেকে কর্মচারীদের এই বকেয়া পাওনার বোঝা আমাদের বহন করতে হচ্ছে এবং যে বিপুল সংখ্যক কর্মচারীকে বামফ্রন্ট সরকার উদ্দেশ্যমূলকভাবে বঞ্চিত রেখেছিলেন তাদের ন্যায্য পাওনা আমরা মিটিয়ে দিয়েছি। এমনকি বিনাকারণে কর্মচারীদেরকে মহার্ঘ ভাতা থেকেও বঞ্চিত করা হয়েছে।

৯। মাননীয় সদস্যবৃন্দ, উদ্দেশ্যমূলক রাজনীতিতে কখনও কোন অজুহাতের অভাব হয়না। বামফ্রন্ট সরকারের ১০ বছরে কেন্দ্র থেকে যা আর্থিক সাহায্য পাওয়া গেছে তার পরিমাণ এর আগের ২৮ বছরের প্রাপ্ত মোট সাহায্যের চেয়েও অনেক বেশী। তথাপি অর্থনৈতিক ক্ষেত্রে শোচনীয় ব্যর্থতার জন্য তারা কেন্দ্রীয় সরকারকে দোষারোপ করতে কোন ত্রুটি রাখেননি যদিও এইসব ব্যর্থতার জন্য দায়ী তাদেরই চূড়ান্ত অব্যবস্থাপনা অথবা হয়তো যেকোন মূল্যে ক্ষমতায় থাকার জন্য ইচ্ছা করেই তাঁরা সমস্যা-গুলো জিইয়ে রেখেছিলেন।

১০। এখন আমাদের অর্থনীতির উন্নতি সাধন করতে হবে এবং শহর ও গ্রামাঞ্চলে লাভজনক কর্ম-সংস্থানের সুযোগ সৃষ্টির জন্য ব্যাপক উদ্যোগ নিতে হবে। আমাদের প্রাকৃতিক সম্পদের সর্বোচ্চ সদ্ব্যবহার করতে হবে এবং আমাদের নিজস্ব রাজস্ব বৃদ্ধির জন্য যথাসম্ভব প্রয়াস নিতে হবে। সমাজের দুর্বল শ্রেণীর বিশেষতঃ তপশীলি উপজাতি, তপশীলি জাতি, অন্যান্য অনগ্রসর সম্প্রদায় এবং সেই সঙ্গে নারী ও যুব সম্প্রদায়ের বিশেষ স্বার্থের কথাও মনে রাখতে হবে। আমাদের সম্পদ সীমিত থাকা সত্ত্বেও এই বাজেটে আমরা সর্বস্তরের মানুষের প্রতি সুবিচার করার চেষ্টা করেছি।

১১। ক্ষমতা বিকেন্দ্রীকরণের জাতীয় নীতির সঙ্গে সংগতি রেখে আমরাও আমাদের পঞ্চায়েত-গুলোকে পুনর্গঠিত করে এদেরকে একেবারে নীচুতলা থেকে পরিকল্পনা প্রক্রিয়ার সঙ্গে জড়িত করতে প্রতিশ্রুতিবদ্ধ। জেলা পরিকল্পনা কমিটিগুলো এরমধ্যেই কাজ শুরু করেছে।

১২। স্বশাসিত জেলা পরিষদের স্বায়ত্তশাসনের প্রতি আমাদের সরকার সম্পূর্ণ আস্থাশীল। সমস্ত ক্ষেত্রে আমরা তাদের সঙ্গে সহযোগিতা করতে চাই। জেলা পরিষদ কর্তৃপক্ষের সঙ্গে আমরা অর্থবহ আলোচনা করেছি এবং তাতে এমন কয়েকটি গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত হয়েছে যার ফলে আমরা ত্রিপুরার জনগণের স্বার্থে যৌথভাবে কাজ করতে পারব।

১৩। ১৯৮৯-৯০ সালে উন্নয়নমূলক কাজে অর্থনৈতিক প্রক্রিয়ার সর্ব নিম্নস্তরেও উৎপাদনশীল উদ্যোগের উপর বিশেষ গুরুত্ব সহকারে লাভজনক কর্মসংস্থান সৃষ্টিকারী প্রকল্পগুলিকে অগ্রাধিকার দেওয়া হবে।

১৪। আমাদের প্রিয় প্রধানমন্ত্রী দ্বারা ঘোষিত দ্রুত অর্থনৈতিক উন্নয়ন, গ্রামের কর্মহীনদের জন্য কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি, প্রত্যন্ত গ্রামাঞ্চলের মানুষের দারিদ্র্য দূরীকরণে জাতীয় নীতির সঙ্গে সঙ্গতি রেখে রাজ্য সরকার পরিকল্পনা রচনা করেছেন এবং বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন প্রকল্প ও কর্মসূচীর জন্য অর্থ বরাদ্দ করেছেন। কৃষি এবং আনুষঙ্গিক ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি, গ্রামীণ উন্নয়ন কর্মসূচীর দ্রুত রূপায়ণ, উপজাতি সহ সমাজের দুর্বল অংশের মানুষের জন্য কল্যাণমূলক কাজকর্ম বৃদ্ধি, বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির মাধ্যমে নূতন শিল্পোদ্যোগ বৃদ্ধি এবং মানব সম্পদ উন্নয়নের উপর গুরুত্ব দেওয়া হচ্ছে। এই প্রক্রিয়ার জন্য রাজ্যের সম্পদ, জনশক্তি, উপকরণ এবং একত্রিত করে এদের সর্বোচ্চ সদ্ব্যবহার করতে হবে। সারা রাজ্যে শান্তি ও শৃঙ্খলার সুদৃঢ় ভিত্তির উপর গড়ে উঠবে উন্নয়নের সৌধ।

১৫। ক্ষমতায় আসার পর গত একবছর আমরা শান্তির বাতাবরণ রক্ষা করতে পেরেছি। আইন শৃঙ্খলা এবং সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষায় আন্তরিকভাবে সহযোগিতা করায় আমি সর্বস্তরের জনসাধারণকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আশা করি ভবিষ্যতেও আমরা এইরূপ সহযোগিতা পাব।

১৬। আমাদের সরকার ক্ষমতায় আসার কিছুদিনের মধ্যেই টি, এন, ভি, সমস্যার মূলে যাওয়ার চেষ্টা করেন। সরকার এবং টি, এন, ভি-র মধ্যে একটি চুক্তি হয়। এই চুক্তির পর ১৯৮৮'র সেপ্টেম্বর মাসে ৪৩৭ জন টি, এন, ভি সদস্য স্বাভাবিক জীবনে ফিরে আসেন। এ পর্যন্ত ৩৯৪ জন টি, এন, ভি সদস্যকে পুনর্বাসন দেওয়া হয়েছে। এদের মধ্যে ৩২৯ জনকে রাজ্য সরকারী চাকরী দেওয়া হয়েছে, ১৬ জনকে আসাম রাইফেলে চাকরি দেওয়া হয়েছে এবং বাকী ৪৯ জনকে বিভিন্ন রকম সহায়তা দেওয়া হয়েছে। অবশিষ্ট ৪৩ জন টি, এন, ভি সদস্যের পুনর্বাসনের বিষয়টি বিবেচনাধীন আছে।

১৭। আমাদের প্রতিশ্রুতি অনুযায়ী আমরা বিভিন্ন ব্যাঙ্ককে ঋণমেলা কর্মসূচী রূপায়ণে সম্মত করতে পেরেছি।

১৮। এখন আমি বিভিন্ন ক্ষেত্রে উন্নয়নমূলক যা কিছু করা হয়েছে এবং যেসব প্রস্তাব রয়েছে সেগুলি উল্লেখ করার অনুমতি চাইছি।

১৯। **কৃষি ও ফলচাষ**

১৯.১। ১৯৮৮-৮৯ সালে খাদ্যশস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা ছিল ৪,৬৫,০০০ মেট্রিক টন আর ১৯৮৯-৯০ সালে এই লক্ষ্যমাত্রা ৪,৯২,০০০ মেট্রিক টন করার প্রস্তাব নেওয়া হয়েছে। ১৯৮৮-৮৯ সালের ৯,৫০০ মেট্রিক টন সার বিতরণের লক্ষ্যমাত্রার তুলনায় ১৯৮৯-৯০ সালে ১২,৮০০ মেট্রিক টনের লক্ষ্যমাত্রা নেওয়া হয়েছে।

১৯.২। ১৯৮৮-৮৯ সালে বিশেষ ধান উৎপাদন কর্মসূচী নামে একটি কেন্দ্র অনুদিত প্রকল্প রূপায়ণ করা হয়েছে যার ফলে ১৯৮৭-৮৮ সালের প্রতি হেক্টরে খারিফ ধান উৎপাদন হার ১,৫৭৭ কেজি থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে ১,৬৫১ কেজি হয়েছে।

১৯.৩। ১৯৮৮-৮৯তে অতিরিক্ত ৫,৭০০ হেক্টার জমি ফলচাষের আওতায় আনার লক্ষ্যমাত্রা ছিল, আর ১৯৮৯-৯০ সালে অতিরিক্ত ৬,৭০০ হেক্টার জমি ফলচাষের আওতায় আনার প্রস্তাব নেওয়া হয়েছে।

১৯.৪। কিছু নির্বাচিত উপজাতি এলাকায় উপজাতিদের দ্বারা সব্জী উৎপাদনের একটি বিশেষ প্রকল্প রূপায়িত হয়েছে। প্রায় ৫০০ হেক্টর জমি রবি মরশুমের বিভিন্ন সব্জি চাষের আওতায় আনা হয়েছে এবং প্রায় ৪,০০০ উপজাতি কৃষকদের আয় যথেষ্ট বৃদ্ধি পেয়েছে।

১৯.৫। নালকাটার স্থায়ামেক থেকে প্রতিনিয়ত ফলের রস ঘনীভূতকরণ কারখানায় ১৯৮৮ সালের জুন মাস থেকে উৎপাদন শুরু হয়েছে। এই কারখানার আসপাশে আরও জমি আনারস চাষের আওতায় এনে আনারসের উৎপাদন বৃদ্ধির জন্য বিভিন্ন পদক্ষেপ নেওয়া হয়েছে।

১৯.৬। ১৯৮৮'র ডিসেম্বর মাসে রবীন্দ্রকানন নামে একটি সরকারী পার্ক খোলা হয়েছে। এই পার্কে পুতুল সংগ্রহালয় সহ শিশুদের চিত্ত বিনোদনের বিভিন্ন ব্যবস্থা করা হয়েছে।

১৯.৭। জুমচাষের বিকল্প হিসেবে ফলচাষ এবং বাগিচা ফসলের উপর জোর দিয়ে জুমচাষ নিয়ন্ত্রণের একটি কেন্দ্র অনুদিত প্রকল্প রূপায়িত হচ্ছে। ১,৮০০ জুমিয়া পরিবারকে এই প্রকল্পের আওতায় আনা হবে।

১৯.৮। ১৯৮৮-৮৯ সালে প্রায় ৪,৫০০ হেক্টার জমি বিভিন্ন ভূমি সংরক্ষণ প্রকল্পের আওতায় আনা হয়েছে। ১৯৮৯-৯০ সালে আরও ৪,৫০০ হেক্টার জমি বিভিন্ন ভূমি সংরক্ষণ প্রকল্পের আওতায় আনা হবে।

১৯.৯। স্পর্শকাতর উপজাতি অঞ্চলগুলোর আর্থ সামাজিক উন্নয়নকল্পে ১০টি মিনি ওয়াটার-শ্যাড্ উন্নয়নের একটি নতুন প্রকল্প তৈরী করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে এই প্রকল্প রূপায়ণের কাজ শুরু হবে।

## ২০। পশুপালন এবং দুগ্ধ উৎপাদন

২০.১। তপশীলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের কৃষকদেরকে দারিদ্র্য সীমার উপরে তোলার জন্য শূকর পালন প্রকল্পগুলোর উপর জোর দেওয়া হয়েছে। এই প্রকল্প অনুসারে শূকর ছানা উৎ-পাদন বৃদ্ধি করে সেগুলো তপশীলি জাতি ও উপজাতি কৃষকদেরকে সরবরাহ করা হবে। শূকর প্রজনন কেন্দ্র সম্প্রসারিত করা হবে।

২০.২। ঘাসের বীজ এবং মুরগীর খাদ্য উৎপাদন করে সেগুলো ভর্তুকী মূল্যে গোপালক এবং মুরগী পালকদেরকে দেওয়ার একটি বৃহৎ প্রকল্প হাতে নেওয়া হয়েছে। সমস্ত চালু প্রকল্পগুলিকেও ১৯৮৯ ৯০ সালে চালু রাখা হবে।

২০.৩। ১৯৮৯ ৯০ সালে আরও ১০টি দুগ্ধ উৎপাদক সমবায় সমিতি গঠন করা হবে।

## ২১। উপজাতি কল্যাণ

২১.১। ১৯৮৭ ৮৮ সাল পর্যন্ত জুমিয়া পরিবারগুলোর পুনর্বাসনে জন্য পরিবার পিছু যে ৮,০০০ টাকা অনুদান দেওয়া হতো সে টাকাটা দেওয়া হতো তিন বছরে। বর্তমান সরকার ১৯৮৮ ৮৯ থেকে পরিবার পিছু এই বিনিয়োগের পরিমাণ বাড়িয়ে পরিবার পিছু ২৫,০০০ টাকা করেছেন। ১৯৮৮-৮৯ সালে ২৭৮৬টি পরিবারকে পুনর্বাসন দানের লক্ষ্যমাত্রা নেওয়া হয়েছিল। জুমিয়া পুনর্বাসন প্রকল্পের সঙ্গে জুমিয়া পুনর্বাসনের জন্য জমি ক্রয় প্রকল্পটি সংশোধিত করে পরিবার পিছু অনুদানের পরিমাণ ৮,০০০ টাকা থেকে বাড়িয়ে ২৫,০০০ টাকা করা হয়েছে। তাছাড়া তপশীলি উপজাতি উন্নয়ন নিগম থেকে প্রতি পরিবারকে আরও ৮,৫০০ টাকা ঋণ হিসেবে দেওয়া হবে।

২১.২। উপজাতি ছাত্রছাত্রীদের মধ্যে শিক্ষার প্রসারের জন্য বর্তমানে চালু সবগুলো প্রকল্পকে অব্যাহত রাখা হবে। ১৯৮৮-৮৯ সালে ১৯,০০০ ছাত্রছাত্রীকে বৃত্তি এবং ষ্টাইপেণ্ড দানের প্রস্তাব আছে।

২১.৩। ১৯৮৮-৮৯ সালে উপজাতি ছাত্রদের জন্য বিলোনিয়া মহকুমার জওহরনগরে একটি এবং কৈলাশহর মহকুমার কাঁঠালছড়ায় আর একটি ছাত্রাবাস নির্মাণের কাজ হাতে নেওয়া হয়। এই দুটি ছাত্রাবাসের আসন সংখ্যা হবে ৪৫। ১৯৮৮ ৮৯ সালে উপজাতি ছাত্রীদের জন্যও দুটি হোষ্টেল নির্মাণ শুরু হবে। শিলং-এ পাঠরত উপজাতি ছাত্রদের থাকার জন্য একটি বাড়ী ভাড়া নেওয়া হয়েছে।

২১.৪। ১৯৮৮-৮৯ সালে ত্রিপুরা উপজাতি এলাকা স্বশাসিত জেলা পরিষদও জুমিয়া পুনর্বাসন সহ উপজাতি উন্নয়নের অনেকগুলি কর্মসূচী রূপায়ণ করবেন। আশা করা যায় ১৯৮৮-৮৯'র শেষ দিকে ৪০০ জুমিয়া পরিবারকে বিভিন্ন পুনর্বাসন প্রকল্পের আওতায় আনা হবে।

২১.৫। ১৯৮৮ ৮৯ সালে ২০ দফা কর্মসূচীতে ৮,৮৭২টি জুমিয়া পরিবারকে আর্থিক সাহায্যদানের লক্ষ্যমাত্রা নেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ সালে ৮,৯৫০টি পরিবারকে আর্থিক সহায়তা দানের প্রস্তাব রয়েছে।

২১.৬। টি, এন, ভি'র হাতে বা রাজনৈতিক সংঘর্ষে নিহত ব্যক্তিদের পরিবারের সদস্যদের চাকুরী এবং আর্থিক সহায়তা দেওয়া হচ্ছে।

## ২২। তপশীলি জাতি কল্যাণ

২২.২। তপশীলি জাতির লোকদের অর্থনৈতিক উন্নয়নকল্পে সরকার ভূমিহীন কৃষক ও অন্যান্য

পরিবারের পুনর্বাসন, তপশীলি জাতির লোকের জমিতে রবার চাষ প্রসার, হরিজন পরিবারের বাস্তুজমি সংস্কার ইত্যাদি বিভিন্ন প্রকল্প হাতে নিয়েছেন। ১৯৮৯-৯০ সালে এইসব প্রকল্প চালু রাখা হবে। তপশীলি জাতি ছাত্রছাত্রীদের শিক্ষাগত ও সাংস্কৃতিক উন্নয়ন প্রকল্পের মধ্যে আছে চতুর্থ শ্রেণী থেকে দশম শ্রেণীতে পাঠরত ছাত্রছাত্রীদের জন্য ছাত্রাবাস বৃত্তি, হরিজনদের বিশেষ ষ্টাইপেণ্ড এবং প্রাক-মেট্রিক বৃত্তি। ১৯৮৯-৯০ সালে এইসব প্রকল্প চালু থাকবে।

**২৩। অন্যান্য অনগ্রসর সম্প্রদায়ের কল্যাণ**

২৩.১। অন্যান্য অনগ্রসর সম্প্রদায়ের অর্থনৈতিক সমস্যার কথা বিবেচনা করে সরকার তাদেরকে সাহায্য দানের জন্য ১৯৮৯-৯০ সালের বার্ষিক পরিকল্পনায় সুনির্দিষ্ট বরাদ্দ রেখেছেন।

**২৪। গ্রামীণ উন্নয়ন**

২৪.১। তীব্র বেকার সমস্যা বিশেষতঃ গ্রামাঞ্চলের বেকার সমস্যা এস, আর, ই, পি, এন, আর, ই, পি, আর, এল, ই, জি, পি ইত্যাদি দারিদ্র দূরীকরণ প্রকল্পের মাধ্যমে মোকাবেলা করা হচ্ছে। ১৯৮৮-৮৯ সালে গ্রামাঞ্চলে প্রায় ৪১ লক্ষ শ্রমদিবস সৃষ্টির লক্ষ্যমাত্রা নেওয়া হয়েছে।

২৪.২। ১৯৮৯-৯০ সালে এস, আর, ই, পি-তে ২৪.৩০ লক্ষ, এন, আর, ই, পি-তে ৮.৭১ লক্ষ এবং আর, এল, ই, জি, পি-তে ৫.৮৯ লক্ষ শ্রমদিবস সৃষ্টির লক্ষ্যমাত্রা নেওয়া হয়েছে।

২৪.৩। দারিদ্র্যসীমার নিচের ব্যক্তিদের জন্য লাভজনক কর্মসংস্থানের ব্যবস্থা করা হবে।

২৪.৪। ১৯৮৮-৮৯ সালে ৩১,৬৪৩টি পরিবার আই, আর, ডি, পি'র আওতায় আনা হবে, এদের মধ্যে ২২ ২৬৮টি নতুন পরিবার আর ৯,৩৭৫টি পুরনো পরিবার। এই পুরনো পরিবারগুলো ৬ষ্ঠ পরিকল্পনা কালে যথেষ্ট সাহায্য পাননি যার ফলে তারা দারিদ্র্যসীমার উপরে উঠতে পারেননি। তাই তাদেরকে দ্বিতীয় পর্যায়ে সাহায্য দেওয়া হচ্ছে।

২৪.৫। ১৯৮৮-৮৯ সালে ৪০০টি গ্রামে বিশুদ্ধ জল সরবরাহের ব্যবস্থা করা হবে যার ফলে ১.১৬ লক্ষ লোক উপকৃত হবেন।

২৪.৬। বাসগৃহের সমস্যা মোকাবিলার জন্য নিম্ন আয় বিশিষ্ট ৮৫টি পরিবারকে ২৩,৫০০ টাকা করে, অর্থনৈতিক দিক থেকে দুর্বল ১৬৬টি পরিবারকে ১৫,০০০ টাকা করে ঋণ দেওয়ার লক্ষ্যমাত্রা নেওয়া হয়েছে। তাছাড়া গ্রামীণ বাস্তুভূমি তথা গৃহনির্মাণ সাহায্যদান প্রকল্পে ৬,০০০ পরিবারকে ১,০০০ টাকা করে অনুদান দেওয়া হবে।

২৪.৭। গ্রামাঞ্চলে নিরাপদ পয়ঃপ্রণালী তৈরীর উদ্দেশ্য ১৯৮৮-৮৯ সালে ৯৫২টি ফ্লাস শৌচাগার নির্মাণ করা হবে।

## ২৫। উচ্চ শিক্ষা

২৫.১। ত্রিপুরা বিশ্ববিদ্যালয়- যা ইতিমধ্যেই চালু হয়ে গেছে তাকে আরও উন্নত করার জন্য সরকার বিভিন্ন উদ্যোগ নিয়েছেন। ১৯৮৮ সালের ডিসেম্বর মাসে এই বিশ্ববিদ্যালয় বাণিজ্য বিভাগ খোলা হয়েছে। এছাড়া এই বিশ্ববিদ্যালয়ে আরও একটি বিভাগ খোলার প্রস্তাব এবং কলা ও বিজ্ঞানের কয়েকটি বিষয়ে সাম্মানিক ও সাধারণ পাঠক্রম চালু করার প্রস্তাব বিবেচনা করা হবে।

২৫.২। ১৯৮৮-৮৯ সালে অমরপুরে একটি এবং সোনামুড়ায় আর একটি নতুন ডিগ্রী কলেজ খোলা হয়েছে। এই দু'টি কলেজ খোলার ফলে এখন রাজ্যের প্রতিটি মহকুমায় একটি করে সরকারী ডিগ্রী কলেজ হল।

২৫.৩। রাজ্যের ভেতরের এবং বাইরের প্রফেশনাল এবং টেক্‌নিক্যাল কলেজগুলোতে ভর্তির প্রার্থী নির্বাচনের জন্য জয়েন্ট এনট্রান্স পরীক্ষা পর্ষদ গঠন করা হয়েছে।

২৫.৪। ১৯৮৮-৮৯ সালে ৩টি গ্রামীণ সরকারী গ্রন্থাগার খোলার প্রস্তাব রয়েছে।

## ২৬। বিদ্যালয় শিক্ষা

২৬.১। ১৯৮৯-৯০ সালে ১১৯টি প্রাথমিক বিদ্যালয় খোলার এবং বর্তমান ৯৬টি প্রাথমিক বিদ্যালয়, ৩০টি মধ্য বিদ্যালয় এবং ২৪টি উচ্চ বিদ্যালয়কে পরবর্তী স্তরে উন্নীত করার প্রস্তাব নেওয়া হয়েছে।

২৬.২। কক্‌বরক মাধ্যমে পাঠরত ছাত্রছাত্রীকে বিনামূল্যে পাঠ্যপুস্তক দেওয়ার জন্য প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত জাতীয়কৃত কক্‌বরক পাঠ্যপুস্তক প্রকাশ করা হয়েছে। এ পর্যন্ত ৩৪টি কক্‌বরক বই প্রকাশ করা হয়েছে।

২৬.৩। সম্প্রতি প্রথম ও দ্বিতীয় শ্রেণীতে শিক্ষার মাধ্যম হিসেবে লুসাই ভাষাও চালু করা হয়েছে। প্রথম ও দ্বিতীয় শ্রেণীর জন্য ৪টি পাঠ্যপুস্তক প্রকাশ করা হয়েছে।

২৬.৪। চাকমা ও হালাম—কুকী প্রমুখ ভাষাগত সংখ্যালঘুদেরকেও অনুরূপ সুবিধাদানের কথা সরকারের বিবেচনাধীন আছে।

২৬.৫। মাদ্রাসা শিক্ষা উন্নয়নের জন্য ৩২টি স্বীকৃত মক্তব এবং মাদ্রাসাকে শতকরা ১০০ ভাগ গ্রান্ট-ইন্‌-এড্‌ দেওয়া হচ্ছে। মাদ্রাসা শিক্ষার মান উন্নয়নের উপায় উদ্ভাবনের জন্য একটি নতুন পরামর্শদাতা কমিটি গঠন করা হয়েছে।

২৬.৬। ১৯৮৮-৮৯ সালে মিড্‌-ডে মিল কর্মসূচীতে ২ লক্ষ ৯০ হাজার শিশুকে খাবার দেওয়া হয়েছিল, আর ১৯৮৯ ৯০ সালে ৩ লক্ষ ৪৫ হাজার শিশুকে এই কর্মসূচীর আওতায় আনা যাবে বলে আশা করা হচ্ছে।

## ২৭। সমাজ শিক্ষা

২৭.১। নিরক্ষরতা দূরীকরণের লক্ষ্যে ১৯৮৮-৮৯ সালে শিক্ষায় অনগ্রসর অঞ্চলগুলোতে অতিরিক্ত ৫০০ বয়স্ক শিক্ষা কেন্দ্র চালু করা হবে, এর মধ্যে ২০০টি কেন্দ্র উপজাতি উপ-পরিকল্পনা এলাকায় খোলা হবে। ১৯৮৯-৯০ সালে এই সব কেন্দ্রে ৩০ হাজার ৯০০ উপজাতি এবং ১৮ হাজার ৫৫০ জন তপশীলি জাতি ব্যক্তি সহ ১১ লক্ষ ৪৩ হাজার ৭০০ জনকে ভর্তি করার লক্ষ্য নেওয়া হয়েছে।

২৭.২। ১৯৮৮-৮৯ সালে প্রতিষ্ঠানিক স্বাক্ষরতা-উত্তর কর্মসূচীতে জনশিক্ষা নিলয়ম নামক ১৪টি প্রতিষ্ঠান গড়ে তোলা হয়েছে এবং ১৯৮৯-৯০ সালে এই রকম আরও ৪০টি প্রতিষ্ঠান খোলা হবে।

২৭.৩। নারী ও শিশুকল্যাণ কর্মসূচীর অঙ্গ হিসেবে ১৯৮৯-৯০ সালে খোয়াই মহকুমার আমপুরাতে শুধুমাত্র উপজাতি শিশুদের জন্য দুঃস্থ শিশু আশ্রম খোলা হবে।

২৭.৪। ১৩টি চালু সুসংহত শিশু উন্নয়ন সেবা প্রকল্প (আই, সি, ডি, এস) ছাড়াও চলতি বছরে বগাফায় এইরূপ আর একটি প্রকল্প চালু হয়েছে।

## ২৮। রাজস্ব দপ্তর

২৮.১। ১৯৮৮-৮৯ বছরের অক্টোবর পর্যন্ত ৯৭৭টি গৃহহীন এবং ৩,২৩০টি ভূমিহীন পরিবারকে ভূমি দেওয়া হয়েছে এবং ১৯৮৯'র মার্চের শেষে এইরূপ গৃহহীন পরিবারের সংখ্যা ২,৫০০ এবং ভূমিহীন পরিবারের সংখ্যা ৫,০০০ দাঁড়াবে বলে আশা করা হচ্ছে।

২৮.২। ১৯৮৮-৮৯ সালে অ উপজাতিদের কাছে হস্তান্তরিত ৪৫৫,২৭ একর উপজাতির জমি পুনরুদ্ধার করে ২০৯টি উপজাতি পরিবারকে দেওয়া হয়েছে।

২৮.৩। ৪২টি মৌজার ভূমি স্বত্বের রেকর্ড সংশোধিত হয়েছে এবং চুড়ান্তভাবে প্রকাশিত হয়েছে। ১৯৮৯-৯০ সালে ৭০টি রাজস্ব গ্রামের ভূমি স্বত্ব রেকর্ড সংশোধনের কাজ শেষ হবে বলে আশা করা হচ্ছে।

২৮.৪। প্রশাসনকে জনগণের বিশেষতঃ উপজাতি জনগণের আরও কাছে নিয়ে যাবার জন্য কাঞ্চনপুরে একটি এবং গণ্ডাছড়ায় একটি—এই দু'টি নতুন মহকুমা খোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

২৮.৫। কয়েকটি অত্যাবশ্যক ঔষধ এবং শিশু খাদ্যের উপর থেকে বিক্রয় কর মুকুবের বিষয়টি বিবেচনাধীন আছে।

## ২৯। বন দপ্তর

২৯.১। বন দপ্তর যেসব বিভিন্ন বনায়ন প্রকল্প রূপায়ণ করেছেন তাতে ১৯৮৮-৮৯ সালে ১২,১৯৪

হেক্টার এলাকা বনায়নের আওতায় আসার কথা ছিল। ১৯৮৯-৯০ সালে ৯,৬৫০ হেক্টার জমি বনায়নের আওতায় আনার লক্ষ্য নেওয়া হয়েছে। সমস্ত চালু প্রকল্পগুলিকেও ১৯৮৯-৯০ সালে অব্যাহত রাখা হবে।

## AFTER RECESS AT 2 00 PM.

**মিঃ স্পীকার** :— মাননীয় মুখ্যমন্ত্রী উনার অসমাপ্ত বাজেট ভাষণ শুরু করবেন।

**শ্রী বিমল সিন্‌হা** (কমলপুর) :—পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী বাজেট পেশ করতে শুরু করেছেন, ভারতবর্ষের কোন ষ্টেইটে বা পার্লামেন্টের ইতিহাসে কোথাও কোন নজীর আছে কিনা আমরা এইটা ক্লারিফাই হতে চাই যে বাজেট বক্তৃতা চলাকালীন উনাকে পজ দিয়ে এক ঘণ্টা রিসেস্ দেওয়া হয়েছে। যে বাজেটটা লেখাও যেতে পারে। ভারতের কোথাও কোন ষ্টেইটে বা ভারতবর্ষের বাইরে এমন কোন নজীর আছে কিনা? আমাদের ত্রিপুরা রাজ্যেও কি বামফ্রন্টের আমলে, কি কংগ্রেসের আমলে এইরকম হয়নি। লণ্ডনে একবার হয়েছে অর্থমন্ত্রী লিফ্‌ট দিয়ে উঠার সময় কি টেক্‌সেসানের ব্যাপারে ছোট একটি প্রশ্ন করা হয়েছিল, উনি ছোট তিনটি অক্ষরে উত্তর দিয়েছিলেন "ইয়েস"। তার জন্য পরে তাকে পদত্যাগ করতে হয়েছিল। আমরা এই ব্যাপারে ক্লারিফাই চাই।

**মিঃ স্পীকার** :—আমি অ্যালাউ করেছি। আপনি আরম্ভ করুন।

( গণ্ডগোল )

**শ্রী বিমল সিন্‌হা** :—আমাদের ক্লারিফাই করুন। এইরকম কেন নজীর আছে কিনা।

**অধ্যক্ষ মহাশয়** :—প্লিজ সিট্ ডাউন। আই অ্যাম নট বাউণ্ড টু ক্লারিফাই। ইউ কেন্ নট বাউণ্ড দি স্পীকার। আপনার প্রশ্ন রেইজ করেছেন, আই অ্যাম নট বাউণ্ড টু ক্লারিফাই।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— স্যার,

**৩০। মৎস্য দপ্তর**

৩০.১। রাজ্যে বর্তমানে মাছের চাহিদা ২২ হাজার মেট্রিক টন এবং উৎপাদন ১৪ হাজার ১২ মেট্রিন টন। চাহিদা ও উৎপাদনের এই ফারাক কমিয়ে আনার জন্য মৎস্য দপ্তর এক বৃহৎ কর্মসূচী হাতে নিয়েছেন।

৩০/২। মৎস্যচাষের জন্য জাতীয় মৎস্যরেণু কর্মসূচীর অধীনে শর্মা ও মুহুরীপুরে ১০ হেক্টার আয়তনে ডিম ফোটানোর জলাশয় তৈরীর কাজ হাতে নেওয়া হয়েছে। তাছাড়া তিনটি জেলায় তিনটি ক্ষুদ্র ইউনিট নির্মিত হচ্ছে। যতনবাড়ীতে একটি জিওল মাছের ডিম উৎপাদন খামার তৈরী

হচ্ছে। এই প্রকল্পের কাজ ১৯৮৯-৯০ সালের মধ্যে শেষ হওয়ার কথা।

৩০.৩। ১৯৮৮-৮৯ সালে ১৬০টি গরীব তপশীলি জাতি পরিবারের প্রতিটিকে ০.১০ হেক্টার করে জলাশয় দেওয়া হচ্ছে। ১৯৮৯ ৯০ সালে এই পরিবারগুলোকে কম্পোজিট প্রকল্পে বিনামূল্যে মাছের চারা ইত্যাদি দেওয়া হবে।

৩০.৪। উদ্বৃত্ত মাছের ডিম রাজ্যের বাইরে বিক্রয়ের উদ্দেশ্যে মাছের চারা উৎপাদন বৃদ্ধির জন্য ভর্তুকী দানের প্রস্তাব আছে, ওয়াটারবডির উৎপাদন ক্ষমতা বৃদ্ধির জন্য মৎস্য চাষীদেরকে ভর্তুকী দানের বিষয়টিও বিবেচনা করা হচ্ছে। উৎপাদনশীলতা বৃদ্ধি এবং গরীব উপজাতিদের স্বনিযুক্তির জন্য মহারাণীর জলাশয়গুলোতে ওয়াটারশ্যাড্ ম্যানেজমেন্টের অধীনে সুসংহত মৎস্যচাষ কর্মসূচী নেওয়ার কথা বিবেচনা করা হচ্ছে। ১৯৮৯-৯০ সালে গরীব উপজাতিদের স্বার্থে আঠারমুড়ায় ৫০০ হেক্টার জলাশয় উন্নয়ন করে সেগুলোকে সুসংহত মৎস্য চাষের আওতায় আনার কাজ হাতে নেওয়া হবে।

## ৩১। খাদ্য দপ্তর

৩১.১। ১৯৮৮-৮৯ সালের এপ্রিল থেকে সেপ্টেম্বর মাস পর্যন্ত সময়ে সাতটি ব্লক এলাকায় দ্বিগুণ রেশন দেওয়া হয়েছে এরফলে উপজাতি ও অউপজাতি সম্প্রদায়ের ৬ লক্ষ ২১ হাজার ৪৮০ জন প্রাপ্ত বয়স্ক এবং ১ লক্ষ ২৮ হাজার ৮১৫ জন অপ্রাপ্ত বয়স্ক ব্যক্তি উপকৃত হয়েছে। ১লা অক্টোবর ১৯৮৮ থেকে শুধু ডুম্বুরনগর ব্লকে দ্বিগুণ রেশন দেওয়া হচ্ছে।

৩১.২। জেলা পরিষদ এলাকায় এবং সে এলাকার বাইরের উপ-পরিকল্পনা এলাকায় ১৭টি রাজস্ব গ্রামে ভর্তুকী মূল্যে চাল দেওয়া হচ্ছে। এরফলে ১ লক্ষ ৪২ হাজার পরিবারের ৮ লক্ষ ৯০ হাজার লোক উপকৃত হচ্ছেন।

## ৩২। সমবায় দপ্তর

৩২.১। যে সমবায় সমিতিগুলো পর্যাপ্ত ঋণ না পেয়ে দুর্বল হয়ে পড়েছিল সেগুলোকে পুনর্জীবিত করার জন্য একটি সুসংহত কর্মসূচী নেওয়া হয়েছে। ২১টি প্যাক্স, ৫৫টি ল্যাম্পস্, তিনটি সমবায় ব্যাংক, ১৫টি বিপণন সমিতি, একটি ভোক্তা ফেডারেশন, ২০টি প্রাথমিক ভোক্তা সমবায় সমিতি এবং ১৭টি অন্যান্য সমিতিকে আর্থিক সাহায্য দানের জন্য ১৯৮৮-৮৯ সালে ২০৪ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

৩২.২। কৃষি ও আনুষঙ্গিক কর্মসূচী রূপায়ণসহ সমবায় ঋণ দান, ভোক্তা সমবায় এবং বিপণনের প্রক্রিয়া বৃদ্ধির জন্য জাতীয় সমবায় উন্নয়ন নিগম পশ্চিম ত্রিপুরার জন্য একটি সুসংহত সমবায় উন্নয়ন প্রকল্প মঞ্জুর করেছেন যার জন্য খরচ হবে প্রায় ১৬.৭০ কোটি টাকা। এই প্রকল্পের প্রাথমিক কাজ

কর্ম শুরু করা হয়েছে।

৩২.৩। বর্তমানে শহর ও গ্রামাঞ্চলে ভোক্তাদেরকে নিত্যপ্রয়োজনীয় সামগ্রী সরবরাহের জন্য সমবায় সমিতির দ্বারা ৩৮০টি ন্যায্যমূল্যের দোকান পরিচালিত হচ্ছে।

## ৩৩। শিল্প

৩৩.১। ও,এন,জি,সি'র সাম্প্রতিক প্রতিবেদন অনুযায়ী বর্তমানে দৈনিক যে প্রায় ৩ লক্ষ ঘন মিটার প্রাকৃতিক গ্যাস পাওয়া যাচ্ছে ১৯৯০ সাল নাগাদ এর পরিমাণ বেড়ে দৈনিক প্রায় ১০ লক্ষ ঘন মিটার হওয়ার সম্ভাবনা রয়েছে। এই গ্যাসের সদ্ব্যবহারের একটি মিথানল কারখানা স্থাপনের প্রস্তাব এবং আগরতলা পৌর এলাকায় রান্নার গ্যাস সরবরাহের আর একটি প্রস্তাব এখন বিবেচার চূড়ান্ত পর্যায়ে আছে। একটি সার কারখানা, একটি কার্বন ব্ল্যাক কারখানা একটি ফরম্যাল ডিহাইড রেজিন কারখানা, একটি ক্র্যাপ্ট পেপার কারখানা এবং একটি যন্ত্রচালিত ইটভাটা স্থাপনের পদক্ষেপ নেওয়া হচ্ছে। বিভিন্ন গ্যাস ভিত্তিক শিল্প প্রকল্প রূপায়ণের জন্য ত্রিপুরা শিল্প উন্নয়ন নিগমের শাখা সংগঠন হিসেবে ত্রিপুরা পেট্রো ক্যামিকেল লিমিটেড নামে একটি নতুন কোম্পানী গঠিত হচ্ছে।

৩৩.২। ভারত সরকার এবং ভারতের শিল্প উন্নয়ন ব্যাঙ্কের কাছ থেকে সাহায্য নিয়ে দক্ষিণ জেলার যতনবাড়ি, পশ্চিম জেলার তাক্‌মাছড়া এবং উত্তর জেলার উপ্তাখালিতে তিনটি শিল্প বিকাশ কেন্দ্র স্থাপন করা হবে।

৩৩.৩। ত্রিপুরা জুট মিল লিঃ বিগত কয়েক বছর ধরে লোকসান দিয়ে আসছিল। এখন এই কারখানাটিকে লাভজনক প্রতিষ্ঠানে পরিণত করার প্রস্তাব নেওয়া হয়েছে। এই উদ্দেশ্যে হেসিয়ান লুমটিকে চালু করার এবং বিভিন্ন রকমের উৎপাদন করার পদক্ষেপ নেওয়া হচ্ছে।

৩৩.৪। ১৯৮৮-৮৯ সালে ২৮১টি ক্ষুদ্র শিল্প ইউনিট রেজেস্ট্রীভুক্ত করা হয়েছে। ১৯৮৮-৮৯ সালে প্যাকেজ ইনটেনসিভ্ প্রকল্পে এবং কেন্দ্রীয় বিনিয়োগ ও পরিবহন প্রকল্পে ৬৩টি ইউনিটকে ৬০ লক্ষ টাকা দেওয়া হবে। ১৯৮৯-৯০ সালে ৯০০ ইউনিটকে চার কোটি টাকা দেওয়া হবে। স্বনিযুক্তি প্রকল্পে ১৯৮৮-৮৯ সালে ১,৫০০টি ইউনিট গড়ে উঠেছিল আর ১৯৮৯-৯০ সালে ২,৫০০ ব্যক্তিকে এই প্রকল্পের আওতায় আনা হবে।

৩৩.৫। তিন জেলায় তিনটি সূতো ব্যাংক খোলার জন্য ত্রিপুরা হস্তশিল্প ও তাঁত উন্নয়ন নিগমকে ৪২ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ১৯৮৮-৮৯ সালে উপজাতি তাঁতীদেরকে আর্থিক সাহায্য দান বাবদ ৭০ লক্ষ টাকা খরচ হয়েছে।

৩৩.৬। ত্রিপুরায় সমবায়ের ভিত্তিতে ২৫,০০০ টেকো বিশিষ্ট একটি স্পিনিং মিল স্থাপনের প্রস্তাব করা হয়েছে।

৩৩.৭। কাঞ্চনপুরের উপজাতি এলাকাগুলোতে তাঁত শিল্পের উন্নয়ন কল্পে একটি বিশেষ কর্মসূচী নেওয়ার প্রস্তাব আছে যা থেকে ৩,৫০০ উপজাতি তাঁতী উপকৃত হবেন।

৩৩.৮। ধর্মনগরে স্থাপিত দৈনিক ১,৬০০ কেজি সুতো রং করা এবং দৈনিক ৮,০০০ মিটার কাপড় প্রসেস করার ক্ষমতা বিশিষ্ট যন্ত্রচালিত ড্রাই হাউসটি শিগ্‌গিরই চালু করা হবে। তাঁত শিল্প উন্নয়নের জন্য একটি পৃথক হস্ততাঁত শিল্প অধিকার খোলা হয়েছে।

৩৩.৯। গোয়ালিয়রের শিল্প মেলায় ত্রিপুরার মণ্ডপটি হস্তশিল্প প্রদর্শনী এবং হস্তশিল্প সামগ্রীর দ্বারা মণ্ডপ সজ্জার জন্য স্বর্ণপদক পেয়েছে—এটা রাজ্যের পক্ষে গৌরবজনক।

৩৩.১০। রাজ্যে ২২টি রেশম সম্প্রসারণ কেন্দ্র আছে এবং এগুলোর আওতায় প্রায় ৮৬৭ একর জমি রয়েছে। ১,৪৬৭ গুটিপোকা চাষী ১৯৮৮-৮৯ সালে ১৭,০০০ কেজি রেশমগুটি উৎপাদন করেছেন। ১৯৮৯-৯০ সালে ২,৫০০ জন রেশম চাষীকে বিনামূল্যে তুত গাছের চারা ও গুটিপোকা চাষের সরঞ্জাম দানের প্রস্তাব আছে।

### ৩৪। পঞ্চায়েত

৩৪.১। গ্রামাঞ্চলে বিভিন্ন দারিদ্র্য দূরীকরণ কর্মসূচী এবং কর্মসংস্থান প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে পঞ্চায়েত উল্লেখ্যযোগ্য ভূমিকা পালন করে। এই সরকার ক্ষমতায় আসার পর দেখলেন যে গাঁও পঞ্চায়েতগুলোর বিরুদ্ধে দুর্নীতি ও ক্ষমতার অপব্যবহারের ভুরি ভুরি অভিযোগ রয়েছে। জনস্বার্থে এরা কিছুই করতে পারবেনা বলে রাজ্য সরকার ৬৯৮ গাঁও পঞ্চায়েতের সবগুলোকেই ভেঙ্গে দেন। অবশ্য বিভিন্ন গ্রামীণ উন্নয়ন কর্মসূচী রূপায়ণের ক্ষেত্রে এই পঞ্চায়েতের ক্ষমতা বি, ডি, ও'-দের হাতে অর্পণ করা হয়। এইসব কর্মসূচী রূপায়ণের ক্ষেত্রে বি, ডি, ও'-কে পরামর্শ দেওয়ার জন্য প্রতিটি ভেঙ্গে দেওয়া পঞ্চায়েত এলাকায় একটি করে পঞ্চায়েত উন্নয়ন কমিটি গঠন করা হয়েছে।

৩৪.২। উন্নয়ন প্রক্রিয়ার উভয় ক্ষেত্রে অর্থাৎ পরিকল্পনা রচনা ও রূপায়ণের ক্ষেত্রে জনগণ যাতে অংশ নিতে পারে তাবজন্য সরকার গাঁও পঞ্চায়েতের সংখ্যা ৬৯৮ থেকে বাড়িয়ে ৯১০ করার সিদ্ধান্ত নিয়েছেন।

### ৩৫। বিদ্যুৎ

৩৫.১। বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির জন্য রুখিয়ায় যে দু'টি ৮ মেগাওয়াট গ্যাস ভিত্তিক তাপ বিদ্যুৎ প্রকল্প এবং বড়মুড়ায় যে একটি ৬ ৫ মেগাওয়াট গ্যাস ভিত্তিক তাপ বিদ্যুৎ প্রকল্পের কাজ চলছে সেই কাজ ১৯৮৯-৯০ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা হচ্ছে। রামভদ্রে দু'টি ৫০০ কিলোওয়াট ক্ষুদ্র জল বিদ্যুৎ প্রকল্পের কাজও ১৯৯০-৯১ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা হচ্ছে।

৩৫.২। কমলপুর এবং খোয়াই হয়ে কুমারঘাট থেকে আগরতলা পর্যন্ত ১৩২ কেভি বিদ্যুৎ পরিবাহী লাইন তৈরী এবং কখিয়া হয়ে বাধারঘাট থেকে সোনামুড়া পর্যন্ত ৬৬ কেভি বিদ্যুৎ বাহী লাইন তৈরীর কাজ এগিয়ে চলেছে এবং ১৯৮৯-৯০ সালের মধ্যে এই কাজ শেষ হবে বলে আশা করা হচ্ছে।

৩৫.৩। সোনামুড়ায় একটি ৬৬ কেভি সাব-ষ্টেশন তৈরী হয়েছে এবং এটি শিগগিরই চালু হবে। আগরতলার ১৩২ কেভি সাব-ষ্টেশনগুলোর এবং উদয়পুর ও বগাফার ৬৬ কেভি সাব-ষ্টেশনগুলোর ক্ষমতা বৃদ্ধির কাজ এগিয়ে চলেছে।

৩৫.৪। ১৯৮৮-৮৯ সালে ১২০টি গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়া হবে এবং ১৯৮৯-৯০ সালে ১৬০টি গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়ার লক্ষ্য মাত্রা নেওয়া হয়েছে। চলতি বছরে ৬৫টি পাম্প সেট চালু করা যাবে বলে আশা করা হচ্ছে। ১৯৮৯-৯০ সালেও ৬৫টি পাম্প সেট চালু করার লক্ষ্যমাত্রা নেওয়া হয়েছে।

৩৫.৫। ১৯৮৭/৮৮ সালের শেষে সার্ভিস কানেকশনের সংখ্যা ছিল ৭৪,৮৫৫। চলতি বছর আরও ৭,৬০০টি কানেকশন দেওয়া হবে বলে আশা করা হচ্ছে। ১৯৮৯/৯০ সালের ৭,৫০০টি কানেকশন দেওয়ার লক্ষ্যমাত্রা নেওয়া হয়েছে।

৩৫.৬। ১৯৮৮/৮৯ সালে আমাদের নিজস্ব উৎস থেকে বিদ্যুতের পরিমাণ ১০০,৩৬ মেগা ইউনিট হবে বলে আশা করা হচ্ছে এবং প্রতিবেশী রাজ্যগুলো থেকে আনা হয়েছে ৫১.৫৭ মেগা ইউনিট। ১৯৮৯/৯০ সালে নিজস্ব উৎস থেকে ১০০.৮০ মেগা ইউনিট উৎপাদন এবং প্রতিবেশী রাজ্যগুলো থেকে ৬৯৫ মেগা ইউনিট বিদ্যুৎ আনার লক্ষ্যমাত্রা নেওয়া হয়েছে। রাজ্যের বর্তমানে বিদ্যুতের চাহিদা প্রায় ৪০ মেগাওয়াট। এরমধ্যে আমাদের নিজস্ব উৎস থেকে ১৩ মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যায় আর বাকী ২৭ মেগাওয়াট আসাম বিদ্যুৎ বোর্ড থেকে আনতে হয়।

## ৩৬। স্বাস্থ্য

৩৬.১। গ্রামে ও প্রত্যন্ত অঞ্চলের জনগণের কাছে চিকিৎসার সুযোগ পৌঁছে দেওয়ার জন্য গ্রামাঞ্চলে বেশী করে স্বাস্থ্য কেন্দ্র খোলা হচ্ছে। ১৯৮৭/৮৮ সাল পর্যন্ত রাজ্যে ৩২৯টি সাব সেন্টার ছিল এবং ১৯৮৮/৮৯ সালে আরও ৩১টি সাব সেন্টার খোলা হয়েছে। ১৯৮৯/৯০ সালে ১৫০টি সাব সেন্টার খোলার প্রস্তাব নেওয়া হয়েছে।

৩৬.২। ১৯৮৯-৯০ সালে ২০টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র খোলার প্রস্তাব নেওয়া হয়েছে। বর্তমানে ৮টি সমষ্টি স্বাস্থ্য কেন্দ্র (গ্রামীণ হাসপাতাল) সহ ৫৫টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র চালু আছে।

৩৬.৩। ভি, এম ও জি, বি, হাসপাতালকে আধুনিক ও উন্নত যন্ত্রপাতি দিয়ে সুসজ্জিত করার প্রস্তাব নেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ সালে কমলপুর হাসপাতালে আরও ২০টি শয্যা সংযোজন করার

এবং কৈলাশহর জেলা হাসপাতালে একটি অপারেশন থিয়েটার চালু করার প্রস্তাব আছে। ১৯৮৯-৯০ সালে একটি শিশু চিকিৎসা ক্লিনিক খোলারও প্রস্তাব আছে। উদয়পুরের চন্দ্রপুরে একটি পৃথক জেলা হাসপাতাল এবং সদর মহকুমার পুরনো আগরতলায় একটি মহকুমা হাসপাতাল খোলার উদ্যোগ নেওয়া হয়েছে।

৩৬.৪। ১৯৮৮-৮৯ সালে ধর্মনগরে একটি ব্লাড ব্যাংক খোলা হয়েছে এবং এরফলে রাজ্যে এখন ব্লাড ব্যাংকের সংখ্যা ৫টি।

৩৬.৫। বর্তমানে রাজ্যে ৩৪টি হোমিওপ্যাথি চিকিৎসালয় এবং ১৪টি আয়ুর্বেদিক চিকিৎসালয় চালু আছে।

৩৬.৬। প্রশিক্ষণপ্রাপ্ত স্বাস্থ্য কর্মীর ক্রমবর্দ্ধমান চাহিদা মেটানোর জন্য বর্তমানে চালু তিনটি প্রশিক্ষণ কেন্দ্র ছাড়াও ১৯৮৮-৮৯ সালে একটি পুরুষ স্বাস্থ্যকর্মী প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে।

৩৭.৭। এক বছর বয়স পর্যন্ত শিশুদেরকে ডিপথেরীয়া, ধনুষ্টংকার, পোলিও এবং যক্ষা ইত্যাদি রোগের হাত থেকে রক্ষা করার জন্য সমগ্র রাজ্যে সার্বজনীন টিকা প্রকল্প রূপায়িত করা হচ্ছে। উদরাময় চিকিৎসার জন্য একটি পৃথক ডি, আর, টি সেল খোলা হয়েছে। জাতীয় গলগণ্ড নিয়ন্ত্রণ কর্মসূচীও রূপায়িত করা হয়েছে।

৩৭। সেচ ও বন্যা নিয়ন্ত্রণ

৩৭.১। ত্রিপুরার অর্থনীতি প্রধানতঃ কৃষি নির্ভর। তাই চাষযোগ্য জমিতে সুনিশ্চিত করার প্রয়োজনীয়তা বলাই বাহুল্য। জল সম্পদের পদ্ধতিগত নিয়ন্ত্রণের দ্বারা জলসেচ সুনিশ্চিত করার জন্য সরকার মাঝারি সেচ প্রকল্পের জন্য ৬ কোটি টাকা এবং ক্ষুদ্র সেচের জন্য ৫ কোটি টাকা বরাদ্দ করেছেন। তিনটি চালু মাঝারি সেচ প্রকল্প ছাড়া আরও প্রকল্প রচনার জন্য জরিপ ও অনুসন্ধানের কাজ চলছে।

৩৭.২। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সহায়তায় ৫০ : ৫০ খরচের ভিত্তিতে কমাণ্ড এরিয়া ডেভেলপমেণ্ট প্রোগ্রাম রূপায়ণ করবেন।

৩৭.৩। শহরাঞ্চলে পানীয় জল সরবরাহের জন্য ভূ-উপরিভাগের জল পরিশ্রুতকরণ প্ল্যাণ্ট নির্মাণের কাজ হাতে নেওয়ার প্রস্তাব নেওয়া হয়েছে, যারজন্য ১৯৮৯-৯০ সালে পরিকল্পনাখাতে ৮৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। গ্রামাঞ্চলেও পানীয় জল সরবরাহের দু'টি প্রকল্পের কাজ চলছে। রাজ্য সরকার গ্রামাঞ্চলের এই প্রকল্পে ২ কোটি ২৫ লক্ষ টাকার খরচ বহন করছেন। কেন্দ্রীয় সরকারও এ, আর, ডব্লিও প্রকল্পে ৩ কোটি ৫০ লক্ষ টাকা দিচ্ছেন। কাঞ্চনবাড়ি, ছৈলেংটা ও সালেমার কিছু অংশে

ভূ-উপরিভাগে জল যথেষ্ট পাওয়া যায়না এবং সাধারণ প্রক্রিয়ায় ভূ-গর্ভের জলও পাওয়া যায়না, এই অঞ্চলগুলোতে বিশেষ কারিগরি প্রয়োগ করে এবং বৃষ্টির জল কাজে লাগিয়ে পানীয় জল সরবরাহের জন্য টেক্‌নোলজি মিশন এই এলাকাগুলোর দায়িত্ব নিয়েছে। চলতি বছরে এই কাজের জন্য বরাদ্দ আছে ১ কোটি ৩৬ লক্ষ টাকা।

৩৮। আপনারা অবগত আছেন, ১৯৮৮-৮৯ সালের অনুমোদিত বার্ষিক পরিকল্পনা বরাদ্দ প্রথমে নির্দ্ধারিত হয়েছিল ১৪৬ কোটি টাকা এবং শেষে তা সংশোধন করে ১৪৯.৭০ কোটি টাকা করা হয়েছিল। আপনারা জেনে খুশী হবেন যে ১৯৮৯-৯০ সালের পরিকল্পনা বরাদ্দ ধার্য হয়েছে ১৬৭ কোটি টাকা অর্থাৎ প্রায় ১৭ কোটি টাকা বেশী।

৩৯। ১৯৮৮-৮৯ সালে উত্তর পূর্বাঞ্চল প্রকল্পের চূড়ান্ত বরাদ্দের পরিমাণ ছিল ১১.৮৯ কোটি টাকা। ১৯৮৯-৯০ সালের প্রাথমিক বরাদ্দ হল ১০,৯২ কোটি টাকা।

৪০। পরিশেষে রাজ্যের উন্নয়নে এই সরকারের পরিকল্পনা ও কর্মসূচী রূপায়ণে সর্বস্তরের জনগণ তাদের অকুণ্ঠ সমর্থন এবং সহযোগিতা দিয়েছেন বলে তাদেরকে আমি আন্তরিক ধন্যবাদ জানাই।

৪১। আমি এখন এই সভার সানুগ্রহ বিবেচনা এবং অনুমোদনের জন্য ১৯৮৯-৯০ সালের বাজেট এষ্টিমেট, পেশ করছি।

**মিঃ স্পীকার :—** এখন, আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি 'নোটিশ অফিস' থেকে '১৯৮৯-৯০ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি সংগ্রহ করে নেবার জন্য এবং যে সকল সদস্য মহোদয়গণ ব্যয় বরাদ্দের উপর ছাঁটাই প্রস্তাবের নোটিশ দিতে চান, তাঁরা আগামী ২৪শে মার্চ শুক্রবার, ১৯৮৯ইং তারিখ বেলা ৪ ঘটিকার মধ্যে তাঁদের নোটিশ বিধানসভা সচিবালয়ে জমা দিতে পারেন।

## MOTION ON VOTE ACCOUNT FOR A PART OF THE FINANCIAL YEAR 1989-90

**মিঃ স্পীকার :—** সভার পরবর্তী কার্যসূচী হল ১৯৮৯—৯০ ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দ মঞ্জুরী সাপেক্ষে উক্ত আর্থিক বৎসরের আংশিক সময়ের জন্য অগ্রিম অর্থ মঞ্জুরীর প্রস্তাব উত্থাপন।

আমি এখন মাননীয় অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি ১৯৮৯—৯০ইং সালের আর্থিক বৎসরের ব্যয় বরাদ্দ মঞ্জুরী সাপেক্ষে উক্ত আর্থিক বৎসরের আংশিক সময়ের জন্য আমি ব্যয় মঞ্জুরীর প্রস্তাব উত্থাপন করার জন্য।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ১৯৮৯—৯০ইং আর্থিক সনের ব্যয় বরাদ্দের মঞ্জুরী সাপেক্ষে উক্ত আর্থিক বৎসরের আংশিক সময়ের জন্য অগ্রিম অর্থ মঞ্জুরীর প্রস্তাব এই সভার সামনে উত্থাপন করছি।

**শ্রীবাদল চৌধুরী** ( ঋষ্যমুখ ) :— স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, তাহলে তো ভোট অন একাউণ্টসটা তো বাজেট বরাদ্দের আগেই প্লেস করা উচিত ছিল। কিন্তু সেটা তো করা উচিত ছিল। কিন্তু সেটা তো করা হয়নি। কাজেই বাজেট যেখানে অলরেডি প্লেস করা হয়ে গেছে, সেখানে আবার কেন ভোট অন এ্যাকাউণ্টস প্লেস করতে হচ্ছে। এটা তো হওয়ার কথা নয়।

**মিঃ স্পীকারঃ**— মাননীয় সদস্য, এর বিধান আছে বলেই আমি আমার অনুমোদন দিয়েছি।

**শ্রীবাদল চৌধুরী** :— স্যার এটা রুলসের কোন জায়গায় আছে, আমি সেটা জানতে চাই, রাজ্য বা কেন্দ্রীয় সভায় এই ধরণের কোন কনভেনশান আছে কি অথবা এই সম্পর্কিত কোন রুলিং আছে কি? স্যার, আমার তো মনে হয়, এটা আনপ্রিসিডেনটেড।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— স্যার, উনাদেরকে নতুন করে সংবিধান পড়তে বলুন, তারপর এসব কথা এখানে তুলবেন।

**শ্রীবাদল চৌধুরী** :— স্যার, আমাদের এ্যাসেম্বলির রুলসে কোথায় আছে সেটা বলুন। আমাদের এ্যাসেম্বলি রুলসের কোথাও তো এটা নেই।

**মিঃ স্পীকার** :— রুলস অব প্রোসিডিউরে আছে বলেই আমি অনুমোদন দিয়েছি।

**শ্রীবাদল চৌধুরী** :— কোথাও নাই।

## GOVERNMENT RESOLUTION

**মিঃ স্পীকার** :— আমি কথায় কথায় আপনাদেরকে রুলস অব প্রোসিডিউর পড়ে দেওয়া আমার পক্ষে সম্ভব নয়। সভার পরবর্তী কর্মসূচী হল :— গভর্ণমেণ্ট রিজিউলিশন। পার্লামেণ্ট কর্তৃক প্রেরিত ভারতের সংবিধানের বাষট্টিতম সংশোধনী বিল। ১৯৮৮ইং এর উপর গত ১.৩.৮৯ইং তারিখে আইন দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি রিজিউলিশন উত্থাপন করেছিলেন। উত্থাপিত রিজিউলিশনটির উপর এখন আলোচনা শুরু হবে। আলোচনা শেষে আমি রিজিউলিশনটি ভোটে দেব। এখন আমি আইন দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রিজিউলিশনটির উপর আলোচনা শুরু করার জন্য। রিজিউলিশনটির বিষয়বস্তু হল — "That this House ractifies the amendment to the Constitution of India falling within the

purview of clause (d) of the proviso to clause (2) of article 368 thereof proposed to be made by the constitution (Sixty second amendment) Bill, 1988 as passed by the Houses of Parliament."

**শ্রীসমীর রঞ্জন বর্মণ** ( আইন মন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, কনষ্টিটিউশন-এর সিক্সটি টু এমেন্ডমেন্ট পার্লামেন্টের উভয় হাউসে এটা পাশ হয়েছে। গনতান্ত্রিক রীতিনীতি অনুযায়ী আমি এটা হাউসে উত্থাপিত করেছি। আমি আশা করব সি, পি. আই (এম) দল ভুল করেছিল ওয়াক আউট যেদিন আমি এইটা এই হাউসে পেশ করি, সেই ভুল তারা সংশোধন করবেন। কারণ এই বিলে ১৮ বছরের যুবক-যুবতী যারা দেশের জন্য রক্ত দিতে পারে তাদের ভোটাধিকার দেওয়া হয়েছে। এবং এটাকে আপনারা সবাই সমর্থন করবেন এই আশা রাখছি। কারণ, আমরা চাই, ১৮ বৎসরের যুবক যুবতী যারা দেশের জন্য রক্ত দিতে পারে, ভারতবর্ষের স্বাধীনতার জন্য লড়তে পারে, ভারত-বর্ষের জন্য জীবন উৎসর্গ করতে পারে সেজন্যই তাদের ১৮ বৎসরে ভোটাধিকার প্রয়োগ করতে পারে। কংগ্রেস এটা চায়, কাজেই আমি আশা করব এটাকে সকলেই সমর্থন জানাবেন।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্যগণ ইচ্ছা করলে এটার উপর আলোচনা করতে পারেন।

**শ্রীবাদল চৌধুরী** (খয়রামুখ) :— মাননীয় স্পীকার স্যার, এখানে যে রেকটিফিকেশান এসেছে তার জন্য আমরা খুব খুশী এবং আনন্দিত। আনন্দিত এই কারণে যে, বামপন্থী দলের দীর্ঘদিনের আন্দোলনের জয় হল। দীর্ঘদিন যাবৎ বামপন্থী দলগুলি ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের কাছে চাপ দিচ্ছিল, ১৮ বৎসরের যুবক যুবতীদের ভোট দেবার অধিকার দেবার জন্য। স্যার, আমরা সবাই জানি, বিধান সভা বা লোক সভার নির্বাচনে ভোট দাতার বয়স কমান বা বাড়ানোর অধিকারী কেন্দ্রীয় সরকার। রাজ্য সরকার যা পারেন তা ভারতবর্ষের মধ্যে প্রথম ত্রিপুরায়ই বামফ্রন্ট সরকার করেছেন। তা হচ্ছে, পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটি নির্বাচনে ১৮ বৎসরের যুবক যুবতীদের ভোটাধিকারের প্রয়োগের ব্যবস্থা করা। স্যার আমরা খুবই খুশী এই কারণে যে বামপন্থী দলগুলি যে দাবী করেছিলেন, তা কেন্দ্রীয় সরকার গ্রহণ করে আইনে পর্য্যবসিত করেছেন। স্যার, আমরা দেখেছি, ভোটার তালিকা তৈরী করা নিয়ে আমাদের রাজ্যেও কি অবস্থা চলছে। আমরা দেখেছি, নির্বাচনী কমিশন একটি দলীয় দপ্তরে পরিণত হয়েছেন। নির্বাচনী কমিশনের রিপোর্টও এ কথার উল্লেখ আছে। নির্বাচনী কমিশন কখনও এক সদস্য বিশিষ্ট হওয়া উচিত নয়। তাঁরা নিজেরাই মন্তব্য করেছেন, একাধিক সদস্য থাকা উচিত। আমরা চাই নির্বাচন কমিশন সংসদীয় নীতি অনুযায়ীই করা হউক। ভারতবর্ষ বিশাল দেশ।

( ভয়েসেস্ ফ্রম **শ্রীসমীররঞ্জন বর্মন** (আইন মন্ত্রী) :— এসব কি আলোচনা করছেন, নির্বাচনী কমিশণ সংসদীয় গণতন্ত্র, রীতিনীতি ইত্যাদি ইত্যাদি ? )

একটু ধৈর্য্য ধরে শুনুন। এত অস্থির হচ্ছেন কেন ? তারা যাতে সমালোচনার উর্ধে থাকতে পারেন সে জন্য নির্বাচনী কমিশনেরা নিজেরা যে সুপারিশ করেছেন তা মেনে নেওয়া হউক তাঁদেরই স্বার্থে। কিন্তু আজকে এখানে যে ভোটার লিষ্ট প্রনয়ণ করা হচ্ছে, তাতে চলছে নতুন ধরনের কারচুপি। আমরা আগে দেখতাম রিগিং হত. গতবার দেখেছি, ভোটের তিন দিন আগে সমগ্র এলাকা উপদ্রুত ঘোষণা করে সেনাবাহিনী নামিয়ে কয়েকটি এলাকা জোর করে দখল করে নিয়ে জোর জবরদস্তি করে সরকার করা হয়েছে। আর আজকে ভোটার লিষ্টের মধ্যে কারচুপী করার জন্য সব ফেডারেশন পন্থী কর্ম্মীদের দ্বারা করান হচ্ছে।

**শ্রীসমীররঞ্জন বর্মন** (আইনমন্ত্রী) :—কোথায় কি হচ্ছে, আর এখানে কি বলা হচ্ছে ?

**শ্রীবাদল চৌধুরী** :—স্যার, আমি বলছি, ভোটার লিষ্ট তৈরীতে যে বিপদ হচ্ছে তা। স্যার, একটি উপজাতি এলাকাকে এলাকা একেবারে বাদ। আমরা দেখেছি বিশেষ করে উপজাতিদের, যাদের বয়স ১৮ বছর হয়েছে, তাদের অধিকাংশেরই নাম ভোটার লিষ্ট থেকে বাদ দেওয়া হচ্ছে। গননাকারী অফিসার তিনি ভোটারদের বাড়ী বাড়ী যাচ্ছেন না। হয়তো, বাজারে বসে, বা কোন নিদ্দিষ্ট বাড়ীতে বসে নিজের খেয়াল খুশীমত ভোটার লিষ্ট তৈরী করছেন। বিলোনীয়ায় দেখেছি যে ২৮ তারিখ পার হয়ে গেছে সেখানে মার্চের ৫-৭ তারিখ পর্য্যন্ত নির্বাচন কার্ড বিলি করা হয়েছে।

**শ্রীসমীর রঞ্জন বর্মন** (আইনমন্ত্রী) :—পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য ইররিলিভ্যান্ট কথা এখানে বলছেন। এগুলি প্র সিডিংস থেকে বাদ দেওয়া হোক স্যার।

**মিঃ ডেপুটি স্পীকার** :—মাননীয় সদস্য আপনি বিলের উপর বক্তব্য রাখুন।

**শ্রীবাদল চৌধুরী** :—আমি ১৮ বছর বয়স সম্পর্কে বলছি স্যার। আমরা দেখেছি গত বিধানসভা নির্বাচনেও কারচুপি হয়েছে। আজকে যাদের ১৮ বছর বয়স তাদেরকে ভোটার তালিকা থেকে বাদ দেওয়া হচ্ছে। বাংলাদেশ থেকে যারা এখানে আশ্রয় নিয়েছেন, সেই বাংলাদেশীদের নাম ভোটার তালিকায় অন্তর্ভূক্ত করা হচ্ছে। যারা ভোটার তালিকা প্রনয়ণ করছেন, তাদেরকে নির্দেশ দিয়ে দেওয়া হয়েছে যে কংগ্রেস (আই) এবং টি, ইউ, জে, এস লোকদের সঙ্গে পরামর্শ করে ভোটার তালিকা প্রনয়ণ করতে। আজকে পঞ্চায়েত ভেঙ্গে দেওয়া হয়েছে। তাদের কোন বক্তব্য শোনা হচ্ছে না স্যার। কংগ্রেস এবং টি, ইউ, জে, এস, সমর্থকদের. যাদের বয়স এখনও ১৮ হয় নি. তাদের নামও ভোটার তালিকায় অন্তর্ভূক্ত করা হচ্ছে। এই ধরণের জালিয়াতি, কারচুপি আজকে সারা ত্রিপুরা রাজ্যে চলছে। তার জন্য আমরা এখান থেকে একটা প্রস্তাব পাশ করতে চাই যাতে নির্বাচন কমিশন এ রাজ্যের ভোটার তালিকা প্রনয়ন সম্পর্কে পর্যবেক্ষক পাঠান।

আপনারা জানেন যে, একবার যদি ভোটার তালিকায় নাম অন্যায়ভাবে উঠে যায়, তাহলে সে ত্রুটি আর সংশোধন করা যায় না। আমরা ১৯৮৮ ইং সালে রিটারনিং অফিসারের কাছে গিয়ে সংশোধনী ফরম চেয়েও পাইনি। আমাদেরকে বলা হয়েছিল যে, যখন নূতন করে ভোটার তালিকা প্রনয়ন করা হবে তখন সংশোধন করে নিতে। কিন্তু আজকে যে ভোটার তালিকা নূতনভাবে তৈরী করা হচ্ছে তাতে ব্যাপকভাবে জালিয়াতি, কারচুপি করা হয়েছে। তাই আমি নির্বাচন কমিশনের কাছে এখান থেকে অনুরোধ করছি, ভোটার তালিকায় যে ব্যাপকভাবে জালিয়াতি, কারচুপি করা হয়েছে, সেগুলি অবিলম্বে বাতিল করে দিয়ে নির্বাচন কমিশন এ রাজ্যে পর্যবেক্ষক পাঠিয়ে নূতনভাবে ভোটার তালিকা প্রনয়ন করুন। এ দাবী জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** শ্রীধীরেন্দ্র দেবনাথ।

**শ্রীধীরেন্দ্রচন্দ্র দেবনাথ** (মোহনপুর) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় আইনমন্ত্রী মহোদয়, লোকসভা এবং রাজ্যসভায় পাশ হওয়া সংবিধানের ৬২তম সংশোধনীটি এ হাউসে উপস্থাপন করেছেন সেটাকে আমি সমর্থন করছি। স্যার, আজকে সারা ভারতবর্ষের যুবক যুবতী যাদের বয়স ১৮ বৎসর হয়েছে, তাদের দিকে চিন্তা করে, দেশকে কিভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায়, সেই দিকে চিন্তা করেই পার্লামেণ্টে এই বিলটা পাশ হয়েছে। কিন্তু এ রাজ্যের মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সদস্য মহোদয়গন এই বিলটি বিরোধীতা করেছেন। তাদের বিরোধীতা করছেন এই কারণে যে, বিগতদিনে এই বেকার যুবক যুবতীদেরকে উগ্রপন্থী সাজিয়ে এই মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি ত্রিপুরা রাজ্যে একটা খুনের রাজত্ব কায়েম করেছিলেন। কিন্তু আজকে তারা সে খুনের রাজত্ব আর কায়েম করতে পারছেন না।

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—** পার্লামেণ্টে এই বিলটা পাশ করেছেন।

( গণ্ডগোল )

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা** (আশারামবাড়ী) :— পয়েন্ট অব্ অর্ডার স্যার, উনি কি বলতে চেষ্টা করছেন কিছুই বুঝা যাচ্ছে না, কাজেই টেপ বাজিয়ে কি বলছেন জেনে তারপর যেন বক্তব্য রাখেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** এটা পয়েন্ট অব্ অর্ডার হয় না।

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই বিধানসভায় বিগত দিনে বামফ্রণ্ট সরকার পঞ্চায়েত ইলেকশনের জন্য একটা সংশোধনী বিল এনেছিলেন এবং পাশও করেছিলেন। তাই আজকে উনাদের ভয় হচ্ছে। আজকে ত্রিপুরা রাজ্যের জনগণ কংগ্রেস এবং টি, ইউ, জি, এস, সরকারকে এই রাজ্যে ক্ষমতায় প্রতিষ্ঠিত করেছেন, তাই উনাদের আজ ভয় হচ্ছে এই বিল পাশ হলে

উনাদের পক্ষে আরও খারাপ হবে। কারণ উনারা দেখছেন ত্রিপুরা রাজ্যের জনগণ এখন আর বামফ্রন্ট সরকারকে চায় না, কারণ উনাদের কার্যকলাপের জন্য জনগণ এখন আর তাদের পছন্দ করছেন না। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি বলতে চাই, গত ১৭ই মার্চ এই বিধানসভায় রাজ্যপালের ভাষণ পেশ করা হয়েছে কিন্তু সেই ভাষণকে উনারা বয়কট করেছেন। আমাদের রাজ্যের ২২ লক্ষ জনগণের স্বার্থে এই বিধানসভায় এটা পেশ করা হয়েছে কিন্তু সেখানেও তাঁরা বয়কট করলেন। সে জন্যই ত্রিপুরা রাজ্যের জনগণ উনাদের সরিয়ে দিয়েছেন। এখন তাদের কার্যকলাপ এবং তাদের চরিত্র প্রকাশ পেয়েছে কারণ উনারা গ্যাসের বিরুদ্ধে বিরোধীতা করেছেন। কিন্তু আমরা চেয়েছিলাম এই রাজ্যে গ্যাস-ভিত্তিক শিল্প কারখানা স্থাপন করতে এবং এই বেকারদের সমস্যার সমাধান করতে এবং রাজ্যের উন্নতির স্বার্থে এবং জনগণের মঙ্গলার্থে, কিন্তু সেখানেও তারা বিরোধীতা করেছেন। তাই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনার মাধ্যমে স্মরণ করিয়ে দিতে চাই, বিগত দিনে আমরা বলেছিলাম উনারা বিধানসভায় আসতে পারবেন না কারণ ত্রিপুরা রাজ্যের জনগণ তাদের উৎখাত করবেন। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে মাননীয় বিরোধী সদস্যরা ২৮ জন আছেন কিন্তু আগামী বিধানসভার নির্ব্বাচনে তারা একজনও থাকবেন না। বামফ্রন্ট সরকার দাঙ্গার সৃষ্টি করে এই বেকার যুবক তাদের দিয়ে গুণ্ডার রাজত্ব কায়েম করেছিলেন। এই বিল পার্লামেন্টে পাশ হয়েছে, আমাদের ত্রিপুরা রাজ্যের স্বার্থেও যাতে এই বিল হাউসে পাস হয়ে যায় সেই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীগোপাল দাস।

**শ্রীগোপাল চন্দ্র দাস** (শালগড়া) **:—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী আজ যে বিল এই বিধানসভায় পেশ করেছেন সেই বিল পার্লামেন্টে ইতিমধ্যে পাশ হয়ে গেছে এবং এই রাজ্যে বিধানসভায়ও এটা উপস্থিত করা হয়েছে। আমি এই বিলটাকে সমর্থন করছি এই কারণে যে এটা ভারতবর্ষের মানুষের কাছে দীর্ঘ দিনের দাবী ছিল।

বামপন্থীদের পক্ষ থেকে এর আগেও দেশব্যাপী ১৮ বৎসরের যুবক যুবতীদের ভোটাধিকার দেওয়ার জন্য সেখানে দাবী করা হয় এবং ত্রিপুরা রাজ্যের বিধানসভার এইটা নজীর প্রথম বামফ্রন্ট সরকার ১৯৮৩ সালে ক্ষমতায় আসার পর পঞ্চায়েত এবং পৌরসভায় এই বিধি প্রয়োগ করেন, এই নজীর ভারতবর্ষের ক্ষেত্রেও। এই ১৮ বৎসর বয়সে ভোটাধিকার এইটা বিলম্ব করে হলেও কেন্দ্রীয় সরকার যে স্বীকৃতি দিয়েছেন সেজন্য অভিনন্দন জানাই। কিন্তু সেখানে কতগুলি প্রশ্ন থেকে যায়। নির্বাচন কমিশন গঠনের ব্যাপারে বিরোধীদের পক্ষ থেকে দাবী রাখা হয়েছিল প্রস্তাব রাখা হয়েছিল একাধিক সদস্যবিশিষ্ট নির্বাচন কমিশন করার জন্য, সেখানে একটা নিরপেক্ষ স্বয়ংশাসিত সংস্থা পরিণত

করার জন্য, তার হাতে প্রভূত ক্ষমতা দেওয়ার জন্য, কিন্তু দেখা গেল সেই সমস্ত দিকগুলি অবহেলিত হয়েছে, উপেক্ষিত হয়েছে। তার জন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা লক্ষ্য করেছি এই ১৮ বৎসর বয়সের ভোটাধিকার প্রয়োগের কথা আমরা বামফ্রন্ট সরকারের আমলে যখন বিধানসভার মধ্যে পাশ করি তখন আমরা দেখেছি আজকে যারা ট্রেজারী বেঞ্চে আছে তারাই বিরোধীতা করেছিলেন, বলেছিলেন ১৮ বৎসর বয়স ইমম্যাচুর থাকে, তাদের বুদ্ধির বিকাশ হয়না। আজকে তারা আবার বড় গলা করছেন। আজকে তারা গণ-আন্দোলনের চাপে বাধ্য হচ্ছেন ১৮ বৎসর বয়সে ভোটাধিকার প্রয়োগ করার জন্য বিলটাকে সমর্থন করতে। কাজেই এইটা বুঝতে হবে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে সারা ত্রিপুরা রাজ্যে ভোটার লিষ্ট তৈরী করার কাজ শুরু হয়ে গেছে এবং সেখানে কারচুপি হচ্ছে। সেই লিষ্ট তৈরী করার ক্ষেত্রে আমি আমার কনষ্টিটুয়েন্সি শালগড়ার কথা যদি বলি মাননীয় মন্ত্রী নগেনবাবুর গ্রাম তোতাবাড়ীতে যারা বামপন্থী তাদের নাম লিষ্ট থেকে কেটে দেওয়া হয়েছে বয়স কম বলে। তারা সেখানে উন্নয়ন কমিটির সদস্যরা ভোটার লিষ্ট তৈরী করছে, সেই অনুযায়ী ভোটার লিষ্ট তৈরী হচ্ছে। আমি কয়েকটা নাম বলে দিচ্ছি স্যার।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :—** স্যার, এখানে আমার গ্রামের নাম উল্লেখ করাতে বলছি সেখানে কোন বামফ্রন্টের ভোটারই নেই, যদি বাদ পড়ে তাহলে আমাদেরই ক্ষতি হবে।

**শ্রীগোপাল চন্দ্র দাস :—**আমি কতগুলি নাম বলে দিচ্ছি প্রাপ্ত বয়স্ক যাদের নাম ভোটার তালিকা থেকে বাদ দেওয়া হয়েছিল, শ্রীঅমল কুমার জমাতিয়া, পিতা শ্রীশিবহরি জমাতিয়া বয়স ২৮, শ্রীমতি অমৃতাবালা জমাতিয়া পিতা শ্রীশিবহরি জমাতিয়া, বয়স ২৫, শ্রীবিজন কুমার জমাতিয়া, পিতা শ্রীশিবহরি জমাতিয়া, বয়স ২০, চন্দ্র লেখা জমাতিয়া, পিতা শ্রীঅনন্তহরি জমাতিয়া, বয়স ১৯, শ্রীমতি গয়ারানী জমাতিয়া, পিতা শ্রীকৃষ্ণপদ জমাতিয়া, বয়স ২০, পূর্ণমানিক জমাতিয়া, পিতা শ্রীকৃষ্ণ পদ জমাতিয়া, বয়স ২১, মানিক দেবনাথ পিতা শ্রীমনোরঞ্জন দেবনাথ, বয়স ২২, হাবিল মিঞা পিতা ফৈজুল্লা, বয়স ৩২। এরা দুইজন আগের বিধানসভারও ভোটার ছিল। বিশ্বনাথ ভৌমিক পিতা শ্রীননীগোপাল ভৌমিক, বয়স-১৯। সেইসমস্ত নামগুলি বাদ দেওয়া হয়েছে। আর তাদের কর্মী হলে ১২-১৩-১৪ বছরের বয়সের কর্মীদেরও নাম তোলা হয়েছে। মতিয়া বিবি, পিতা আব্দুল করিম চন্দ্রপুর গার্লস স্কুলের সপ্তম শ্রেণীর ছাত্রী বয়স ১৪, সুস্মিতা দাস, পিতা মহিম দাস, বয়স ১৪, বিশাখা দাস পিতা কামিনী দাস বয়স-১৪, মায়ারানী দাস পিতা শ্রী হেমন্ত দাস, বয়স-১২, হারাধন দাস, পিতা শ্রীযোগেশ দাস, চন্দ্রপুর হাইস্কুলে সপ্তম শ্রেণীর ছাত্রী। এইসব বিরুদ্ধে কমপ্লেইন করা হয়েছে, আনকোয়ারী করা হয়েছে এবং প্রমাণ হয়েছে এরা ভোট দেওয়ার উপযুক্ত নয়। এইসমস্ত ঘটনায় নির্বাচন কমিশনের সমস্ত নিয়ম-নীতিকে লংঘন করে করা হয়েছে। আগামীতে যে নির্বাচন হবে তার জন্য রিগিং করার জন্য তার প্রাক্ প্রস্তুতি চলছে। এই হচ্ছে তাদের চেহারা। এইভাবে প্রশাসনকে কাজে লাগিয়ে, কর্মচারীদেরকে কাজে লাগিয়ে রিগিং,

কারচুপি এইসব করে সারা ত্রিপুরা রাজ্যে একটা কারচুপির রাজত্ব তৈরী করছে, কাজেই সেখানে নির্বাচন কমিশনকে ঠুটো জগন্নাথ করে নির্বাচন কমিশনকে একটা স্বয়ং শাসিত সংস্থায় পরিণত করা হয়, তার হাতে পর্য্যাপ্ত ক্ষমতা দেওয়া হয় যাতে সমস্ত বিষয়গুলি তদন্তকরে এবং তদন্ত করে যাতে সুষ্ঠ ব্যবস্থা নেওয়া যায় এই সমস্ত দিকে নজর দেওয়ার জন্য আমি এই সমস্ত কথা বলে আমি এই ১৮ বৎসরের যে ভোটাধিকার তাকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি। ধন্যবাদ।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** (মন্ত্রী) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমার একটা প্রস্তাব আছে, এখানে আলোচনার মধ্যে দেখা যাচ্ছে যে এই বিলের উপর কোন পক্ষেরই বিরোধীতা নাই। কাজেই এই অবস্থায় এই বিলের উপর আর আলোচনা না করে আমরা যদি পরবর্তী আইটেমে যাই তাহলে বোধ হয় ভাল হয়, অবশ্য যদি বিরোধী পক্ষ রাজী থাকেন।

**শ্রীসমর চৌধুরী** (ধনপুর) :— আমাদের পক্ষ থেকে নামের যে লিষ্ট দেওয়া হয়েছে সেই লিষ্টে যারা যারা আছেন তাদের বক্তব্য রাখতে দিন।

**মিঃ ডেপুটি স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীগৌরী শংকর রিয়াং।

**শ্রীগৌরী শংকর রিয়াং** (শান্তিরবাজার) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই হাউসে গত ১৭ ৩ ৮৯ইং তারিখ মাননীয় মন্ত্রী আইন দপ্তর ও স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত, তিনি যে প্রস্তাব তুলেছেন সেই প্রস্তাব অত্যান্ত যুক্তিসঙ্গত। কারণ এইটা শুধু ব্যক্তির স্বার্থে নয়, এইটা সারা ত্রিপুরা রাজ্যের স্বার্থে, যুব সমাজের স্বার্থে, আইনের স্বার্থে বলেই এইটাকে আমি সমর্থন করছি এবং আমার বিরোধী বেঞ্চের যে-সকল সদস্যরা আছেন ওনারা ইনিয়ে বিনিয়ে অনেক কিছু বললেও সমর্থন করেই বলছেন। সুতরাং এইটার কোন বিতর্কের অবকাশই থাকে না। আমি আশা করব ওনারা আমাদের সঙ্গে একমত হবেন এবং এইটা ধ্বনীভোটে নিশ্চয়ই পাশ হবে। কথা প্রসঙ্গে ওনারা অনেক কিছুই বলেছেন নির্বাচন কমিশন সম্পর্কে এবং ভোটার লিষ্ট সম্পর্কে, সেই ক্ষেত্রে আমি কিছু আমার ব্যক্তিগত অভিজ্ঞতা ও বাস্তব যেটা সেটা বলছি। আমি যখন চাকুরী করতাম রাজনগর সিনিয়র বেসিক স্কুলে, আমার মাননীয় সদস্য ব্রজমোহন জমাতিয়া নিশ্চয়ই জানেন রাজনগর কোথায়। কাজেই, সেখানকার আদিবাসী কারা তাও তিনি জানেন। আমি এখানে কয়েকটা নাম বলছি, ওরা আমার ছাত্র ছিল, পাথই মগ, ক্লাস সেভেন, রমনীমুরা সিং ক্লাস সিক্স, মাথই মগ, ক্লাস সেভেন, পরেশ মারাক ক্লাস সিক্স, রজনী মুড়া সিং, ক্লাস সেভেন, আমার স্কুলের ছাত্র ওরা, আমি ওদের ক্লাস সিকস আর সেভেনে পড়াচ্ছি, আর ওরাই আমার সামনে ভোট দিতে এসেছে। আমি হয়তো আপত্তি করতে পারতাম, কিন্তু যারা সেখানে পুলিং এজেন্ট ছিলেন তাদের কোন আপত্তি না থাকায় আমরা কিছুই করতে পারিনি। শুধু তাই নয়, আরও অনেক অভিজ্ঞতা আছে এবং এমনি ভাবেই এরা যে ভোটের লিষ্টে কারচুপি করতেন সেটাই

ওনারা এখানে পুনরাবৃত্তি করছেন। একটা প্রবাদ আছে "আকাশে ফেললে থুতু নিজের গায়ে পড়ে," আজকে ওদের গায়েই পড়ছে। এমনি ভাবে কিছু দিন আগে যে ভোটের লিষ্ট হল আমার শান্তির বাজারে, পশ্চিম চরকবাই, লক্ষীছড়া, পূর্ব বগাফা, বীরচন্দ্র মনুতে গেল গেল রব, কি ব্যপার ? আমাদের ভোটারদের ভোটের লিষ্টে নাম তোলা হয়নি। এই রকম অন্যায়, যারা ভোট কর্মী ভোটের লিষ্ট তৈরী করেন আমি তাদের জিজ্ঞাসা করলাম যে, আপনারা নাকি এই রকম করেছেন, ওরাতো চিৎকার করছে রাস্তায় রাস্তায় ওরা বলে, না আমরা তো এই রকম করিনি। আমি গেলাম সেখানে, গিয়ে দেখলাম যাদের যাদের নামের অ্যাগেইনষ্ট-এ বলা হয়েছে ওরা ম্যাচিউয়ড মানে ১৮ বছরের উর্দ্ধে তাদের নাম উঠেনি। কেন উঠেনি আমি জিজ্ঞাসা করলাম আপনার ছেলে কোন ক্লাসে পড়ে, কি করে। বলে আমার ছেলে ক্লাস সেভেনে পড়ে। বয়স কত, বলে বয়স ১৩, ১৪ হবে। আর তারা তখন গিয়ে বলে তাহলে আপনার ছেলের নাম উঠলনা কেন। এমনিভাবে তারা প্রত্যেক জায়গায় গিয়ে রাজনৈতিক উদ্দেশ্যে এসব করছে। চলুন আমার সঙ্গে আমি সব তথ্য দেব। এমনিভাবে বিগত দিনে আপনারা যখন শাসন ক্ষমতায় ছিলেন তখন ত অনেক আপত্তি উঠেছিল কিন্তু কি হয়েছিল ? আজকে আপনাদের এসব কাজ কি প্রমাণ করেনা যে বিগত ১০ বছরে আপনারা এসব কাজ করছেন ? আমাদের এই কংগ্রেস(ই) ও টি. ইউ. জে. এস. সরকার এসব কাজ করেনা। আজকে আবার দেখছি যে আপনারা নির্বাচন কমিশন সম্পর্কে চীৎকার করছেন। আপনাদের যদি কোন অভিযোগ থাকে তাহলে আপনারা নির্বাচন কমিশনের সঙ্গে আলাপ করতে পারেন এবং সেখানে সুরাহা না হলে সুপ্রীম কোর্টে যেতে পারেন কিন্তু এখানে এসব আজেবাজে কথা বলে হাউজের সময় নষ্ট করছেন কেন ? কাজেই এখানে আমাদের মাননীয় মন্ত্রী যে প্রস্তাব এনেছেন সেটাকে সর্বতোভাবে সমর্থন করে, জনগণের স্বার্থে সরকারকে সাহায্য করে একটা নজির সৃষ্টি করতে পারেন।

**মিঃ ডেপুটী স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবিমল সিনহা।

**শ্রীবিমল সিনহা** (কমলপুর) :—মিঃ ডেপুটি স্পীকার, স্যার, আজকে এখানে যে বিল উত্থাপন করা হয়েছে ১৮ বছর যাদের বয়স হয়েছে তাদেরকে ভোটার লিষ্টে অন্তর্ভূক্ত করার জন্য এ সম্পর্কে বলতে গিয়ে বলতে হয় যে, এই প্রস্তাবের মাধ্যমে পার্লামেন্ট এবং এখানে যারা ট্রেজারী ব্যাঞ্চে আছেন তাদের দেরীতে হলেও ঘুম ভেঙ্গেছে। আমি বিস্তৃত কোন আলোচনায় যাচ্ছিনা, কারণ বিস্তৃত অনেক আলোচনাই হয়েছে। তবুও দুয়েকটা পয়েন্ট বলছি। এটা সত্যি যে এটা মানুষের বহু কষ্টার্জিত বিষয়। এই ভারতবর্ষে বৃটিশ আমলে তাদেরই ভোটাধিকার ছিল যারা ট্যাক্স দিত। আবার স্বাধীনতার পরে যাদের বয়স ২১ বছর তারাই শুধু ভোটাধিকার পেয়েছিল।

দীর্ঘ লড়াইয়ের পর ভারতবর্ষের কোটি কোটি মানুষ শেষ পর্য্যন্ত এই ১৮ বছর ভোটাধিকারের

যে অধিকার সে অধিকার তারা অর্জন করতে সক্ষম হয়েছে। এইটা কোন দলের বা কারুর দয়ায় বা কৃপায় নয়, এইটা সবার আন্দোলনের ফসল। এই বিধানসভার পঞ্চায়েত নির্বাচনে ১৮ বছরে ভোটাধিকার দেবার জন্য বামফ্রন্ট সরকার বিল এনেছিলেন তখন আজকে যারা ট্রেজারী বেঞ্চে রয়েছেন তারা তখন এই বিরোধী পক্ষে ছিলেন। তখন তারা ঠাট্টা করে বলেছিলেন যে, তাহলে বামফ্রন্ট শেষ পর্য্যন্ত বালোয়ারী স্কুলের ছেলেমেয়েদেরও ভোটাধিকার দিয়ে দেবেন। এইখানেই প্রথম বামফ্রন্ট সরকার ১৮ বছরে ভোটাধিকার বিল পাশ করেন। তারপর এই রাজ্যে মিউনিসিপ্যাল নির্বাচনের সময় এই ১৮ বছরের ভিত্তিতেই ভোটার লিষ্ট তৈরী করা হয়েছিল। এবং পঞ্চায়েত নির্বাচনের ভোটার লিষ্টও এই ভিত্তিতে করা হয়েছিল।

এই ১৮ বছরের ভোটাধিকার চালু করার জন্য সারা ভারতবর্ষের যুবক ছাত্ররা আন্দোলন করেছেন। আজকে বিজ্ঞানের যুগ। মানুষ অনেক অগ্রগতির দিকে এগিয়ে চলছে। আমাদের চাইতেও অনেক কম বয়স যাদের তাদের আমরা দেখেছি যে, তারা বিজ্ঞানের নানা দিকে ইলেকট্রনিকসের, কম্পিউটারের বা অন্যান্য বিষয়ে আমাদের চেয়েও অনেক বেশী অগ্রগতি লাভ করেছে। কাজেই এই ছেলেমেয়েদের জোর করে আর কাজেই এই ছেলেমেয়েদের জোর করে আর শিশু করে রাখা যায় না।

কাজেই এখানে এই যে বিল আনা হয়েছে সেটা মানুষের দীর্ঘ সংগ্রামের ফসল। কিন্তু দুঃখের বিষয়, আমরা এই বিলটাকে সমর্থন করি কিন্তু মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র বাবু তিনি বুঝে বললেন না বুঝে বললেন বুঝতে পারছিনা, তিনি বলেছেন যে, আমরা বামফ্রন্ট নাকি এই বিলের বিরোধীতা করছে। কিন্তু আমার মনে হয়ে তিনি সেটা না বুঝেই বলেছেন। কারণ এই বিলটি আমরা নিজেরাই আনতাম। আজকে আপনারা ক্ষমতায় আছেন বলেই এই বিলটিকে আপনারা এনেছেন। কাজেই আজকে আমরা এই বিলকে অভিনন্দন জানাই। সাথে সাথে সতর্ক করে দিতে চাই যে, এই বিল পাশ হলেও ভোটার লিষ্ট তৈরী করার সময় কারচুপি বা জালিয়াতির অনেক সুযোগ রয়েছে। যদি এই কারচুপি বা জালিয়াতি করা হয় তাহলে এই ১৮ বছরের ছেলেমেয়েদের ভোটাধিকারের যে ব্যবস্থা করা হয়েছে তার কোন মূল্য থাকবে না, এবং এটা হবে গণতন্ত্রের পক্ষে মারাত্মক বিপজ্জনক। এই সম্পর্কে জনগণকেও সতর্ক করতে হবে। সাথে সাথে আবেদন করব কেবলমাত্র আপনাদের ছেলেমেয়েদের ১৮ বছর পূর্ণ হলেই তাদের ভোটার লিষ্টে নাম উঠাবেন আর যারা সি, পি, আই (এম) করেন তাদের ছেলেমেয়েদের নাম উঠাবেন না এইটা যাতে না হয় সে দিকে লক্ষ রাখতে হবে। আর জালিয়াতি করলেও যাদের জন্য আপনারা জালিয়াতি করবেন তারাই আপনাদের ভোটের বাক্সে একেবারে ওয়েষ্ট বকসে ফেলে দেবেন। তার প্রমাণ আপনারা

দেখেছেন এই তামিলনাড়ুর বিধানসভার নির্বাচনে। আর এই সমীর বাবু এত আস্ফালন করছেন. আরে অত তিড়িং তিড়িং করবেন না। সর্ব্বনাশ করে দিয়েছেন আজকে ইঞ্জিনিয়ারিং কলেজকে। যদিও এইটা অপ্রাসঙ্গিক তবু আজকে কথা প্রসঙ্গে এইটা বলতে হচ্ছে, আপনি এখানে আর এত সাফাই গাইবেন না, আপনার এত অহংকার বা গর্ব করা উচিত নয়।

কাজেই আমি এই বিলটিকে সম্পূর্ণ সমর্থন করছি এবং এই ক্ষেত্রে যে জালিয়াতি করার সুযোগ রয়েছে সেটাকে এবারস্তন করুন, বন্ধ করুন এবং সাথে সাথে ত্রিপুরার সাধারণ মানুষের স্বার্থ যাতে রক্ষা হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন। ধন্যবাদ।

**শ্রীরসিকলাল রায় (সোনামুড়া) :—** মিঃ স্পীকার, স্যার, আজকে আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয় এই সভার বিবেচনার জন্য ভারতীয় স বিধানের ৬২তম সংশোধনীর পরিপ্রেক্ষিতে যে রিজলিউশানটি রেখেছেন, তাকে আমি আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি এবং এই প্রসঙ্গে দুই একটি কথা এখানে পেশ করছি। কারণ এই ৬২তম সংবিধান স শোধনের মাধ্যমে আমাদের দেশের ১৮ বৎসর বয়সী প্রত্যেকটি যুব এবং যুবাদেরকে ভোটাধিকার দিতে চাওয়া হয়েছে, যেটা অত্যন্ত সময়োপযোগী. এটাকে আমাদের এই রাজ্যের কংগ্রেস ও টি, ইউ, জে, এস, সরকার সাদরে গ্রহণ করছে, অবশ্য বিরোধী দলের সদস্যরাও এটাকে সমর্থন জানাচ্ছে দেখে আমি খুবই খুসী। খুসী এজন্য যে কেন্দ্রীয় সরকার দেশের যুবকদের গণতান্ত্রিক অধিকার দেওয়ার জন্য যে চেষ্টা চালাচ্ছেন, তার সংগে কি বিরোধী কি সরকার পক্ষ সবই সহযোগীতা করতে চান. এটা খুবই গঠনমূলক ও লক্ষ্যনীয়। আমি আশা রাখি, আমাদের বিরোধী পক্ষের সদস্যরা ভবিষ্যতে এখানকার কংগ্রেস ও টি, ইউ, জে, এস, সরকার অন্যান্য যে সমস্ত ঘটনমূলক কাজ করতে চান, তার সংগে আরও বেশী করে সহযোগীতা করবেন, যাতে করে এই রাজ্যের সার্বিক উন্নতি ত্বরান্বিত হতে পারে। তবে এই প্রসঙ্গে বলতে গিয়ে মাননীয় সদস্য গোপাল দাস মহোদয় বলেছেন যে, ভোটার তালিকা যেটা তৈরী হচ্ছে, সেই সম্পর্কে তারা সন্দিহান। কিন্তু আমি বলব, ১৯৮৮ সালের আগে নির্বাচনের জন্য তাদের আমলে যে ভোটার তালিকা তৈরী হয়েছিল, তাতে অনেক রকমের কারচুপি হয়েছে, যেমন যাদের বয়স ১৮ বৎসরের বেশী ভোটাধিকার পাওয়ার যোগ্য, তাদের অনেক নামই তখনকার ভোটার তালিকা থেকে বাদ দিয়ে দেওয়া হয়েছে; আবার যাদের বয়স এখনও ১৮ বৎসরই হয়নি, তাদেরকে তখনকার ভোটার তালিকায় নাম তুলিয়ে ভোটাধিকার দেওয়া হয়েছে। যেগুলি খুবই দুর্ভাগ্যজনক কারচুপির মধ্যেই পড়ে। আজকে সেই রকম কিছু হওয়ার সম্ভবনা আছে বলে আমি মনে করি না যদি কিছু হয়, তাহলে তাদের আমলে ভোটার তালিকা তৈরী করতে গিয়ে রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য প্রাপ্ত বয়স্ক ভোটার যারা যাদের নাম ভোটার তালিকা থেকে বাদ দেওয়া হয়েছে, তাদের নামগুলি এবার আবার ভোটার তালিকায় সংযোজন করা

হবে মাত্র অন্য কিছু নয়। একে যদি তারা বলেন কারচুপি তাহলে বলতে পারেন, কারণ এর মধ্য দিয়ে তাদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ হওয়ার পথে বিঘ্ন ঘটবে। তাই বলছিলাম, ১৯৮৮ সালের আগে তারা যে ভোটার তালিকা তৈরী করতে গিয়ে যে সমস্ত লোকের নাম ভোটার তালিকা থেকে বাদ দিয়েছেন, সেটা যদি না করতেন তাহলে আমরা যেখানে বর্তমানে ৩২ জন সদস্য নির্বাচিত হয়ে এসেছি, সেখানে আমাদের সংখ্যা বেড়ে দাঁড়াতো ৫০ জন। তাই আমি মাননীয় সদস্যদের অনুরোধ করবো যে কারচুপির কথা যেন আর না বলেন, কারণ আপনারা যে ধরনের কারচুপি করেছেন, আমাদের জোট সরকারের আমলে সেই রকম কোন কারচুপি হওয়ার সম্ভাবনা নাই। আপনারা এজন্য নিশ্চিত হতে পারেন। এ কথা বলে যে প্রস্তাবটি এই হাউসের সামনে এসেছে, তাকে আমার আন্তরিক সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় আইন মন্ত্রী মহোদয় ভারতীয় সংবিধানের ৬২তম সংশোধনীর পরিপ্রেক্ষিতে এই সভায় যে রিজিলিউশানটি এনেছেন, তা পার্লামেন্টের দুই কক্ষে আগেই পাশ হয়ে গেছে।

পার্লিয়ামেন্টে কন্সটিটিউশনের যে অ্যামেণ্ডমেণ্ট হয় সেটা বিভিন্ন রাজ্য বিধানসভায় রেকটিফাই করতে হয়। কাজেই যে রিজিউলিশন মাননীয় আইনমন্ত্রী এখানে উপস্থিত করেছেন আমি সেটাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এই অ্যামেণ্ডমেণ্ট চাওয়া হচ্ছে যেখানে ভোটারদের ন্যূনতম বয়স ছিল ২১ বৎসর তাকে কমিয়ে ১৮ বছর করা হয়েছে। লক্ষ্য হল দেশের যারা যুবক যারা দশকে গড়ে তুলে তাদেরকে নির্বাচনে অংশ গ্রহণ করার জন্য আমাদের ভারতবর্ষের প্রগতিশীল এবং যৌবনের প্রতীক প্রধানমন্ত্রী স্বীকার করে নিয়েছেন। এর পেছনে যুব কংগ্রেসের দাবী ছিল, কংগ্রেস ছাত্র সংগঠনের দাবী ছিল। এটা করার আগে আমাদের প্রধানমন্ত্রী ভারতের জাতীয় কংগ্রেসের মতামত সংগ্রহ করেছেন, অ কংগ্রেস থেকে শুরু করে এ. আই. সি. সির যে ওয়ার্কিং কমিটি সেখানে বিস্তৃত আলোচনা হয়েছে। আমিও সেই ওয়ার্কিং কমিটিতে উপস্থিত হওয়ার সৌভাগ্য অর্জন করি এবং আমার মতামত জানাই। স্যার, এর আগে বিভিন্ন ওয়ার্কশপে এই ১৮ বছর ভোটারদের ব্যাপারে আলোচনা হয়েছে এবং অন্যান্য ইলেকট্রোরেল রিফর্মস সেগুলির কথাও আলোচনা হয়েছে। যে-সমস্ত রাজ্য কংগ্রেস বিরোধী সরকার আছে তারা ইলেকশন মেশিনারীকে রাজনৈতিক উদ্দেশ্য ব্যবহার করছে এবং কারচুপি করে ক্ষমতায় আসছে। সেই সমস্ত ইলেকট্রোরেল রিফমস এর ব্যাপারে এ আই সি সি সাজেশন করেছেন যাতে ঐ সমস্ত সরকারের কারচুপি বন্ধ করা যায়। এর পরে আলোচনা হয়েছে মহিলাদের বিশেষ সুযোগ সুবিধা দেওয়ার জন্য। সেখানে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, যে সমস্ত লোকেল বডি পঞ্চায়েত থেকে শুরু করে বা যে সমস্ত ন্যাশনেল বডি, এসেম্বলি, পার্লিয়ামেন্ট এই সমস্ত

জায়গায় যাতে মহিলাদের জন্য শতকরা ৩০ ভাগ রিপ্রেজেনটেশন করার সুযোগ থাকে এবং সেটা অনুমোদন করা হয়েছে। এগুলি করা হচ্ছে সর্বশ্রেণীর মতামত গ্রহণ করার জন্য। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি তারা বয়স ১৮ বছর করেছিল।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা** :— পয়েন্ট অব অর্ডার স্যার। কারণ আমার বলার অধিকার এখানে আছে। উনি যে বললেন, পশ্চিমবঙ্গের সরকারের কারচুপির কথা, ত্রিপুরায় বামফ্রন্ট সরকারের কারচুপির কথা তা উনাকে প্রমাণ দিতে হবে।

**মিঃ স্পীকার** — এটা পয়েন্ট অব অর্ডার হয় না। আপনি বসুন।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— আমি তাদেরকে এই বাবদে ধন্যবাদ জানাই যে তারা এটাকে সমর্থন করেছেন বলে। বিরোধী দলের সদস্যরা এখানে বলেছেন যে, এটা তাদের দাবী ছিল। থাকতে পারে। কিন্তু ভারতবর্ষে তো তারা শুধু একমাত্র রাজনৈতিক দল নয়, আরো অনেক রাজনৈতিক দল আছে। সারা ভারতবর্ষে তাদের অস্তিত্ব তো দূরবীণ দিয়েও দেখা যাবে না। সার্বজনীন ভোটাধিকার প্রয়োগের ক্ষেত্রে অনেক কথা বলা হয়েছে, সংবিধানের সংশোধন হয়েছে, অনেক কিছুই বলেছেন। কিন্তু তখন তো ভারতীয় কমিউনিষ্ট পার্টি (মার্কসবাদী)-র জন্মই হয়নি। হয়ত ভারতীয় কমিউনিষ্ট আতুর ঘরেপার্টির থাকতে পারেন। সেটা আমার জানা নেই। ভারতবর্ষের অন্যান্য রাজনৈতিক দলগুলি আজকে বুঝতে পাচ্ছে কংগ্রেসকে তারা কোনদিনই ক্ষমতা থেকে হটাতে পারবে না। আজকে তো আপনারা দেশের প্রতিক্রিয়াশীল শক্তির সঙ্গে গাটছাড়া বাধছেন। স্যার, এই সম্পর্কে আমি শুধু এইটুকুই বলতে পারি তারা ১৮ বৎসর কেন ১১ বা ১৩ বৎসরেও ভোট দেবার অধিকার হয়ত দিতে পারবেন। কিন্তু আজকে কংগ্রেস এন. এস. ইউ, আই এই ১৮ বৎসরের ভোট দেবার বিলকে ভারতবর্ষের নবজাগরণের প্রতীক বলে মনে করে। সারা ভারতবর্ষে ১৮ বৎসরে যারা ভোট দেবার অধিকারী হলেন তাদেরকে এই বিধানসভার মাধ্যমে স্বাগত জানাই, অভিনন্দন জানাই।

স্যার, এখানে ভোটার লিষ্টের কারচুপির কথা অনেকে বলেছেন। কিন্তু তা আমিও জানি না, বা আমাদের আইনমন্ত্রীও জানেন না। এটা চীফ ইলেকটরেল অফিসারই করছেন। এখানে যিনি ইলেকটরেল অফিসার তিনিই ভোটার লিষ্ট তৈরী করেন। ইলেকটরেল অফিসার যিনি তিনিই রেজিষ্ট্রেশন তৈরী করেন। তিনি কি ফেডারেশনকে জিজ্ঞেস করে করছেন, নাকি কোর্ডিনেশনকে জিজ্ঞেস করে করছেন এই খবর এই সরকার রাখেন না। এই সরকার একটা খবরই রাখেন, যারা প্রকৃত ভোটার তারা যাতে ভোটার তালিকায় স্থান পান। নুতন ভোটার লিষ্টে কিছু ভুল ভ্রান্তি থাকতে পারে। কারণ এই ভোটার লিষ্ট তৈরী হচ্ছে

গত ভোটার লিষ্টের উপর ভিত্তি করে। কারণ গত ভোটার লিষ্টে বহু ভুয়া নাম রয়েছে। এমনকি যারা বাংলাদেশী নাগরিক তাদের নামও গত ভোটার লিষ্টে রয়েছে। স্বাভাবিক কারণেই এই সমস্ত ভুয়া নামগুলি বাদ যাবে। এই নামগুলি যদি বাদ যায়, তাহলে বিরোধী দলের সদস্য মহোদয়গণ গোঁসা করতে পারেন। কিন্তু এ রাজ্যের সাধারণ মানুষ এটাকে মেনে নিতে পারে না। স্যার আমি জাতীয় কংগ্রেসের ত্রিপুরা রাজ্য শাখার একজন কর্মী হিসাবে গত ভোটার লিষ্ট আমি পড়েছি। সেখানে আমি দেখেছি ১০০ জনের মধ্যে ৫টা ভুয়া নাম আছে। এবং নতুন ভোটার লিষ্ট করতে গিয়ে যদি ৫টা নাম বাদ যায় তাহলে নুতন আরও ৫টা ভুয়া নাম ঢুকবে। ক্যালকুলেশন করতে যেয়ে দেখা যাবে সবসময়ই ১০ এর ডিফারেন্স রয়েছে। কিন্তু নতুন ভোটার লিষ্ট করতে যেয়ে আমরা তাদের সেই নীতি অনুসরণ করছিনা বলেই হয়তো উনারা গোঁসা হতে পারেন। তৃতীয় আরেকটা উদাহরণ আমি এখানে দিচ্ছি, ধরুন রামচন্দ্রবাবু একজন ভোটার- তার বাবার নাম শ্যামচরণ বাবু। আবার ঐ নামটিকেই ঘুরিয়ে করা হয়েছে — শ্যামচন্দ্রবাবু ভোটার, বাবার নাম রামচন্দ্রবাবু। এই ধরণের অসংখ্য ভুয়ো নাম তারা ভোটার লিষ্টে অন্তর্ভুক্ত করেছেন। কারণ কত আর ভুয়া নাম বাছাই করবেন ঐ নামগুলিকেই ঘুরিয়ে ফিরিয়ে অন্তর্ভুক্ত করতেন। এই হচ্ছে বিগত ১০ বৎসর ধরে উনাদের ইতিহাস। কাজেই সেই নামগুলি আজকে বাদ যাচ্ছে বলেই উনাদের এত গোঁসা। অথচ প্রতিটি ভোট কিন্তু কাস্ট হতো। কিন্তু কিভাবে এই ভোটগুলি উনারা দিতেন এর রহস্য উনারাই জানেন, আমার জানা নেই। এবং গত বিধানসভা নির্বাচনেও এই ভোটগুলি কাস্ট হয়েছে। আগামী দিনে কংগ্রেস (আই) এবং টি. ইউ. জে এস সরকার এই ধরণের ভোটার লিষ্ট করবেন না। স্যার, আমি অভিনন্দন জানাচ্ছি ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধীকে, যিনি এত বড় একটা সিদ্ধান্ত নিয়েছেন এবং ১৮ বৎসর বয়েসের যুবক-যুবতীদের ভোটের অধিকার দিয়েছেন। অভিনন্দন জানাচ্ছি পার্লামেন্টকে যাঁরা এই ধরণের একটা সংবিধান সংশোধন করেছেন এবং ভারতবর্ষের মানুষ যারা এটাকে সমর্থন করেছেন এবং অভিনন্দন জানাই আগামী দিনের এই ভোটারদেরকে। স্যার, আমি এই বিলটিকে সমর্থন করছি এবং আশা করছি হাউস সর্বসম্মত ভাবে এই বিলটিকে সমর্থন করবে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় আইনমন্ত্রী শ্রী সমীররঞ্জন বর্মন ইচ্ছা করলে এই বিলের উপর বক্তব্য রাখতে পারেন।

**শ্রীসমীররঞ্জন বর্মন** (আইনমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় বিরোধী সদস্যদের অনুরোধ করবো এই প্রস্তাবকে সমর্থন করার জন্য গত ১৭ মার্চ এই প্রস্তাব আসার সময় মাননীয় বিরোধী সদস্যরা বয়কট করেছেন। আমি অনুরোধ করছি এই কারণে যে ভবিষ্যতে যারা আসবেন তাদের জন্য,

দেশের সংহতির জন্য, দেশের শক্তিকে বৃদ্ধি করার জন্য এবং সারা ভারতবর্ষের যিনি নেতা ভারতের প্রধানমন্ত্রী শ্রীরাজীব গান্ধীর হাতকে শক্তিশালী করার জন্য আমি মাননীয় বিরোধী সদস্যদের অনুরোধ করছি। এই বলে আমার বক্তব্য এখানেই শেষ করলাম।

**মিঃ স্পীকার :—** এখন আমি আইন দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত রিজলিউশানটি ভোটে দিচ্ছি। রিজলিউশ্যানটি হলো :—

"That this House ratifies the amendment to the Constidution of India failing within the purview of clause (d) of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Sixty-second Amendment) Bill, 1988 as passed by the House of Parliament.

( রিজলিউশ্যানটি সভা কর্তৃক গৃহীত হয় )।

## MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS.

**মিঃ স্পীকার:—** সভার পরবর্তী কার্যসূচী হলো :- মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার উপর আলোচনা।

ধন্যবাদ সূচক প্রস্তাবটি দিয়েছেন মাননীয় মন্ত্রী শ্রীরতন চক্রবর্ত্তী মহোদয় এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীরসিক লাল রায়।

প্রস্তাবটি হলো :— "নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত হউক যে— অদ্য ১৭ই মার্চ, ১৯৮৯ইং তারিখ মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।"

মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, ধন্যবাদ-সূচক প্রস্তাবের উপর আমি কয়েকটি সংশোধনী নোটিশ পেয়েছি। সংশোধনীগুলির তালিকা মাননীয় সদস্য মহোদয়দের নিকট বিতরণ করা হয়েছে। উক্ত তালিকাভুক্ত সমস্ত সংশোধনী প্রস্তাবগুলি উত্থাপন করা হয়েছে বলে গণ্য করা হলো। যারা এখানে অনুপস্থিত আছেন তাদের সংশোধনীগুলি বাতিল বলে গণ্য হলো। আলোচনা শুরু হবার পূর্বে উভয় দলের হুইপদের আমি অনুরোধ করব এই আলোচনায় তাদের দলের যে-সকল সদস্য অংশ গ্রহণ করবেন তাঁদের নামের একটি তালিকা আমায় দেবার জন্য। আমি এখন মাননীয় মন্ত্রী শ্রীরতন চক্রবর্ত্তীকে বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি।

**শ্রীসমর চৌধুরী** (ধনপুর) :— কত সময় ভাগ করা হয়েছে বললে সুবিধা হতো।

**শ্রীরতন চক্রবর্ত্তী** (রাষ্ট্রমন্ত্রী) : — মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভায় ত্রিপুরার মাননীয় রাজ্যপাল কে, ভি কৃষ্ণ রাও যে ভাষণ দিয়েছেন আমি প্রথমেই তার উপর ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছিলাম এই

জন্য যে মাননীয় রাজ্যপালের ভাষণে ত্রিপুরা রাজ্যের সাধারণ মানুষের সার্বিক সমস্যার সম্পূর্ণ রেখা চিত্র ফুটে উঠেছে এবং আমি মনে করি দৈনন্দিন জীবনে যে প্রয়োজনীয়তা আছে এবং আমাদের রাজনৈতিক লড়াইকে সেই লক্ষ্যে পৌছানোর পথে মাননীয় রাজ্যপালের অত্যন্ত গুরুত্বপূর্ণ ভাষণ ত্রিপুরা রাজ্যে উপস্থিত হয়েছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে শিক্ষা, স্বাস্থ্য, কৃষি, বিদ্যুৎ, তপশীলি জাতি, তপশীলি উপজাতি উল্লেখ করেছেন এবং সেই সমস্ত সমস্যার সমাধানের জন্য কি ব্যবস্থা গ্রহণ করতে হবে সে বিষয়েও সুস্পষ্ট উল্লেখ করেছেন।

আমি জানি মাননীয় বিরোধী সদস্যরা এমন অনেক প্রস্তাব আনবেন এবং বলবেন যেগুলি রাজ্যপালের ভাষণে উল্লেখিত হয়নি, আমি তাদের কাছে আবেদন রাখব যে জীবনের সর্বক্ষেত্রে যা প্রয়োজন সে সম্পর্কে সার্বিকভাবে যা প্রতিফলন এই ভাষণের মধ্য দিয়ে এসেছে, শুধু বিরোধীতা করার লক্ষ্যে রাজ্যপালের ভাষণকে সমালোচনায় জর্জরিত না করে তোলে, আমাদের যে ব্যাপক লক্ষ্য এবং উদ্দেশ্য সেই লক্ষ্য এবং উদ্দেশ্য সঠিকভাবে চরিতার্থ হবে কিনা বা হচ্ছে কিনা, সেই সম্পর্কে আপনারা নিশ্চয়ই আলোচনায় অংশগ্রহণ করবেন এইটা আমি আশা রাখি এবং আজকে আমাদের যে উদ্দেশ্য আমরা চাই সমাজতান্ত্রিক লক্ষ্যে পৌছানোর জন্য মানুষের জীবনের যে ব্যাপক পরিবর্তন আনে, সেই পরিবর্তনের সংগে সংগে আজকে ত্রিপুরা রাজ্যে সরকার পরিবর্তন হয়েছে, আগে বামফ্রন্ট সরকার ছিল এখন জোট সরকার এসেছে এবং সবচেয়ে বেশী যেটা অর্জিত হওয়া প্রয়োজন সেটা হচ্ছে মানুষের দৃষ্টি-ভঙ্গীর পরিবর্তন এবং সামগ্রিক মূল্যবোধের যে ব্যাপক পরিবর্তন ঘটা দরকার এই বিধানসভাকে যদি আমরা সঠিকভাবে ব্যবহার করি এবং প্রত্যেকটা শাসক দলীয় এবং বিরোধী দলের সদস্য যদি তারা দায়িত্ব এবং কর্তব্য সম্পর্কে সচেতন থাকেন তাহলে আমি বিশ্বাস করি গণতান্ত্রিক প্রক্রিয়ায় একটা সরকার বদলেই যথেষ্ট নয় তার সঙ্গে জীবনের সর্বক্ষেত্রে জড়িয়ে থাকা সমস্ত মূল্যবোধগুলি যদি ব্যাপক পরিবর্তন হয়, ধরুন দুর্নীতি। দুর্নীতির বিরুদ্ধে লড়াই করার জন্য রাস্তায় শ্লোগান দেওয়া খুব সহজ কিন্তু সমাজের সর্বক্ষেত্রে রন্ধ্রে রন্ধ্রে জড়িয়ে থাকা দুর্নীতিকে দূর করা খুব কঠিন এবং সমাজের সর্বস্তরের মানুষকে যদি এগিয়ে না আনা যায় সে নির্বাচিত পঞ্চায়েতেই হোক, রাজনীতিবিদই হোক, মন্ত্রীই হোক আর সরকারী কর্মচারীই হোক, সেইসমস্ত ক্ষেত্রে ব্যাপক মূল্যবোধের একটা পরিবর্তন চাই, তাহলে এই সরকার। যে যেখানে থাকুন না কেন, যত বড় কর্মসূচীই নেওয়া হোক না কেন সমাজতান্ত্রিক লক্ষ্য অর্জন অত্যন্ত দুরুহ ব্যাপার হবে বলে আমি বিশ্বাস করি। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে যেসমস্ত সমস্যার সমাধানের রূপরেখা প্রকাশ করেছেন আমি বিশ্বাস করি, যেমন আজকে শিল্পের যে সম্প্রসারণের প্রয়োজন তার জন্য বিদ্যুৎ যেভাবে আবশ্যক, ত্রিপুরা রাজ্যের বেকার সমস্যা সমাধানের প্রকল্প এইগুলি সবগুলি অঙ্গাঙ্গীভাবে জড়িত। বিশেষ করে একটা প্রবনতা আমরা লক্ষ্য করি, আমরা জানি গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে ক্ষমতা অর্জনের লক্ষ্যে লড়াই হবেই, কিন্তু সেটা কোন অবস্থাতেই জীবন জীবিকার বিনিময়ে

নয়, কোন অবস্থাকেই সাম্প্রদায়িকতাকে উস্কিয়ে দিয়ে নয়, কোন দুর্নীতিকে প্রশ্রয় বা আশ্রয় দিয়ে নয়। সমস্ত রাজনৈতিক দলেরই একটা ঘোষিত উদ্দেশ্য বা লক্ষ্য থাকে যে আমরা সাম্প্রদায়িকতাকে বর্জন করব, আমরা গণতন্ত্রকে, স্বাধীনতাকে প্রতিটা মানুষের দরজায় পৌঁছে দেব। কিন্তু দেখা যায় রাজনৈতিক ক্ষমতা অর্জনের লক্ষ্যে বহু রাজনৈতিক দল বা ব্যক্তি তার সংকীর্ণ দৃষ্টিভঙ্গী পরিহার করতে পারেনা। এইটাই হচ্ছে ভারতবর্ষের গণতন্ত্রে সবচেয়ে কলংকের কথা। আমি বিশ্বাস করি আমরা এই কলংকজনক অধ্যায়ের মধ্য থেকে নিশ্চয়ই মুক্তি পাব। কারণ এই মুক্তির কামনায় আজকে মানুষের স্বাধীনতাকে তার অর্জিত অধিকার তার দরজায় পৌঁছে দেবার জন্য, শিক্ষাকে, আলোকে, সাধারণ মানুষের অর্থনৈতিক দুরবস্থাকে দূর করার জন্য বিভিন্ন কর্মসূচীর মাধ্যমে ব্যাপক পরিকল্পনা আমরা ত্রিপুরা রাজ্যে নিয়েছি, সেটা সার্থক রূপায়ন তখনই হবে যখন শাসক দল এবং বিরোধী দল উভয়ে মিলে অর্জিত লক্ষ্যে পৌঁছানোর জন্য লড়াই করবেন। বিরোধীতার জন্য বিরোধীতা যেটা আমি প্রথম বিধানসভাই প্রথম বক্তব্যে বলেছিলাম, নিছক বিরোধীতার জন্য বিরোধীতা করা ঠিক নয়। তাতে গণতন্ত্র ক্ষুন্ন হতে পারে। আমি বিশ্বাস করি আমরা যদি সঠিকভাবে পরিচালিত হয়ে সঠিক লক্ষ্যে পৌঁছানোর জন্য আন্দোলন করি সেই আন্দোলনে কংগ্রেস কমিউনিষ্ট-এর মধ্যে কোন প্রভেদ থাকবে বলে বিশ্বাস করিনা। মহাত্মা-গান্ধী এবং মার্কসের যে লক্ষ্য অর্জনের কথা বলেছিলেন তার মধ্যে কোন বিরোধ ছিলনা। শুধু কৌশল বা প্রক্রিয়ার ক্ষেত্রে কিছুটা ডিফারেন্স থাকতে পারে কিন্তু গরীব মানুষকে তার লক্ষ্যে পৌঁছে দেবার জন্য সর্বহারাই বলুন, আর যার কিছু নেই তার কথাই বলুন তাদের সার্বিক কল্যাণের জন্য এই সমস্ত মহাপুরুষেরা, মহামনীষিরা চেষ্টা করেছিলেন তাদের জীবন দিয়ে, তাদের উদ্দেশ্য দিয়ে, তাদের নীতি দিয়ে সেটাকে পরিপুষ্ট করার চেষ্টা করেছিলেন এবং যে গণতান্ত্রিক ব্যবস্থা ভারতবর্ষে চলছে সেটাও ধীরে ধীরে পুষ্ট হচ্ছে।

তবে দুঃখের বিষয় আজকে আমরা যতই এখানে পরিকল্পনার কথা এবং প্রগতির কথা বা দশ বছরে আমরা একবিংশ শতাব্দির দ্বার প্রান্তে পৌঁছাব, সেই কথা বলিনা কেন আজকে দুর্ভাগ্যজনক, দুঃখজনক ঘটনা ভারতবর্ষে এবং ত্রিপুরা রাজ্যে ঘটে। আমি এই বিষয়ে বিরোধীদের সঙ্গে দ্বিমত নই যে এমন অনেক দুঃখজনক ঘটনা ঘটছে যেগুলি ঘটা উচিৎ নয় এবং সেই ব্যাপারে সমানভাবে দায়িত্ব নিয়ে চলা উচিৎ এবং সেই দায়িত্ব যদি পরিপূর্ণভাবে পালন করি, শুধু শাসক দল বা বিরোধী দল আছে বলে নয়, সামাজিক স্বার্থের পক্ষে ত্রিপুরা রাজ্যের বেকার গরীব মানুষের পক্ষে যেটা সহায়ক বা অগ্রগতির পক্ষে যেটা প্রতিবন্ধক তার বিরুদ্ধে আমাদের লড়াই করা উচিৎ। আমি জানি সেটা স্বীকার করতে আমরা কুণ্ঠা বোধ করি আমরা যারা রাজনীতির লোক, কিন্তু সমাজের সর্বস্তরে দুর্নীতিকে যদি রুখতে হয় তাহলে সবাইকে হাতে হাত মিলিয়ে লড়াই করতে হয়। একে অন্যের উপর দোষ

চাপিয়ে এ থেকে মুক্তি পাওয়া যাবে না এবং আজকে আমি এখানে দেখেছি উপজাতি ভাই বোনদের জন্য এই সরকার যে সামগ্রিক ব্যবস্থা নিয়েছেন মাননীয় রাজ্যপালের ভাষণে সেটা উল্লেখ করা হয়েছে। উপজাতি মহিলাদের জন্য, শিশুদের জন্য, উপজাতি পরিবারদের জন্য, জুমিয়াদের পুনর্বাসনের জন্য সর্বদিক থেকে আজকে যে প্রকল্পগুলি ত্রিপুরা রাজ্যে নেওয়া হয়েছে আমি বিশ্বাস করি তার মাধ্যমে ত্রিপুরা রাজ্যে একটা বিপ্লব ঘটানো সম্ভব। কৃষি ক্ষেত্রে যেমন বিপ্লব ঘটানোর জন্য যাদের হাতে ৩৩ শতাংশ জমি আছে সেই উপজাতি ভাইদের মধ্যে আজকে বিভিন্ন চাষের ব্যবস্থা করে দিয়ে বিভিন্ন কৃষিজাত পণ্য উৎপাদন ব্যবস্থা করে দিয়ে, কাউকে ফল চাষের মধ্যে নিয়ে গিয়ে আজকে কৃষি ক্ষেত্রে যে ব্যাপক পরিবর্তন আনার চেষ্টা হচ্ছে এবং যার মাধ্যমে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী আহ্বান করেছেন আগামী তিন বছরের মধ্যে ত্রিপুরাকে খাদ্যে স্বয়ংভর করতে হবে। আমি বিশ্বাস করি এই জমিকে উন্নত চাষের মধ্য দিয়ে আমরা নিশ্চয়ই ত্রিপুরার খাদ্যশস্যে স্বয়ংভরতা অর্জন করতে পারব এবং তার জন্য যে সরকারী উদ্যোগ সেটাকে সর্বতভাবে সহায়তা করার জন্য বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান, রাজনৈতিক দল, বিভিন্ন ব্যক্তিত্ব তারা নিশ্চয়ই এগিয়ে আসবেন এবং যেভাবে উপজাতি ভাই বোনদের আজকে স্বনির্ভর করে তোলার জন্য প্রকল্প নেওয়া হয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণে যেটা উল্লেখিত হয়েছে আমি পরিপূর্ণভাবে সেটাকে সমর্থন করি। শুধু তাই নয় আমরা সবাই জানি যে, বেকারীর যে ভয়াবহ অভিশাপ আমাদের কাঁধে আছে, সেটা সারা পৃথিবীর সমস্যা, সেটা ভারতবর্ষের বিরাট সমস্যা, ত্রিপুরা রাজ্যের সমস্যা, সেই ভয়াবহ দুঃসহ বেকারীকে প্রতিরোধ করার জন্য, তার থেকে মুক্তি পাওয়ার জন্য ত্রিপুরা রাজ্যকে শিল্পে অগ্রসর না করে কোন উপায় নাই এবং বর্তমান সরকার সেই দিকে দৃষ্টি রেখেই মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেছেন, শিল্পে আমাদের স্বয়ংভর করার জন্য এই সুন্দরী ত্রিপুরা। পার্বতী ত্রিপুরার গর্ভে তরল সোনা জমে আছে তার সঠিক ব্যবহারের মাধ্যমে আমরা ত্রিপুরা রাজ্যের বেকার সমস্যার সমাধানের একটা সার্থক ব্যবস্থা নিতে পারি, যে কর্মসূচী ইতিমধ্যে শুরু হয়েছে মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তৃতাতো পড়েছেন যে বিভিন্ন প্রকল্প হাতে নেওয়া হয়েছে, বিভিন্ন প্রকল্পের অনুমোদন পাওয়া গেছে যার মাধ্যমে ত্রিপুরার অর্থনৈতিক দিক থেকে শুধু স্বয়ংভর হবে না এই ভয়াবহ বেকারীও দারিদ্রের দুঃসহ জ্বালা থেকে ত্রিপুরা রাজ্যের মানুষকে পরিত্রাণ দিতে পারব। কারণ আমাদের লক্ষ্য একটাই। স্বাধীনতার ৪০ বৎসর পার হয়েছে, আজকে দুঃখের সঙ্গে এবং লজ্জার সঙ্গে এই কথা স্বীকার করতে কোন দ্বিধা নাই যে, আমরা এখনও গণতন্ত্রের সমস্ত সুফলকে স্বাধীনতার সমস্ত অর্জিত লক্ষ্যকে আমরা মানুষের কাছে পৌঁছে দিতে পারিনি। আর সাম্যবাদের যে লড়াই, আজকে অনেক জায়গায় অসাম্য থাকার কথা ছিল না, শুধু যা এ আমাদের মানবিক মূল্যবোধের অভাবেই আমাদের সততার অভাবেই সামাজিক আন্তরিকতার অভাবেই সমাজের বহু ক্ষেত্রে আজকে অসাম্য রয়ে গেছে। এই অসাম্যকে দূর করা মোটেই দুরহ ব্যাপার না। যদি

আমরা আমাদের উপর ন্যস্ত দায়িত্ব ও কর্তব্য পালন সঠিকভাবে করি. আমি বিশ্বাস করি সার্বিকভাবে মাননীয় রাজ্যপালের বক্তৃতার মধ্য দিয়ে প্রতিফলিত হয়েছে ত্রিপুরার সমস্যা এবং উত্তরন ঘটানোর যে রাস্তা সেই রাস্তাও পরিস্কারভাবে এই বক্তব্যের মধ্যে উল্লেখিত হয়েছে। আমি জানি বহু জায়-গায় আপনারা অনেক কথা বলবেন, নিশ্চয়ই আপনারা বলবেন, এইটা আপনাদের গণতান্ত্রিক অধি-কার, আমার মাননীয় বিরোধী সদস্যরা যে, রাজ্যপালের ভাষণে অনেক কিছু উল্লেখিত হয়নি। কিন্তু আমার অনুরোধ আপনাদের কাছে, মূল সমস্যার সমাধানে রাজ্যপালের বক্তব্যে এমন কিছুর অভাব নাই আমি যতটুকু বুঝেছি, যার মাধ্যমে আমাদের যে সামাজিক অসাম্য আমাদের যে অর্থনৈতিক অবস্থা, সামাজিক যে অবস্থা, বিদ্যুৎতের যে অবস্থা, সেটা থেকে উত্তোরণ ঘটানোর জন্য সমস্যার সমা-ধানের কথা পরিস্কারভাবে এখানে উল্লেখ করা হয়েছে। কাজেই আমি আশা রাখব এবং বিশ্বাস রাখব মাননীয় রাজ্যপালের এই ভাষণের মধ্যে দিয়ে আমরা যেভাবে বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন সুযোগগুলিকে আজকে এক্সটেণ্ড করতে চাইছি মানুষের কাছে। গত দশ বছর ত্রিপুরাকে শাসন করেছেন আপনারা, কিছু কাজ করেননি এই কথা যারা বলেন তারা সত্য কথা বলেন না, আপনারা নিশ্চয়ই কিছু কাজ করেছেন।

আপনারা কিছু করেন নাই যারা বলে তারা সত্যি কথা বলেনা। কিন্তু মুল সমস্যা যেগুলি আপনারা সমাধান করতে পারেন নাই সেসমস্ত সমস্যা সমাধানকল্পে আপনারা এগিয়ে আসুন। গণতন্ত্রে এই বিধানসভার যে স্থান সেটা আমাদেরকে লাভ করতে হবে। গণতান্ত্রিক অবস্থাকে যদি সুস্থ স্বাভাবিক করতে হয় তাহলে মানুষের সমৃদ্ধি ঘটাতে হবে। এখানে আমি একটি কথা বলতে চাই যে, আপনি আচরি ধর্ম পরেরে শিখাও, এই কথাটা আমাদের শাসক দলের সদস্যদের মনে রাখতে হবে। এখানে কেউ আমরা পুঁথি-পত্র নিয়ে আসিনা। এখানে পুঁথি পত্রের গবেষণাও আমরা করিনা, কারণ এই স্থান জনগণের কল্যাণমূখী আলোচনার স্থান, এটা মাঠে-ঘাঠে আলোচনার স্থান নয়। কাজেই মাননীয় রাজ্যপাল যেসমস্ত সমস্যার কথাও তার সমাধানের কথা এবং যেসব রূপরেখা তুলে ধরেছেন সেগুলিকে বাস্তবায়িত করার লক্ষ্যে আমাদেরকে পরস্পরের কাঁধে কাঁধ মিলিয়ে এগিয়ে যেতে হবে ত্রিপুরার আপামর জনগণের স্বার্থে। এখানে রাজ্যপালের ভাষণের মধ্যে একটা জিনিষ নাই সেটা হল হতাশা। কাজেই নুতন ত্রিপুরা গড়ার লক্ষ্যে যে আমরা এগিয়ে যাচ্ছি সেটা পরিস্কার। এই বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবৈদ্যনাথ মজুমদার।

**শ্রী বৈদ্যনাথ মজুমদার :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমার সময় কতটুকু আগে জানলে ভাল হয়।

**মিঃ ডেপুটী স্পীকার :—** রুলিং পার্টির ৫০ মিনিট, অপোজিশনের ৪০ মিনিট।

**শ্রী বৈদ্যনাথ মজুমদার** ( চণ্ডীপুর ) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল ১৭ই মার্চ যে ভাষণ রেখেছেন এবং তার পরিপ্রেক্ষিতে এখানে যে মোশন অব্ থ্যাংকস্ আনা হয়েছে সেটাকে আমি সমর্থন করতে পারিনা এবং একটু আগে মাননীয় মন্ত্রী রতন চক্রবর্তী এই মোশন অব্ থ্যাংকসের সমর্থনে যে ভাষণ রেখেছেন সেটাকে যদি দার্শনিক দিক দিয়ে দেখি তাহলে খুব সুন্দর ভাষণ রেখেছেন, কিন্তু মূল কথা যেটা মানবিক মূল্যবোধ, যে তিনি একাধিকবার উল্লেখ করেছেন।

শুধু বিরোধীতার জন্যই বিরোধীতা কিনা—এখানে গান্ধীবাদের সঙ্গে মার্কসবাদের সমতার কথা বলেছেন। তিনি নিশ্চয়ই গান্ধীবাদ এবং মার্কসবাদ পড়ে থাকবেন। গান্ধীবাদ হচ্ছে শ্রেণী সমঝোতা, আর মার্কসবাদ হচ্ছে শ্রেণী সংঘাত, শোষণের বিরুদ্ধে।

মানবিক মূল্যবোধ। মাননীয় রাজ্যপাল তাঁর সরকারের পক্ষ থেকে এইখানে যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের প্রথমতঃ যে পয়েন্টটা তিনি ডিল করেছেন টি, এন, ভি, সম্পর্কে, রাজ্যের শান্তি সম্পর্কে। তিনি বিগত সাধারণ নির্বাচনে ত্রিপুরা রাজ্যে তার আগের কয়েক মাসের ঘটনার উল্লেখ করেননি। অর্থাৎ ১৯৮৭ইং এর অক্টোবর মাস থেকে যেটিকে বিভিন্ন জায়গায় রাজীব-রাংখল চুক্তি হিসেবে বলা হচ্ছে এবং অক্টোবর মাস থেকে আমাদের পার্শ্ববর্তী রাজ্য মিজোরামের বর্তমান মুখ্যমন্ত্রী শ্রী লালথানওয়ালার মাধ্যমে যে চিঠিপত্র বিনিময় হয়েছিল এবং অলিখিত চুক্তি হয়েছিল ভোটের আগে এবং যে সর্ত ঠিক হয়েছিল ভোটের, চার দিন আগে আর্মি ইন্‌ডক্ট করা হলো, এবং তার দশ দিন আগে ৯১ জন মানুষকে খুন করা হবে বলা হয়েছিল সেটা এইখানে এবং সারা ভারতবর্ষের গণতন্ত্রকে সম্পূর্ণ ধ্বংস করে। আমার জানামত দেশ স্বাধীন হবার পরে ১৯৮৩ইং একবার একটা পার্লামেন্টারী কনস্টিটিউএন্সী উত্তর প্রদেশে-গাড়োয়াল হবে সম্ভবত :—ইলেকসনের সময় ইলেকসন কমিশনকে না জানিয়ে সেখানে সি, আর, পি, এবং মিলিটারী নামিয়ে দেওয়া হয়েছিল এবং তারজন্যে সেই ইলেকসন বন্ধ হয়েছিল। আর এখানে রাজ্য সরকারের সঙ্গে কোন পরামর্শ না করে আর্মি ইন্‌ডাকটসন করা হল এবং গোটা নির্বাচনকে প্রহসনে পরিণত করা হলো, এমনকি কাউন্টিং টেবিল পর্যান্ত।

এই শান্তি স্থাপন উপলক্ষে অর্থাৎ টি, এন, ভি,র আত্মসমর্পণ উপলক্ষ্যে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে যা বলেছেন তারমধ্যে বলেছেন যে ৪৩৭ জন টি, এন, ভি, সদস্য আত্মসমর্পণ করেছে। তিনি বলেননি কিন্তু যে এই ৪৩৭ জন টি, এন, ভি, যারা আত্মসমর্পণ করেছে তাদের মধ্যে কতজন আসল টি, এন, ভি, আর কতজন নকল টি, এন, ভি। এবং টি, এন, ভি,র হাতে যে অস্ত্র মজুত ছিল তার কতটা তারা জমা দিয়েছে আর কতটা তারা জমা দেয়নি টি, এন, ভি, দল কিন্তু এখনো আছে, ভেঙ্গে যায়নি। এইটা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। তারপর বিভিন্ন পত্রপত্রিকায়

ত্রিপুরা রাজ্যের মধ্যে প্রকাশিত হয়েছে কোথায় কোথায় নকল টি, এন, ভি, যারা আত্মসমর্পণ করেছেন তারা উপজাতি যুব সমিতির ছাত্র থেকে শুরু করে বিভিন্ন মানুষকে টি, এন, ভি, সাজিয়ে উপস্থিত করা হয়েছিল। এবং আজকে প্রাক্তন টি, এন, ভি, নেতা, তিনি এখনো টি. এন, ভি, নেতা,, করপোরেশনের চেয়ারম্যান বিজয় বাংখলকে নিয়ে দিল্লিতে নাচানাচি করছেন, তার পরিণতি কোথায় যাবে? এই নাচানাচি এবং দিল্লির সঙ্গে সরাসরি যোগাযোগ এবং চক্রান্ত আজকের নয়, অনেক আগে থেকে। এবং এই রাজ্যপালের ভাষণে এইটা সম্পূর্ণ অনুলিখিত। সত্য তথা যেটা অনুপস্থিত রয়েছে সেইজন্য আমি এইটাকে সমর্থন করতে পারি না।

মাননীয় রাজ্যপাল (৯) নং প্যারাগ্রাফে আইনের শাসনের কথা উল্লেখ করেছেন। মাননীয় রাজ্যপাল, কোন মন্ত্রী যদি বলতেন তাহলে আমি অন্যভাবে বলতাম। কিন্তু আমি এইভাবে বলতে চাইনা যে একটা জঙ্গলে রাজত্ব কায়েম হয়েছে, গত তের মাসে এখানে একটা জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে। সারা ভারতবর্ষের মধ্যে এই ধরণের একটা জঙ্গলের রাজত্ব কায়েম হতে পারে।

এই রকম গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে এটা কল্পনা করা যায় না এবং এই সময়ের মধ্যে আমাদের ৫৬ জন কর্মী ও নেতাকে খুন করা হয়েছে, একটা আসামীকেও গ্রেপ্তার করা হয় নি। এই বীরচন্দ্র মনুতে সেখানে পুলিশকে জানিয়ে. এস, পিকে জানিয়েও কোন ফল হয় নি। পুলিশের সামনেই সেখানে খুন করা হয়েছে, এমন কি সরকারী যে সিকিউরিটি ছিল, তাকে পর্যন্ত খুন করা হয়েছে। তাহলে এই রাজ্যে কিসের আইনের শাসন? সমীর বাবু এখানে রয়েছেন, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে রয়েছেন, বার বার তাদেরকে বলা হয়েছে, কিন্তু কি হল? এত বলা সত্বেও যখন কিছু হল না, রাজ্যপাল মহোদয়ই বা কি করে বলেন যে আইন শৃঙ্খলার অবনতি এই রাজ্যে ঘটেছে। স্যার, শুধু তাই নয়, সেই বীরচন্দ্র মনুতে এই যে ঘটনাগুলি ঘটলো, তাকে ধামাচাপা দেওয়ার জন্য অনেক চেষ্টা চলছে। সেখানে আমাদের পার্টির সদস্য ব্রজমোহন জমাতিয়া কোনক্রমে বেঁচে গেলেন, কারণ সেখানে কয়েক জন সাহসী কর্মি ছিল এর পরেও সরকার পক্ষ সেখানে আবার নতুন করে নানা রকম চক্রান্ত করার চেষ্টা করছেন। সেখানে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী সমীর বর্মনের নেতৃত্বে এমন সব চক্রান্ত হচ্ছে যে আমাদের পার্টি যে কেউ হউক না কেন, তাদের খুন করার উদ্যোগ নেওয়া হচ্ছে। সেখানে এই রাজ্যে আইনের শাসন, আইনের রাজত্ব, এর কোন মর্যাদা নেই। সেই জম্পুইজয়নগর থেকে শুরু করে আজকে রাজ্যের যত্রতত্র সমাজবিরোধীরা তৎপর হয়ে উঠেছে সরকার পক্ষের উস্কানিতে এবং তাদের বিভিন্ন সমাজ-বিরোধী কাজ করার জন্য সরকার পক্ষ উৎসাহ দিয়ে চলেছে। স্যার, আমাদের কাছে দীর্ঘ নারী ধর্ষণের লিষ্ট আছে, আমি এখানে শুধু কয়েকটা নামই এখানে বলছি--এগুলির মধ্যে ট্রাইবেল ননট্রাইবেল সবই আছে, তবে সব চেয়ে বেশী ধর্ষিতা হয়েছে ট্রাইবেল রমনীরা। এই সরকারের অংশীদার ত্রিপুরা উপজাতি যুব সমিতি রয়েছে, তারা এই ব্যাপারে কি করছেন, আমি জানি না, মনে হয়

এর প্রতিকার করার মত তাদের কোন ক্ষমতাই নেই, যার জন্য তাদেরই একটা অংশের মধ্যে বিক্ষোভ জমা হয়ে আছে। যেমন দৃষ্টান্ত স্বরূপ আমি বলছি যে, বিলোনিয়াতে স্বপ্না নাথ, চতুর্থ মঙ্গলের দিনে রাত্রিতে তাকে ধর্ষণ করা হয়েছে তার কি দোষ? তারপর সেই দিনেই তার ননদ বিপুলা নাথকে ধর্ষণ করা হয়েছে। স্যার, এই রকম অনেকগুলি নারী ধর্ষণের ঘটনা এই রাজ্যে ঘটেছে। সম্প্রতি তেলিয়ামুড়াতে বৈশাখী দেববর্মাকে ধর্ষণ করা হয়েছে, যার পিতার নাম নরেন্দ্র দেববর্মা। ১১.৩.৮৯ তারিখে সুষমা বৈষ্ণবিকে ধর্ষণ করা হয়েছে, সে একজন কনষ্টেবলের স্ত্রী। এটাও বিলোনিয়াতে ঘটনার পর তাকে যখন জি, বি হাসপাতালে আনা হল চিকিৎসার জন্য, আনার পরই তার মৃত্যু ঘটলো। সে যারা এই দুষকর্ম করেছে, তাদের নাম বলে দিয়ে গেছে, কিন্তু সেই দোষীদের আজও গ্রেপ্তার করা হল না আজকে এই রকম অবস্থাতে বলা হচ্ছে এই সরকার নাকি রাজ্যের মধ্যে আইনের শাসন কায়েম করেছে সেজনাই বলছি যে এই রাজ্যে এখন যা চলছে, তাতে আইন শৃঙ্খলা বা প্রসাশন বলতে কিছু নেই, এখানে সবকিছু বলা হয়েছে তার মধ্যে কিছু কায়েমী স্বার্থের জন্যই বলা হয়েছে, আর সেজনাই এই রাজ্যে যারা খুন হচ্ছে, যে নারী ধর্ষিতা হচ্ছেন, তাদের কোন কথাই এর মধ্যে নেই।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** ঃ— স্যার, আমি বলতে চাই যে থানার লকআপে নির্যাতন চলছে, ইংরেজ আমলের নির্যাতন। ইংরেজ আমল থেকে আমি রাজনীতি শুরু করেছি। সেই ইংরেজ আমলের প্রোসেস এখানে চালু হয়েছে। যারা খুন সন্ত্রাস করছে তাদেরকে গ্রেপ্তার করা হচ্ছে না। হাজার হাজার মিথ্যা মামলা সি পি আই (এম) এর সমর্থক কর্মীদের বিরুদ্ধে করা হয়েছে। তাদেরকে আক্রমণ জখম করা হচ্ছে। একটা আসামী গ্রেফতার হয় না। কংগ্রেস মন্ত্রীরা প্রকাশ্য মিটিং-এ বলছে যে, তোমাদেরকে গ্রেফতার করা হবে। ওরা গণতন্ত্রকে ধ্বংস করছে। মার্কসবাদী অফিস, মটর শ্রমিকদের অফিস, লেবার শ্রমিকদের অফিস, সংস্থায়ী কর্মচারীদের অফিস পুড়িয়ে দিচ্ছে, দখল করে কৌশল করছে। জনপ্রতিনিধিদের উপর আক্রমণ করছে, এ ডি সি'র সদস্যদের মারছে, কোন প্রতিকার নাই। শুনে রাখুন যে ইতিহাস আপনারা এখন তৈরী করছেন এই ইতিহাসের পুনরাবৃত্তি হতে পারে। ইঞ্জিনীয়ারিং কলেজে যে ঘটনা হয়ে গেল সেই ঘটনার অপরাধীকে গ্রেফতার করা হয়েছে? সেখানে শাসক দলের দুই গোষ্ঠির মধ্যে সংঘর্ষ হয়েছে, মন্ত্রী অনুমোদন নিয়ে সেটা হয়েছে। কিন্তু গ্রেফতার নেই। গ্রেফতার হলেই মন্ত্রীসভায় সংকট, যে সংকট আজ সমস্ত ভারতবর্ষে চলছে। রাজস্থানে সংকট, উড়িষ্যাতে সংকট, গুজরাটে সংকট, যে সংকটের জন্য পালিয়ামেন্টের সংসদ বিরোধী সদস্যদেরকে সাসপেণ্ড করা হয়েছে। কিন্তু তাতেও সংকট আটকানো যায়নি। মিঃ ডিপুটি স্পীকার স্যার, ১০নং প্যারাতে বলা হয়েছে দুর্নীতি মুক্ত প্রশাসন। রাজ্যপালের ভাষণে দুর্নীতি মুক্ত প্রশাসন। রাজ্যপালের ভাষণে দুর্নীতি মুক্ত প্রশাসনের কথা বলা হয়েছে। দুর্নীতি মুক্ত প্রশাসন? এই

মন্ত্রিসভা এবং এই সরকারের যারা শরিক তাঁদের আপাদমস্তক দুর্নীতিতে নিমজ্জিত। কোটি কোটি টাকা লোপাট। ঐ গ্রামের এক নেতা থেকে আরম্ভ করে উচ্চস্তরের নেতা পর্যন্ত সবই এক। গ্রামে হাহাকার চলছে। এস আর ই পি, এন আর ই পি-এর মাধ্যমে কত রাস্তার কাজ হয়েছে? আজকে গ্রামাঞ্চলে খাদ্য নেই। ঐ ছামনু এলাকার ভগীরথ চাকমার আড়াই বছরের ছেলে ৪০০ টাকায় বিক্রী হয়ে গেছে। ঐ পুর্ব ছামনু গাঁওসভার ভানুনাথ দেববর্মার এক বছরে ছেলে ১০০ টাকায় বিক্রী হয়ে গেছে। বেশ কিছু লোক গাঁ ছেড়ে চলে গেছে। খবরের কাগজে বেড়িয়েছে। কিন্তু দায়িত্বশীল সরকার এর প্রতিবাদ করেছেন? আমি ১৪ তারিখে মিটিং করে এসেছি। গত তারিখে সেখানে সমস্ত টেবিল চেয়ার ভেঙ্গে দেওয়া হল। কর্মীদের জখম করা হল, কিন্তু আজ পর্যন্ত কোন তদন্ত হল না। এমন কি এস পি পর্যন্ত সেখানে যাননি। এখানে কাঁজের হিসাব দিয়েছেন। এস আর ই পি, এন আর ই পি-তে কত কাজ দিচ্ছেন তার হিসাব। খাতায় লেখা হয়, বিল চলে যায় কিন্তু কোন ফিজিক্যাল ভেরিফিকেশনের দরকার হয় না। মন্ত্রীদের কাছে নামের লিষ্ট আছে। যদি ছেলেরা যায় দেখে থাকেন, লিষ্টে নাম আছে কি না।

স্যার, ১৪ নাম্বার থেকে ১৫ নাম্বার প্যারাগ্রাফে আছে, এন আর ই পি, আর এল ই জি পি, এস আর ই পি তে হিসাব দেওয়া হয়েছে, ১ কোটি ৬১ লক্ষ, ৭ কোটি ৮৩ লক্ষ, ৯ কোটি ৪৪ লক্ষ টাকা এই বর্তমান বছরে খরচ করা হবে। আজকে নির্বাচনের পর নির্বাচিত গাঁওসভাকে ভেঙ্গে দিয়ে উন্নয়ন কমিটি নামে কমিটি করেছেন নিজেদের দলের লোকদের সদস্য করে। যার জন্য আজকে জায়গায় জায়গায় শুধু অনাহার। স্যার, অনাহারে মৃত্যু শুরু হয়েছে জায়গায় জায়গায়।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য আপনার বক্তব্য কনক্লুড করুন।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার :—** আমাকে স্যার, কিছুটা সময় দিতে হবে। স্যার ১৬ থেকে ২৬ নাম্বার প্যারাগ্রাফে আছে ট্রাইবেলদের স্বার্থ সম্পর্কীত কথা। উপজাতি যুব সমিতি এবং কংগ্রেস (আই) এর জোট সরকার এ ডি সি. কে আজকে ভেঙ্গে দেবার চক্রান্ত করছে। উপজাতিদের অধিকার প্রয়োগের উপর আক্রমণ হচ্ছে। মাননীয় রাজ্যপালের ভাষণেও ২৬ নাম্বার প্যারায় হুমকি রয়েছে, "যদি পরিষদের উন্নয়ন পরিকল্পনা রূপায়ণের কাজকে সুপ্রণোদিত হয়ে রাজনীতি-দুষ্ট করা হয়, যার দ্বারা উপজাতি জনগণের স্বার্থ ক্ষুন্ন হতে পারে, সে ক্ষেত্রে আমার সরকার অবশ্যই নীরব থাকতে পারেন না"। স্যার, আমরা করছি বাঁচার অধিকারে, আর উনারা করছেন দলীয় রাজনীতি।

স্যার, ৪৬ নাম্বার প্যারায় শহরের বেকার সম্পর্কে বলা হয়েছে। ওরা নির্বাচনের সময় প্রতিশ্রুতি দিয়েছিলেন, যদি কংগ্রেস-টি. ইউ. জে. এস সরকার ক্ষমতায় আসে; তাহলে ১ লক্ষ চাকুরী

দেবেন। আজকে বলছেন, দিতে পারব না। তোমরা আনারস বাগান, আঁখের বাগান কর। শিল্পোন্নয়নের কথা বলছেন কিন্তু রেলের বা অন্যান্য পরিবহনের ব্যবস্থার উন্নতির কথা নেই। কাজেই শিল্পোন্নয়ন যে কতটুকু হবে তা বুঝা গেছে। স্যার, আমার হাতে সময় খুব বেশী নেই।

স্যার, ৮৭নং প্যারাতে পঞ্চায়েত নির্বাচনের কথা বলেছেন। স্যার, ১৯৫৮ইং সাল পর্য্যন্ত ১১ বৎসর ধরে তখনকার কংগ্রেস সরকার পৌর নির্বাচন, গ্রাম পঞ্চায়েত নির্বাচন বন্ধ রেখেছিলেন। ২৬ বৎসর পর্য্যন্ত মিউনিসিপ্যালিটি নির্বাচন হয় নি। আজকে উনারা এখানে এসে বলছেন গণতন্ত্রকে নাকি সম্প্রসারিত করেছেন। উনারা ক্ষমতায় এসেই সমস্ত নির্বাচিত সংস্থা, সমস্ত নির্বাচিত সমবায়-গুলিকে ভেঙ্গে দিয়ে সেখানে দলীয় সংগঠন পরিণত করেছেন। লুটপাটের সমস্ত টাকা যাতে একই প্লানে যায় তার ব্যবস্থা করেছেন। ৭৬নং প্যারাতে মিউনিসিপ্যালিটির কথা বলেছেন। এই পদ্ধতি যদি আগামী দিনগুলিতে চলে, তাহলে আমি তাদেরকে জানিয়ে দিচ্ছি যে ত্রিপুরা রাজ্যের মানুষ সংগ্রামী। রাজার আমলেও লড়াই করেছে এবং তার পরবর্ত্তী সময়েও লড়াই করেছে। মানুষের জীবন-জীবিকার উপর হাত দিলে কোন মানুষই সহ্য করবে না। ৩২নং প্যারাতে রাস্তা নির্মাণ, সেতু নির্মাণের কথা বলা হয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণে অনেক কথাই বলা হয়েছে। ১১.৫০ কোটি টাকায় ১৩০ কি. মি রাস্তা হবে এবং ১৬৫ কি মি. সেতু তৈরী করা হবে। কিন্তু বিগত এক বৎসরে কতটা রাস্তা এবং সেতু নির্মাণ করা হয়েছে এই কথাতো বললেন না। স্যার, আজকে গ্রামাঞ্চল গুলিতে কোন কাজ হচ্ছে না। শহরে কোথাও কোথাও কাজ হলেও গ্রামাঞ্চলগুলিতে কোন কাজই হচ্ছে না। আজকে গ্রামের মানুষ কাজের অভাবে না খেতে পেয়ে মারা যাচ্ছে। আজকে সমস্ত সরকারী অর্থ তাদের পেটুয়া লোকদের হাতে চলে যাচ্ছে। আগামী দিনে ত্রিপুরা রাজ্যের মানুষ এ সহ্য করবেনা। আপনাদের অনেক কীর্ত্তি কাহিনী এই সভায় বেড়িয়েছে। বেড়িয়েছে এই তথ্য ও যে রাজস্বমন্ত্রী মহারাণী বিভু দেবী ডিক্সিশানারী ফাণ্ড থেকে অনেক অর্থ নয়ছয় করেছেন। আমার আরও অনেক তথ্য উপস্থিত করার ইচ্ছা থাকলেও সময়াভাবে তাঁদের কীর্ত্তি কলাপ তুলতে পারছি না। এই কথা বলেই মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** **শ্রীরসিক লাল রায়।**

**শ্রীরসিকলাল রায়** (সোনামুড়া) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ১৭ই মার্চ মাননীয় রাজ্যপাল মহোদয় যে অভিভাষণ দিয়েছেন সেটাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে. মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের দিন মাননীয় বিরোধী দলের সদস্য মহোদয়গণ বিধান-সভায় উপস্থিত ছিলেন না। উনারা মাননীয় রাজ্যপালের ভাষণ বয়কট করেছেন। এটা অত্যন্ত

দুর্ভাগাজনক যে ত্রিপুরা বিধানসভায় ত্রিপুরার রাজ্যের ২২ লক্ষ মানুষের ভাগ্য নির্দ্ধারণ হবে মাননীয় রাজ্যপালের অভিভাষণের মধ্যে দিয়ে, সে ভাষণ শুনতে তাঁরা রাজি নন। আরেকটা কথা অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, মাননীয় বিরোধী দল যখন শাসক দলে ছিলেন, তখন এই মাননীয় কে. ভি. কৃষ্ণরাও মহোদয়েই ত্রিপুরা রাজ্যের রাজ্যপাল ছিলেন। তখন তাঁদের নিকট এই রাজ্যপাল মহোদয়ই ভাল লোক বলে বিবেচিত হয়েছিলেন। কিন্তু আজকে যেই মাত্র তাঁরা ক্ষমতা থেকে হেরে গেলেন, এখন সেই একই ব্যক্তি অবসর প্রাপ্ত জেনারেল কে. ভি. কৃষ্ণ রাও মহোদয়ই রাজ্যপাল আছেন, তিনি তাঁদের চোখে খারাপ হয়ে গেলেন। তাহলে কি এই কথাই প্রমাণিত হয় না যে, ক্ষমতার লোভেই তারা রাজনীতি করছেন।

উনারা জনসাধারণের জন্য চিন্তা করবেন না, জনসাধারণের জন্য ওকালতি করবেন না, ওকালতি করবেন নিজেদের ক্ষমতার জন্য। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে সুস্পষ্ট ভাবে শান্তি শৃংখলার কথা বলা হয়েছে। বিগত ১০ বছরে দেশে শান্তি-শৃংখলা বলতে কিছু ছিল কি? দেশের শান্তি-শৃংখলা ধুলিসাৎ হয়েছিল। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য শ্রীবৈদ্যনাথ মজুমদার বক্তব্য রেখেছেন। আমি শুনেছি উনি বলেছেন, এই জোট সরকারের রাজত্বে নাকি অরাজকতার সৃষ্টি হয়েছে। উনারা কি অস্বীকার করতে পারবেন যে শত শত মানুষের গলা কাটা হয়েছে এটা কি টি. এন. ভিরাই কেবল গলা কেটেছিল? স্যার, দিন দুপুরে মানুষকে খুন করা হয়েছে এটা কি অস্বীকার করার মতো কথা যে মানুষকে খুন করা হয় নি? অবশ্য উনারা অস্বীকারই করবেন। পরিমল সাহাকে খুন করা হয়েছে দিন দুপুরে, তখন কি কোন বিচার ছিল দেশে? যখন জনসাধারণ চিৎকার করেছিলেন বিচারের জন্য তখন উনারা বলেছিলেন কুকুর দিয়ে বিচার করা হবে কিন্তু কুকুর যখন উনাদের মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির লোকদের ধরলো তখন বললেন যে কুকুর দিয়ে হবে না, এটা কি অস্বীকার করতে পারবেন? অফিসে সেক্রেটারির টেবিলের উপর যখন কুকুর বসলো তখন কুকুরকে তাড়িয়ে দিয়ে বললেন, কুকুর দিয়ে হবে না। ত্রিপুরা রাজ্যের মানুষ কি এই খুনের বিচার পেয়েছে? আপনারা নিশ্চয়ই লক্ষ্য করে থাকবেন যে, যে কোন মুহূর্ত্তে উত্তেজনার সৃষ্টি হতে পারে কিন্তু আমাদের সরকারের নিজের দলের লোক হলেও তার বিচার করবেন কিন্তু আপনারা তো এটা কখনও করেন নি। আমি শান্তি শৃংখলার কথা বলছিলাম, কারণ ত্রিপুরা রাজ্যে শান্তি শৃংখলা ফিরে এসেছে কারণ ১৯৮৮ সালের ৫ই ফেব্রুয়ারীর পর ত্রিপুরা রাজ্যে শান্তি ফিরে এসেছে তার কারণ হলো ১৯৮৮ইং ৫ই ফেব্রুয়ারীর আগে শত শত নরনারী খুন হয়েছে কিন্তু তার পর থেকে এখন পর্য্যন্ত ত্রিপুরা রাজ্যে শান্তি ফিরে এসেছে। আপনারা বলুন এই ১৩ মাসের মধ্যে কতজন খুন হয়েছে? আপনাদের পূর্বের সেই ইতিহাস মানুষকে স্মরণ রাখতে হবে, সেই ৮০ সনের দাঙ্গায় প্রকাশ্য দিবালোকে মানুষকে খুন করা

হয়েছে। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির লোকেরা তাদের জন্য বন্তায় বস্তায় খাবার পাঠিয়েছেন, সেই কাকড়াবনের সুবল রুদ্র তিনি গাড়ী করে খাদ্য পৌছে দিয়েছেন। টি. এন. ভি. যে কতজন আছেন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির লোকেরা সেটা জেনে রাখুন সোনামুড়া বিভাগে পিস্তলসহ মার্কসবাদী পার্টির লোক ধরা পড়েছে। সেই দল এখন সোনামুড়া বিভাগে ছিনতাই করে।

সেই সোনামুড়া সাব ডিভিশনের সমস্ত জায়গায় গরুগুলি ছিনতাই করে নিয়ে, মানুষকে খুন করে পাচার করে বাংলাদেশে সেই স্বনামধন্য মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সদস্য ধরা পড়েছে পিস্তল সহ আমার পুলিশের হাতে। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সদস্য সেখানকার নেতা, আপনাদের ট্রাইবেল নেতা শিবনগরে ডাকাতি করতে গিয়ে ধরা পড়েছে এইটাও সি, পি, এম, কর্মী। সি, পি, এমের কর্মীরা আজ দেখছে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি আর আস্তানা দিয়ে রক্ষা করতে পারছেনা, তার জন্য শত শত অস্ত্রশস্ত্র সহ আত্মসমর্পণ করছে, সেই খবর পেয়েছেন গতকাল। এইটা অস্বীকার করতে পারবেন? টি, এন, ভি, কোথা থেকে সৃষ্টি হয়েছে সেই ইতিহাস আমি এখন বলতে চাইনা। টি, এন, ভি, নয় মার্কসবাদী কমিউনিষ্ট পার্টিব এমন ডাবল টি, এন, ভি, সমস্ত জায়গায় ছড়িয়ে রেখেছে। টি, এন, ভির ষ্টেইটমেন্ট নেন কি বলে? মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি তাদেরকে কি ইন্ধন দিয়েছে? আমার সরকার টি, এন, ভিকে কোন দলবাজির কথা বলে নাই, টি, এন, ভি, আত্মসমর্পণ করেছে, চুক্তি করেছে, কোন দলবাজি না করে টি, এন, ভি আত্মসমর্পণ করেছে। টি, এন, ভির সাথে যে চুক্তি হয়েছিল পুনর্বাসন দেওয়া, তা দেওয়া হয়েছে। কিন্তু মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির আমলে বিনন্দ জমাতিয়া যখন আত্মসমর্পণ করে, তখন তাকে বলা হয়েছিল, তুমি মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির হয়ে কাজ কর, তাহলে তোমাকে পুনর্বাসন দেব। কিন্তু কংগ্রেস এবং টি, ইউ, জে, এস, সরকার এই কথা বলে নাই। কিন্তু উনারা বলেছেন। এই কথা অস্বীকার করতে পারবেন? আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী নৃপেনবাবু পঞ্চায়েত নির্বাচনে জয়ী হবার জন্য কাঠালিয়ার ধনপুরে বিনন্দ জমাতিয়াকে নিয়ে মিটিং করেছেন। বিনন্দ জমাতিয়া বক্তৃতা করেছেন, আমি টি, এন, ভির নেতা, এই নির্বাচনে যদি মার্কসবাদী কমিউনিষ্ট পার্টিকে জয়ী করতে না পার, তাহলে আমার পিস্তল আছে, ডংকার পদ্ধে নাই, সেই পিস্তল দিয়ে মেরে ফেলব। অস্বীকার করতে পারবেন? পারবেন না। সুতরাং কারা দুষ্কৃতিকারী বোঝা যায়। কারা উগ্রপন্থী জনগণ বুঝতে পেরেছেন। যেদিন থেকে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি ক্ষমতায় এসেছে সেদিন থেকে টি, এন, ভির তৎপরতা, উগ্রপন্থীর তৎপরতা শুরু হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি বলতে চাই, যেসমস্ত সন্ত্রাস ছিল আজকে কংগ্রেস টি, ইউ, জে, এস, সরকার ক্ষমতায় আসার পর শান্তি শৃংখলা রক্ষা হয়েছে, এটা রাজ্যপালের ভাষণে উল্লেখ হয়েছে। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কতিপয় সদস্য স্বীকার না করলেও ত্রিপুরার ২৪ লক্ষ মানুষ কংগ্রেস এবং

টি. ইউ, জে, এস, সরকারকে আর্শীবাদ দেয় একটি মাত্র কারণে সেটা হল ত্রিপুরা রাজ্যে শান্তি শৃংখলা ফিরে এসেছে। বামফ্রন্ট সরকারের আমলে তাদের অত্যাচারে, তাদের যন্ত্রণায় ত্রিপুরায় শান্তিতে বসবাস করতে পারছিলনা। আজকে হাজার হাজার মানুষ আর্শীবাদ করছে, আরও করবে। আপনারা জনসাধারণের প্রতি বিশ্বাসঘাতকতা করেছেন। গত ১৭ তারিখে এইখানে হাজির না হয়ে, জনসাধারণের কথা না শুনে, জনসাধারণের কথা বলেন নাই, কথা শুনেন নাই। এইটা অগণতান্ত্রিক। আপনাদের গণতন্ত্রের প্রতি আস্থা নাই বলতে হয়। আমাদের রাজ্যপালের ভাষণে শিক্ষার উন্নয়ণের কথা বলা হয়েছে। আপনারা অস্বীকার করতে পারবেন? কংগ্রেস এবং টি. ইউ. জে. এস, জোট সরকার ক্ষমতায় আসার পর শিক্ষার প্রতি নজর দেওয়া হয়েছে। বামফ্রন্ট সরকারের আমলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোটি কোটি টাকা পেলেও শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্যের সৃষ্টি হয়েছিল, একটা দলবাজির সৃষ্টি হয়েছিল। সেখানে ছাত্র ছাত্রীরা বস্তার চটের উপর বসে ক্লাস করত। আজকে সেখানে চেয়ার টেবিল পৌছে গেছে, সেখানে ঘর মেরামত করার ব্যবস্থা হয়েছে, বিল্ডিং করার ব্যবস্থা হয়েছে। বয়স কত? ১৩ মাস। আপনারা ১০ বৎসরে যা করতে পারেন নাই, সেটাকে ১৩ মাসে করা হয়েছে। ঘুরুন। কেন? গাড়ী নেই? সাইকেল নিয়ে দৌড়ান। আপনারাইত বলেছেন, আমার কংগ্রেস এবং টি, ইউ, জে এস, সরকার বলেনাই, আপনারা বলেছেন, সরকারের আসার আগে আমাদেরকে ভোট দাও, আমরা ক্ষমতায় এলে পরে ঐ কংগ্রেস সরকারের মত, কংগ্রেস নেতাদের মত সরকারে এসে গাড়ী চড়ব না, পুলিশ সংগে রাখবনা, আমরা পায়ে হেটে বা সাইকেল নিয়ে জনসাধারণের দরজায় যাব, আমরা এস, ডি, ওকে দিয়ে কাজ করাব, আমরা মহকুমা শাসককে নিয়ে যাব, আমরা গাড়ীর জন্য টাকা খরচ করবনা, গাড়ীর টাকা দিয়ে আমরা জনসাধারণের কাজ করব।

রক্ষা করতে পেরেছেন আপনারা? যখন ক্ষমতায় গিয়েছেন তখন কি আপনারা গাড়ী ব্যবহার করেননি, পুলিশ ব্যবহার করেন নি? প্রতিশ্রুতি ভঙ্গ করেছেন আপনারা ত্রিপুরার জনসাধারণের সঙ্গে। আর আমরা বলেছি যখন যারা সরকার হবেন যারা মন্ত্রী হবেন যারা রুলিং পার্টিতে যাবেন তাদের গাড়ী ও পুলিশ লাগবেই। কারণ শতকরা ৯৫ ভাগ ভোটও যদি আমার সদস্যরা পায় তাহলেও আরও ৫ জন হল দেশের মধ্যে বিরোধী, কাজেই তার জন্য প্রয়োজন নিরাপত্তার। আর আপনারা বলেছেন যে, আমাদের লাগবে না আপনারাই বলুন এইটা অসত্য ভাষণ কিনা? আপনারা বলুন জনসাধারণকে আপনারা এই কথা বলেন নি আপনারা কৃষকদের প্রতি অশ্রদ্ধা গোপন করেছেন, তাদেরকে নিয়ে রাজনীতি খেলেছেন। আজকে ত্রিপুরা রাজ্যের মাঠে ময়দানে গিয়ে দেখুন, কোটি কোটি টাকা আপনারা খরচ করেছেনে তার খেসারত দিতে হচ্ছে এই সরকারকে। আপনারা স্কীম করেছেন, দা তৈরী করেছেন, কিন্তু ডাণ্ডা তৈরী করেননি। আপনারা জলসেচের কাজ করেছেন, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সদস্যের কোন জায়গায় জমি এক কানি আছে সেখানে পাইপটা নিয়ে বসিয়েছেন,

এইভাবে আপনাদের যে দুর্নীতি ও খুন সন্ত্রাস এই কংগ্রেস-টি, ইউ, জে, এস, জোট সরকার ক্ষমতায় বসার পর এইগুলি রোধ হয়েছে। আমি আশা করব মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতৃবৃন্দ ও বিরোধী বেঞ্চের সদস্যদের বলছি যে, আমার সরকার যে প্রচেষ্টা নিয়েছেন, যে বিদ্যুতের লাইনের যে অবনতি সৃষ্টি করেছিলেন সেটাকে উন্নতির পথে নেওয়ার জন্য আমার সরকার হস্তক্ষেপ করেছেন। কৃষকদের উন্নতির জন্য ব্যবস্থা গ্রহণ করেছেন, শিল্পের উন্নয়নের জন্য ব্যবস্থা গ্রহণ করেছেন এবং আমরা প্রতিশ্রুতি দিতে পারি, এই জুটমিলে অনিল বাবুর রামদা আর তৈরী হবে না, এই সরকার জনসাধারণের স্বার্থে উৎপাদন বৃদ্ধির পরিকল্পনা নিয়ে কাজ করবেন এই বক্তব্য রেখে সবাইর সহযোগীতা কামনা করে উন্নয়নের পথে আপনারা সবাই এগিয়ে আসুন এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীনকুল দাস। সময় মাত্র ১৫ মিনিট।

**শ্রীনকুল দাস** (রাজনগর) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে এই প্রস্তাবকে আমি সমর্থন করতে পারছিনা, কারণ রাজ্যপালের ভাষণ মূলত এইটা রাজ্যপালের ভাষণ না, এইটা হচ্ছে কংগ্রেস-টি, ইউ, জে, এস, জোট সরকারের সম্পূর্ণ অবাস্তব বিভ্রান্তিকর এবং ও দুর্নীতিতে ভরপুর প্রশাসনের যে প্রতিছবি সেই প্রতিছবিটাকে শুধু রাজ্যপালের মুখ দিয়ে পড়িয়েছেন। কাজেই এইটা রাজ্যপালের ভাষণ না, এইটা হচ্ছে এমন একটা জিনিষ যেটা ত্রিপুরা রাজ্যের জনগণের পক্ষে অত্যান্ত বিপদজনক এই জন্যই আমি এইটাকে সমর্থন করতে পারছি না। এই ভাষণের মধ্যে অনেক জিনিষ নাই যেগুলি সংযোজন করা দরকার, বিশেষ করে গত ১২, ১৩ সাসের মধ্যে কিলিং ও মাস কিলিং এইটা ব্যাপক ব্যাপার, রেপ বিভিন্ন গণ সংগঠনের অফিস দখল করে, পার্টি অফিস দখল করে, গণতন্ত্রকে সম্পূর্ণ ধ্বংস করে দিয়ে এবং নীচে থেকে উপর পর্যান্ত সমস্ত জায়গায় সীমাহীন দুর্নীতি কায়েম করেছেন।

বিশেষ করে পিপল রিপ্রেজেনটেটিভরা পর্য্যন্ত আক্রান্ত হচ্ছেন। সামান্যতম প্রোকেশন পর্য্যন্ত ওরা দিতে পারছেনা। এমনকি জুডিশিয়ারি পর্য্যন্ত আজকে আক্রান্ত। কাজেই এটাকে জঙ্গলের রাজত্ব বলব না, আরও অন্য কোন উপযুক্ত শব্দ আছে যেটা বললে ঠিক হবে। মিউনিসিপালিটি, পঞ্চায়েত, ল্যাম্পস, প্যাকস সর্বত্র চলছে লুটের রাজত্ব। কাজেই এই অবস্থার মধ্যে আমরা এটাকে সমর্থন করতে পারিনা। আজকে আমরা আরও দেখছি এ. ডি. সি. কে ভাঙ্গার জন্য চক্রান্ত চলছে। বামফ্রন্ট যখন প্রথম ক্ষমতায় আসে তখন আমরাই প্রথম ৭ম তপসিল মোতাবেক এ. ডি. সি. গঠন করি

কিন্তু সেদিণ কংগ্রেস সেটার বিরোধিতা করেছিল এবং বলেছিল যে এর দ্বারা নাকি হিন্দুস্থান-পাকিস্তানের সৃষ্টি হবে। তারপরে আমরা যখন বললাম যে, এটাকে ৭ম তফসিল রাখলে চলবেনা, এটাকে ৬ষ্ঠ তপসিল করতে হবে। কিন্তু সেদিনও তারা এটার বিরোধিতা করেছিল। সেদিন কংগ্রেসের সমর্থনের প্রয়োজন ছিল, কারণ এই ৬ষ্ঠ তপসিল গঠন করার কোন ক্ষমতা রাজ্য সরকারের নেই। এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার কারণ এটা গভারনরের আণ্ডারে কাজ করে। এটাকে ইচ্ছা করলেই ভাঙ্গা যায়না। সেদিন এই ৬ষ্ঠ তপসিল সমর্থন করার জন্য কংগ্রেসকে আহ্বান করেছিলাম কারণ কেন্দ্রে কংগ্রেস সরকার এবং কেন্দ্রের অনুমোদনের পরেই একমাত্র এটা করা যাবে। এটা একটা নুতন সংগঠন, এটাকে যে পরিমাণ অর্থ দেওয়া হয়েছে সেটা যথেষ্ট নয় সেজন্য কথা ছিল রাজ্য সরকার এটাকে কর্মচারী দিয়ে সাহায্য করবেন যাতে এটা কাজ করতে পারে কিন্তু দুঃখের বিষয় এই জোট সরকার আসার পরে এ. ডি. সি. কাজ করতে পারছেনা কারণ রাজ্য সরকার সমস্ত বি, ডি, ও, এবং এস, ডি, ও, দেরকে বলে দিয়েছেন তারা যেন এ, ডি, সি,র কাজ না করে। গণতান্ত্রিক পদ্ধতি এটা গঠিত হলেও আজকে এটার কাজকে এভাবে বিঘ্নিত করা হচ্ছে। এ, ডি, সি, কে সাহায্য করা হচ্ছেনা। এ, ডি, সি, আজকে তার কাজ করার জন্য লোক নিয়োগ করতে চায়, সেখানে তাদেরকে বলে দেওয়া হয়েছে লোক নিয়োগ করা যাবেনা। তখন তারা বলল কি করব, উত্তরে বলা হল কিছুই করতে পারবেনা।

এই অবস্থায় এই উপজাতি যুব সমিতি আজকে কংগ্রেস (আই)কে সমর্থন করছে। আমরা ভাবতাম তারা এইটার বিরোধীতা করবে। কিন্তু তারা তা করেনা। তাই তারা সমস্ত উপজাতি জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছে, ত্রিপুরার সাধারণ জনগণ থেকে তারা বিচ্ছিন্ন হয়ে পড়েছে। আজকে তারা আর জনগণের কাছে যেতে পারছে না। তাই তারা আবার নতুন করে চক্রান্ত শুরু করেছে। এই এ, ডি, সি. কে ভাঙ্গার জন্যে। তাই তারা মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে সেটা বের করেছে যে, সেখানে রাজনীতি করলে সেটাকে ভেঙ্গে দেওয়া হবে। কিন্তু রাজনীতি তারা করবে। আপনারা কি রাজনীতি করে এখানে আসেননি। কাজেই এ, ডি, সি, র রাজনীতি করার অধিকার রয়েছে। আপনারাওতো রাজনীতি করছেন। কিন্তু আপনারা রাজনীতি করছেন মুষ্টিমেয় মানুষের জন্য আর এ, ডি, সির সদস্যরা রাজনীতি করছেন সারা ত্রিপুরার লক্ষ লক্ষ মানুষের জন্য। শুধু এইটা নয়, আপনারা কি করেছেন, এইখানে পারলেননা, দিল্লির পার্লামেন্টে রাজীব গান্ধীকে বলে সেখানে সংবিধান সংশোধন করেছেন। আগে যেখানে এই বিধানসভায় এ, ডি, সি, সম্পর্কে সিদ্ধান্ত নেওয়া যেত এখন এই সংশোধনীর ফলে এ, ডি, সি, সম্পর্কে সিদ্ধান্ত নেবার অধিকার দেওয়া হয়েছে একমাত্র রাজ্যের মন্ত্রী-সভাকে। তাহলে ৬ষ্ঠ তপশিল এবং ৭ম তপশিলের মধ্যে পার্থক্য রইলো কোথায়? আর এখানে এই অবস্থায় উপজাতি যুব সমিতি খুব পেয়েছি খুব পেয়েছি বলে আনন্দে নেচে উঠছে। অথচ এই সংশোধনের মাধ্যমে উপজাতিদের সমস্ত অধিকারকে কেড়ে নেওয়া হয়েছে। আজকে তারা এর বিরুদ্ধে

কোন প্রতিবাদ করেন নি। আর করতে পারছেনও না, সেই জন্য আমি এইটাকে সমর্থন করতে পারছি না।

তারপর ও, বি, সি, সম্পর্কে বলেছেন। এই সুধীরবাবুই আগে ও, বি, সি, র সভাপতি ছিলেন। তিনি সেদিন বলেছিলেন যে, এই ও, বি, সি'র জন্যে অনেক কিছুই করবেন। তিনি দাবী করেছিলেন যে, মণ্ডল কমিশনের রিপোর্টকে কার্যকরী করো। আমরাও তো চাই যে, এই পশ্চাৎপর মানুষের জন্য একটা কিছু করা হোক মণ্ডল কমিশনের রিপোর্ট কার্যকরী করা হোক। কিন্তু সুধীর বাবু যখন ক্ষমতায় এলেন তখন তিনি বলেছেন যে, না মণ্ডল কমিশনের রিপোর্ট কার্য্যকরী করা হবেনা। তবে এই ব্যাপারে একটা কমিটি গঠন করা হবে। এবং এই কমিটি সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্য ভিজিট করে দেখবেন সেখানকার সরকার কিভাবে এটাকে কার্যাকরী করছেন। কিন্তু এই মণ্ডল কমিশনের রিপোর্টকে ইম্প্লিমেণ্ট করতে যে টাকার প্রয়োজন সে টাকা কেন্দ্র দিচ্ছেন না। কাজেই টাকা ছাড়া সেটাকে ইম্প্লিমেণ্ট করা সম্ভব নয়। এই জোট সরকার এই রাজ্যের পশ্চাৎপদ মানুষের উন্নয়নের জন্য কিছুই করছে না, কোন কার্য্যসূচীই তারা প্রণয়ন করতে পারছে না। কাজেই এই হাউস থেকে আমরা এই আওয়াজ তুলতে চাই যে, এই পশ্চাৎপদ মানুষের জন্য সুনির্দ্দিষ্ট কার্য্যসূচী ঘোষণা করা হোক। এই পশ্চাৎপদ মানুষের জন্য কোন সুনির্দিষ্ট কার্য্যসূচীর উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে না থাকায় আমি এই প্রস্তাবকে সমর্থন করতে পারি না।

মাননীয় রাজ্যপালের ভাষণে এস, সি, এবং এস, টি-দের সম্পর্কে উল্লেখ করেছেন। কিন্তু মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই এস, সি, এস, টি দের সমস্যার সমাধান কারোর দয়ার উপর নির্ভর করে না; এইটা ভারতীয় সংবিধানের মধ্যেই উল্লেখ রয়েছে, সেখানে এস, সি, এবং এস, টি-দের অধিকার রক্ষার সংস্থান রাখা হয়েছে।

সারা ভারতবর্ষে বিগত ৪০ বছরে এই এস, সি, এবং এস, টি-দের কতটা উন্নয়ণ সম্ভব হয়েছে? এই রাজ্যে বামফ্রণ্ট সরকার যখন প্রতিষ্ঠিত ছিল তখন তারা এস, টি, দের স্বার্থ রক্ষার জন্য এই এ, ডি, সি, কে গঠন করেছিলেন। তারপর এই এস, সি, এবং এস, টি, দের কোটা মেইনটেইন করা হলো বামফ্রণ্ট সরকারের আমলে তপশিলী জাতির সকলদের জন্য রাজ্যের সমস্ত জলাশয়গুলিকে সমবায়ের হাতে দেওয়া হলো। কিন্তু এই জোট সরকার ক্ষমতায় আসার পর সেই জলাশয়গুলিকে এস, সি, জেলেদের সমবায় সমিতির হাত থেকে কেড়ে নেওয়া হলো। তারপর এই জেলেদের পুনর্বাসনের জন্যও কোন পরিকল্পনা নেওয়া হলো না। আর এখন এই জোট সরকার এস, সি, দের এবং এস, টি, দের উন্নয়নের কথা বলছেন। চাকুরীর ক্ষেত্রে এস সি, এবং এস, টি, দের কোটা মেইনটেইন করা হচ্ছেনা। আর এরা বলছেন যে, না চাকুরী হচ্ছে তাদের চাকুরী দেওয়া হচ্ছে। বলা হচ্ছে যে জোট

সরকার ক্ষমতায় আসার পর নাকি দুই থেকে আড়াই হাজারের মত চাকুরী দেওয়া হয়েছে। কিন্তু কোথায় কোথায় হয়েছে? একটা ফিকসড্ বেতনে বা কনট্রাক্ট হিসেবে তাদের কাজ দেওয়া হয়েছে, তাদের রেগুলার করে নেওয়া হয়নি। আর এর মধ্যেও আবার অমুক মন্ত্রীর ভাতিজি, অমুক মন্ত্রীর ছেলে, মেয়ে বা অমুক মন্ত্রীর ঝিয়ারি এদেরই চাকুরী দেওয়া হচ্ছে।

কাজেই কনট্রাক্ট যদি হয়, তাহলে তো সেটা চাকুরীর কোন রুলসের আওতার মধ্যে পড়েনা। আজকে এমনি করে স্কুল মাসটার যারা আছেন, তাদের ক্ষেত্রেও এই রকম কিছু হচ্ছে, অন্যান্য ক্ষেত্রে তো হচ্ছেই তাই বিভিন্ন দপ্তর যেগুলি আছে যেমন ট্রাইবেল দপ্তর বলুন, পুলিশ দপ্তর বলুন, সিডিউল্ড কাষ্ট দপ্তর বলুন, সব দপ্তরেই এই রকম বে-আইনী নিয়োগ চলছে, যেটা কোন রুলের আওতার মধ্যে পড়ে না। স্যার, এই যদি অবস্থা হয়, তাহলে আমরা কিভাবে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, সেটাকে সমর্থন করতে পারি? স্যার, সিডিউল্ড ট্রাইবস করপোরেশান যেটা আছে, সেটার কি কোন কাজ কর্ম আছে? আমরা যেখানে বলেছিলাম যে ৫০০০ টাকার যে স্কীম আছে, সেটাকে ১০,০০০ টাকা করা হউক এবং তাতে ৫০ ভাগ সাব-সিডি দেওয়ার ব্যবস্থা হউক। কিন্তু সেটা তো হল না, তাহলে কি করে বুঝব যে এই সরকার সিডিউল্ড ট্রাইবসদের জন্য তাদের আর্থিক উন্নতির জন্য কোন কিছু করছে? এই সব তো দূরের কথা, এই করপোরেশানের সমস্ত কাজ কর্মই আজকে বন্ধ করে দেওয়া হয়েছে। স্যার, তাদের জন্য ১০৪টি সমবায় সমিতি ছিল সেগুলিকে অ-গণতান্ত্রিকভাবে ভেঙ্গে দেওয়া হয়েছে এবং সেগুলি পরিচালনা করার জন্য প্রত্যেকটিতে সরকারী লোকদের নিয়ে ম্যানেজিং কমিটি গঠন করা হয়েছে। অর্থাৎ বিগত ৩০ বছরে তারা যে অধিকার লাভ করতে পারেনি, বামফ্রন্ট সরকারে এসে তাদের অধিকার দিয়েছেন আজকে এই জোট সরকারের ১৩ মাসের শাসনে তাদের বহু সংগ্রামে অর্জিত অধিকারকে ভূলুন্ঠিত করে দেওয়া হয়েছে। আর এমনিভাবে সমস্ত ক্ষেত্রে একটা সীমাহীন দুর্নীতি চালিয়ে যাওয়া হচ্ছে. এমন কি যেসব নিযুক্তি এই সরকার দিচ্ছেন, তার মধ্যেও দুর্নীতি চলছে। কাজেই এর থেকে দেখা যাচ্ছে, রাজ্যপালের ভাষণের মধ্যে সরকারের দলীয় নীতিই বেশী করে প্রকাশ পেয়েছে যার মধ্যে কোন ন্যায় নীতির কোন স্থান নেই। কাজেই আমরা এই ভাষণকে কোন মতেই সমর্থন করতে পারি না, বরং এর বিরোধীতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীঅমল মল্লিক** (বিলোনীয়া) :—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় এই হাউসে গত ১৭ তারিখ যে ভাষণ রেখেছেন, তাকে আন্তরিক সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে একটা জিনিষ পরিষ্কার হয়ে গেছে যে, বিগত ১০ বছরের বামফ্রন্টের অপশাসনে এই রাজ্যে যে জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছিল, ত্রিপুরা

রাজ্যের অগুন্তি শান্তিপ্রিয় মানুষ গত নির্বাচনের মাধ্যমে সেটাকে দূরে সরিয়ে দিয়েছে এবং ত্রিপুরা রাজ্যের মানুষ যে আশা ভরসা নিয়ে কংগ্রেস ও টি, ইউ, জে, এস, সরকারকে গদীতে আসীন করেছেন, সেই সরকার গত এক বছরের মধ্যেই তাদের সেই আশা-আকাঙ্খাকে মর্যাদা দিয়ে এগিয়ে চলেছে, তারই প্রতিফলন আমাদের রাজ্যপাল মহোদয়ের ভাষণের মধ্যে ঘটেছে। এটা খুবই আনন্দের কথা। আজকে এই হাউসে মাননীয় রাজ্যপালের ভাষণের প্রসঙ্গে বক্তব্য রাখতে গিয়ে অনেকে বিশেষ করে বিরোধী-পক্ষের সদস্যরা অভিযোগ করেছেন যে এন, আর, ই, পি, এবং এস, আর, ই, পি'র কোন কাজই রাজ্যের প্রত্যন্ত অঞ্চলে হচ্ছে না, যার ফলে চারদিকে হাহাকার উঠেছে। কিন্তু রাজ্যপালের ভাষণের ১৪ নং প্যারাতে রাজ্যের মধ্যে কত পরিবারকে এই প্রকল্পের আওতায় আনা হয়েছে এবং তার জন্য কি পরিমাণ সম্পদ সৃষ্টি হয়েছে এবং আরও কত পরিবারকে এই প্রকল্পের আওতায় আনা যায়, তারও একটা হিসাব দেওয়া হয়েছে, কারণ তার মধ্যে বলা হয়েছে যে এর জন্য কেন্দ্রীয় সরকার থেকে অতিরিক্ত ১৬১ লক্ষ টাকার বরাদ্দ ইতিমধ্যে পাওয়া গেছে।

এছাড়া সামান্য একটা ব্লকের হিসাব আমি দিচ্ছি—রাজনগর আর, ডি, ব্লক। সেই ব্লকে ১৯৮৬-৮৭ সালে এস আর, ই, পি'তে যেখানে খরচ হয়েছিল ১০ লক্ষ পঞ্চাশ হাজার টাকা, ১৯৮৭-৮৮তে ১৩ লক্ষ ৩৬ হাজার দুই শো টাকা, সেখানে ১৯৮৮-৮৯ সালে খরচ হয়েছে ১৬ লক্ষ ৪৫ হাজার টাকা। এই জিনিসটা উনাদের কাছে খারাপ লাগছে যে কংগ্রেস এবং টি, ইউ, জে, এস, সরকার এত টাকা খরচ করছে। যার জন্য উনারা মিছিল মিটিং করতে পারে না, ৫০/১০০ টাকার কুপন কাজ না করিয়ে বাড়ীতে পৌঁছে না। এটা খারাপ লাগছে। গ্রামেগঞ্জে গিয়ে এটা বলতে পারছে না যে এই সরকার এন, আর, ই, পি; এস, আর, ই, পি-তে টাকা কম খরচ করছে। এটা বলে মানুষকে বিভ্রান্ত করতে পারছে না। এখানে মাননীয় সদস্য বৈদ্যনাথ বাবু বলেছেন যে, এখন বুঝা যাচ্ছে আসল উগ্রপন্থী আর নকল উগ্রপন্থী কারা, এটা শুনে খুশী হলাম। নৃপেন বাবুর আমলে আসল উগ্রপন্থী সারেণ্ডার করে নাই। আপনারা আসল উগ্রপন্থী কারা তাদেরকে বের করুন। নতুবা আপনাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে ত্রিপুরাবাসীর স্বার্থে। আসল উগ্রপন্থী দেখিয়ে দিন সারেণ্ডার করার ব্যবস্থা করুন। গতকালকে জোলাইবাড়ীতে শ্রীদাম সূত্রধর রাজ্য কম্যুনিষ্ট পার্টির স্বতীনন্ত ত্রিপুরা, শশীরাম ত্রিপুরাকে জিজ্ঞাসা করা হয়েছিল, ওরা বলেছে যে সি, পি, আই (এম) পার্টি থেকে নির্দেশ দেওয়া হয়েছে লুট করার জন্য, বাগানের টাকা লুট করার জন্য। এখন তারা সাহায্য করছে না। আমাদেরকে বাঁচার সুযোগ দিন। মাননীয় বিধায়করা এখানে বলছেন, গণধর্ষণের কথা। এখানে মা বোনদের ইজ্জতের প্রশ্ন বড় পাথারীর ননী বণিকের স্ত্রী সুষমা বণিককে ধর্ষণ করা হয়েছে বলে অভিযোগ করা হয়েছে।

কিন্তু আমি নিজে সে জায়গায় গিয়েছি। উনি আমাদের সাপোর্টার। সুষমা বনিক নিজে আমাকে বলেছেন, এ ধরনের কোন ঘটনা ঘটে। স্যার, ঝর্ণা নামে এক ৯ মাসের গর্ভবতী মহিলা ধর্ষিতা হয়েছেন বলে ওরা দাবী করছেন। কিন্তু আমি আশ্চর্য হয়ে যাই, ৯ (নয়) মাসের গর্ভবতী মহিলা ধর্ষিতা হবার পর কি করে বেঁচে থাকতে পারেন, এবং আবার সুস্থ শিশুরও জন্ম দিতে পারেন ? ডাক্তারী শাস্ত্রকে ওরা সম্পূর্ণ অস্বীকার করে যা খুশী তাই বলে যাচ্ছেন। কাজে কাজেই উনাকে ধর্ষণ করা হয় নি। যদি ধর্ষণ করা হত, তাহলে উনি কিছুতেই সুস্থ থাকতে পারতেন না। স্যার, উজান ময়দানের রটনাকে ঘটনায় পরিণত করতে না পেরে আজকে ঐ সব করছেন। ডাক্তারী শাস্ত্রকে অস্বীকার করছেন। স্যার, আজকে এখানে আলোচনায় অংশ নিয়ে উপজাতিদের উন্নয়নের নামে অনেক কিছু বলে গেলেন। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় উনার ভাষণের ৪৬ থেকে ২৬ নাম্বার প্যারায় উপজাতিদের উন্নয়নের জন্য বিভিন্ন পরিকল্পনার কথার উল্লেখ করেছেন। কিন্তু আমরা জানি, জোট সরকার ক্ষমতায় আসার পর উপজাতিদের কল্যাণের জন্য অনেক কিছু করছেন তা দেখে, নৃপেন বাবুকে সরিয়ে দশরথ বাবুকে নেতা করলেন। কারণ, ট্রাইবেলদের ভোট আনতে হবে ত ? বললেন, আমি তো ১০ বছর করেছি, এখন আপনি করুন। আমি আপনাদের কাছে অনুরোধ করব, আপনারা ভাল করে মাননীয় রাজ্যপালর ভাষণটি পড়ে দেখুন, উপজাতিদের জন্য কি কি করা হচ্ছে। আগের ৮ হাজার টাকার স্কীমটিকে বাড়িয়ে ২৫ হাজার টাকা করা হয়েছে পরিবার পিছু। এটা কি খারাপ ? আজকে বিভিন্ন প্রকল্প নেওয়া হচ্ছে। আগে জুমিয়ারা শুধু জুম চাষ এবং লাকড়ী বিক্রীর দ্বারা চলত। কোন কাজ করত না। বর্তমান জোট সরকার ক্ষমতায় আসার পর তাদের দিয়ে আলু চাষ করিয়েছেন। বিভিন্ন সবজি উৎপাদন করাচ্ছেন। এটা কি খারাপ ? কিছুই হচ্ছে না এই সব বক্তব্য শুধু মাইকেই দেওয়া যাবে। আপনাদের রাজনীতি করতে হয়ত অসুবিধা হচ্ছে, গ্রামেগঞ্জে লোক পাচ্ছেন না সে জনাই আজকে এখানে চিৎকার করা হচ্ছে। মাননীয় সদস্য নকুলবাবু বলেছেন, মৎস উন্নয়নের কোন ব্যবস্থা নেওয়া হয় নি। কিন্তু আমরা জানি, বিলোনীয়া মটরস্ট্যাণ্ডের উপর মৎস সমবায় সমিতি নামে একটি অফিস আছে। সেখানের চেয়ারে বসে নকুলবাবু এই ১০ বছরে কি করে-ছেন বলুন তো ? আমরা ক্ষমতায় আসার পর বিভিন্ন মৎস্য সমবায়গুলির খোঁজ নিতে গিয়ে দেখি, অনেকগুলিরই কোন অস্তিত্ব নেই। এমন কি নকুল বাবুর নিজের এলাকায় মৎস্য সমবায় সমিতি আছে বলে যে কাগজ আছে সেখানে গিয়ে আমি নিজে দেখেছি, কোন সমবায় সমিতির অসতিত্ব নেই। কোন ঠিকানা পর্য্যন্ত নেই। সেখানকার লোকরা বলতে পারেন নি, এখানে কোন সমবায় সমিতি রয়েছে কিনা উনার এলাকায়। কাজেই আপনারা যেসব কাজ করছেন বলে দাবী করছেন, তা শুধু মাত্র কাগজে-পত্রেই আছে, কিছুই বাস্তবায়িত হয় নি। কাজেই আমি অনুরোধ রাখব, মাননীয় রাজ্য-

পাল ত্রিপুরার উন্নয়নের জন্য যেসব পরিকল্পনার কথা বলেছেন তা বাস্তবায়িত করতে আপনারা সাহায্য করবেন। শুধু মাত্র "ইনক্লাব জিন্দাবাদ" বলে বাস্তবায়িত হয় না। কাজেই এইসব পরিকল্পনা বাস্তবায়িত করার জন্য জোট সরকারকে সাহায্য করবেন, সহযোগিতা করবেন এটা আশা করে এবং ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার :**— মাননী সদস্য শ্রী ধীরেন্দ্র দেবনাথ।

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ** (মোহনপুর) :— মিঃ স্পীকার স্যার, গত ১৭ই মার্চ এই বিধানসভায় মাননীয় রাজ্যপাল মহোদয় যে অভিভাষণ দিয়েছেন সেটাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। স্যার, আজকে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি পাগল হয়ে গেছেন. তাঁদেরকে পাগলা গারদে দেওয়া দরকার। কারণ কংগ্রেস (আই) এবং টি. ইউ. জে. এস, সরকারের বিগত এক বৎসরের যে কার্য্যকলাপ মাননীয় রাজ্যপাল মহোদয় এই বিধানসভায় পেশ করেছেন সেটা শুনেই তাঁদের মাথা গরম হয়ে গেছে। তাঁরা আর কোন সুযোগই পাচ্ছেন না। তাঁদের একটা সরকার, উগ্রপন্থী সরকারও আত্মসমর্পণ করে ফেলেছে যারা ত্রিপুরার একপ্রান্ত থেকে আরেক প্রান্ত পর্যান্ত খুনের রাজত্ব কায়েম করেছিলো দশরথ বাবু, নৃপেন বাবুর নির্দেশে। আজকে সে খুনের রাজত্ব কায়েম করা বন্ধ হয়ে গেছে। তাই তাঁরা আজকে পাগল হয়ে গিয়েছেন। স্যার, বিজয় রাংখলকে তৎকালীন মুখ্যমন্ত্রী, উনার চেম্বারে ডেকে নিয়ে ৮০ হাজার টাকা ঘুষ দিয়ে ত্রিপুরার মানুষকে খুন করার জন্য সাজেশন দিয়েছিলেন। আজকে সে রাস্তাও তাদের নিকট বন্ধ। কারণ বিজয় রাংখল আত্মসমর্পণ করে আজকে স্বাভাবিক জীবনে ফিরে এসেছে এবং ত্রিপুরার ২৪ লক্ষ মানুষের স্বার্থে কাজ করছে। স্যার, মাননীয় সদস্য নকুল বাবু এখানে বলেছেন যে আমরা নাকি ল্যাম্পস, প্যাকস গুলি ভেঙ্গে দিয়েছি। কারণ এই ল্যাম্পস, প্যাকস গুলি ছিল কমিউনিষ্ট পার্টির আড্ডা খানা। এই ল্যাম্পস. প্যাকস গুলিকে কেন্দ্রীয় সরকার থেকে কোটি কোটি টাকা দেওয়া হত এই রাজ্যের উন্নয়নের জন্য. গরীব মানুষকে সাহায্য করার জন্য। কিন্তু তাঁরা, এই রাজ্যের মানুষকে বিভ্রান্ত করে নিজেরাই সমস্ত টাকাগুলি আত্মসাৎ করেছে। আজকে কোন ল্যাম্পস. প্যাকস এ টাকা নেই। সমস্ত টাকাগুলিই কমিউনিষ্ট পার্টির ক্যাডারদের পকেটে চলে গিয়েছে, মন্ত্রীদের পকেটে চলে গেছে, এম. এল. এদের পকেটে চলে গেছে। আজকে সমস্ত প্যাকস, ল্যাম্পস গুলিতে যদি অডিট হয়, তাহলে তৎকালীন সমস্ত মন্ত্রীদেরকে কাঠগড়ায় দাঁড়াতে হবে। আপনারা কেন্দ্রীয় সরকার কর্তৃক রাজ্যের ল্যাম্পস, প্যাকস গুলিতে প্রদত্ত কোটি কোটি গরীবের টাকা আত্মসাৎ করে এখানে বলছেন আপনারা গরীবের হাতিয়ার। কমিউনিষ্ট পার্টি গরীবের হাতিয়ার। গরীবের টাকা লুটকরাই ছিল আপনাদের একমাত্র অপকৌশল। আমি বিরোধী সদস্য থাকাকালীন এই সভায় বলেছিলাম যে, আপনারা আর বেশী দিন ক্ষমতায় থাকতে পারবেন না। ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ লোককে যেভাবে আপনারা ভাওতা দিয়ে আসছেন, তাতে ত্রিপুরাবাসী আপনাদেরকে হাওড়ার জলে বিসর্জন

দেবে। আজকে আমার কথার সত্যতা প্রমাণিত হয়েছে। আপনারা এই ২৮ জন বিধায়কও যে এখানে প্রবেশ করেছেন, সেটাও পারতেন না, যদি না আপনারা জাল ভোটার রচনা না করতেন। জাল ভোট রচনা করে তাঁরা এই বিধানসভায় প্রবেশ করেছেন, কিন্তু আজকে উনারাই আবার এই বিলের বিরোধীতা করছেন, তাই ভাবতে অবাক লাগে। বিগত দিনের তাদের চিত্র মাননীয় রাজ্যপাল এই বিধানসভায় প্রকাশ করেছেন কারণ ত্রিপুরা রাজ্যে কংগ্রেস এবং টি. ইউ. জি. এস, সরকার আসার পর এই এক বছরে আমাদের সরকার কোন কোন ডিপার্টমেণ্টে কি কি কাজ করেছেন সমস্ত কিছু তাঁর ভাষণে উল্লেখ করেছেন, এটা কি মাননীয় বিরোধী সদস্যরা অস্বীকার করতে পারবেন ? আজকে আমরা বলতে পারি যে জোট সরকার আসার পর এই রাজ্যে শান্তি-শৃংখলা ফিরে এসেছে, শান্তি-শৃংখলা ফিরে আসার অর্থই হচ্ছে রাজ্যে প্রগতির পথ প্রশস্ত হওয়া। তাই আমাদের ত্রিপুরা রাজ্য এখন প্রগতির পথে এগিয়ে যাচ্ছে। দেশের অর্থনীতিকে শক্তিশালী করার জন্য আমরা প্রতিশ্রুতি দিয়েছিলাম যে, ত্রিপুরা রাজ্যে গরীব অংশের মানুষের জন্য ঋণমেলা দেওয়া হবে কিন্তু তৎকালীন মাননীয় মুখ্যমন্ত্রী এই ঋণমেলা বন্ধ করার জন্য বিধানসভায় বিল পাশ করার চেষ্টা করেছিলেন এবং সেজন্য হাউসে অনেক আলাপ-আলোচনা হয়েছিল। কিন্তু আমরা যখম ক্ষমতায় ফিরে আসলাম এবং টি. ইউ. জি. এস সরকার তখন থেকেই এই ঋণ মেলাকে বাস্তবায়িত করার জন্য কাজ আরম্ভ করা হলো। এখন পর্যন্ত আমরা ৪ লক্ষ ফর্ম বিলি করেছি এবং ঋণমেলা দেওয়া আরম্ভ হয়েছে এবং এই ৪ লক্ষ ফর্মের একজনকেও ঋণমেলা থেকে বাদ দেওয়া হবে না কারণ বামফ্রন্ট সরকারের মত সাধারণ মানুষকে নিয়ে আমরা ছিনিমিনি খেলি না তাই বিধানসভায় এখন আপনাদের চরিত্র প্রকাশ পেয়েছে এবং আপনাদের চরিত্রের মুখোশ খুলে দিয়েছেন ত্রিপুরা রাজ্যে জনগণ। মিঃ স্পীকার স্যার, আজকে আমরা জোর গলায় বলতে পারি বামফ্রন্টের আমলে শিক্ষার ক্ষেত্রে একটা নৈরাজ্যের সৃষ্টি হয়েছিল কারণ স্কুলে রাজনীতির রাজত্ব কায়েম হয়েছিল এবং অনেক স্কুলও বন্ধ ছিল। কিন্তু আজকে এই সরকার আসার পর বলুন আমাদের কোন স্কুল বন্ধ আছে কিনা ? তাই এখন আপনাদের চরিত্র জনগণের সামনে প্রকাশ পেয়েছে। তার জন্যই আপনারা এখন বিধানসভায় এসে চিৎকার করছেন কিভাবে বিভ্রান্তের চেষ্টা করা যায়, কিভাবে জনগণকে বিভ্রান্ত করা যায়, কিন্তু জনগণ এখন আপনাদের চরিত্র বুঝতে পেরেছে তাই জনগণ এখন আপনাদের কথা শুনবেন না। আজকে এই রাজ্যে শিল্প স্থাপনের কথা বলতে গেলে প্রথমেই বলতে হয় বামফ্রন্টের আমলে মাননীয় শিল্প মন্ত্রী শ্রীঅনিল বাবু রামদার ইণ্ডাস্ট্রির সৃষ্টি করেছিলেন।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য, আপনি আগামীকাল আপনার বক্তব্য পুনরায় বলবেন। এই সভা আগামী ২১শে মার্চ, মঙ্গলবার, ১৯৮৯ইং তারিখ বেলা ১১ ঘটিকা পর্যান্ত মুলতবী রহিল।

ANNEXURE—"A"

Admitted Starred Question No. 11.

Name of Member :— Sri Gouri Sankar Reang..

প্রশ্ন

১। পূর্ব বগাফার মহাদেব জুমে (বিলোনীয়া বিভাগ) কবে কত টাকা ব্যয়ে এল-আই-স্কীমে এ জল-সেচের জন্য ঘর নির্মাণ করা হয়েছিল ?

উত্তর

১। পূর্ব বগাফার মহাদেব জুমে (বিলোনীয়া বিভাগ) ১৯৮৭ইং সালের মার্চ মাসে ২৯,৯৪৮, টাকা ব্যয়ে জলসেচের জন্য ঘরটি নির্মাণ করা হয়েছিল।

প্রশ্ন

২। ইহা কি সত্য যে, উক্ত ঘরটি ১৯৮৮ সনের ডিসেম্বর মাসে পুনঃ নির্মাণ করা হয়েছিল ?

উত্তর

২। উক্ত ঘরটি ১৯৮৮ সনের ডিসেম্বর মাসে পুনঃ নির্মাণ করা হয় নাই। তবে উক্ত ঘরটি মেঝে জমির ২ মিটার নীচে হওয়ায় বৃষ্টির জল ঘরটির দেওয়ালের ক্ষতিসাধন করাতে, দেওয়ালগুলির মেরামতীর কাজ বর্তমানে হাতে নেওয়া হয়েছে।

প্রশ্ন

৩। সত্য হলে এতে কত টাকা ব্যয় হয়েছিল ? এবং

উত্তর

৩। উক্ত কাজে আনুমানিক ২৩,৭০০ টাকা ব্যয় হতে পারে।

প্রশ্ন

৪। উক্ত এল-আই স্কীম-এর মেসিন দ্বারা কত একর জমিতে জলসেচ করার পরিকল্পনা ছিল এবং বর্তমানে কত একর সেচের আওতায় আনা সম্ভব হয়েছে ?

উত্তর

৪। উক্ত এল-আই স্কীম এর মেসিন দ্বারা ৭৫ একর জমিতে জলসেচ করার পরিকল্পনা ছিল। গত মরশুমে মাত্র ৩১ একর জমিতে সেচের জল ব্যবহার করা হয়েছে।

Admitted Starred Question No. 17.
Name of Member :— **Shri Gouri Sankar Reang, M. L. A.**

প্রশ্ন

১। ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে কয়টি স্লুইস গেইট নির্মাণের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন।

উত্তর

১। ১৯৮৯ ৯০ আর্থিক বৎসরে নূতন কোন স্লুইস গেইট (ডাইভারশান স্কীম) প্রকল্প হাতে নেওয়ার সম্ভাবনা আপাততঃ নাই।

প্রশ্ন

২। উক্ত স্লুইস গেইট গুলি কোথায় এবং কোন কোন ছড়া/নদীর উপর নির্মিত হবে।

উত্তর

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসেনা।

প্রশ্ন

৩। এতে কত হেক্টার পরিমাণ কৃষি জমি সেচের আওতায় আনা সম্ভব হবে।

উত্তর

৩। ঐ

Admitted Starred Question No. 22.

**Name of M. L. A. :—Sri Rashik Lal Roy.**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be please to state that :—

প্রশ্ন

১) সোনামুড়া বিভাগে পচারমার ঘাট থেকে ইন্দুবিয়া পর্য্যন্ত রাস্তা নির্মাণের কাজ ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে আরম্ভ করার কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা,

উত্তর

১) উক্ত রাস্তার কাজ আরম্ভ করার কোন পরিকল্পনা বর্ত্তমানে নাই।

প্রশ্ন

২) না করে থাকলে তার কারণ, এবং

উত্তর

২) রাস্তাটি পূর্ত্ত বিভাগের অন্তর্গত নহে। ইহা বনদপ্তরের রাস্তা।

প্রশ্ন

৩) উক্ত রাস্তার উপর পচারমার ঘাটে গোমতি নদীর উপর এস্. পি. টি. ব্রীজ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

উত্তর

৩) না।

Admitted Starred Question No. 23.
Name of M. L. A. : **Sri Rashik Lal Roy.**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased to State :—

প্রশ্ন

১) সোনামুড়া বিভাগ অর্ন্তগত বেজিমারা থেকে উরমাই রাস্তাটি ইট সলিং করার পরিকল্পনা সরকার গ্রহণ করবেন কিনা ?

উত্তর

১) হঁ্যা ।

Admitted Starred Question No—40
Name of M.L.A. :— **Sri Badal Chowdhury.**

Will the Hon'ble Minister-in-cnarge of the **P. W. D.** be pleased to State :—

প্রশ্ন

১) ২রা ফেব্রুয়ারী ১৯৮৮ ইং হইতে ২৫শে জানুয়ারী ১৯৮৯ ইং পর্য্যন্ত পুর্ত্তদপ্তর থেকে কতজনকে ফর্ম নং ১১ তে কত টাকার কাজ দেওয়া হয়েছে, ( বিভাগ ভিত্তিক হিসাব ) ।

উত্তর

১) তথ্য সংগ্রহাধীন ।

প্রশ্ন

২) কোন নীতির ভিত্তিতে কাদের ফর্ম নং ১১ তে কাজ দেওয়া হয়ে থাকে এবং

উত্তর

২) তথ্য সংগ্রহাধীন ।

প্রশ্ন

৩) তারমধ্যে কতজন উপজাতি ও তপশীলি জাতিকে কত টাকার কাজ দেওয়া হয়েছে.

উত্তর

৩) তথ্য সংগ্রহাধীন।

**Admitted Starred Question No.— 41.**
**Name of the Member :— Sri Badal Chowdhury.**

প্রশ্ন

১। উত্তর ত্রিপুরা জেলায় পানীয় জল সরবরাহের টেকনোলজি মিশনের প্রকল্প রূপায়নে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে কতটাকা আর্থিক বরাদ্দ করেছেন

উত্তর

১। টেকনোলোজি মিশনের প্রকল্প রূপায়নে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে আজ পর্য্যন্ত ৫০ লক্ষ টাকা আর্থিক বরাদ্দ করেছেন।

প্রশ্ন

২। এখন পর্য্যন্ত রাজ্য সরকার উক্ত বরাদ্দের কত টাকা ব্যয় করতে সক্ষম হয়েছেন। এবং

উত্তর

২। জানুয়ারী ১৯৮৯ ইং পর্য্যন্ত রাজ্য সরকার উক্ত বরাদ্দের ২২,৩৫,০০০ টাকা খরচ করতে সক্ষম হয়েছেন।

প্রশ্ন

৩। উক্ত প্রকল্প দ্বারা পানীয় জল সরবরাহে কত গ্রামে কত মানুষ উপকৃত হয়েছেন।

উত্তর

৩। উক্ত প্রকল্প দ্বারা পানীয় জল সরবরাহে ৭টি গ্রামের ১২.৭৪০ জন মানুষ উপকৃত হয়েছেন।

Admitted Starred Question No — 56.

Name of M. L. A. :— **Sri Dipak Nag.**

Will be Hon'ble Minister-in-charge of the P. W, D. be pleased to State :—

প্রশ্ন

১। আসাম-আগরতলা রাস্তা হইতে চতুর্দশ দেবতাবাড়ী পর্যান্ত রাস্তাটি প্রশস্থ করা এবং পিচ্ করার পরিকল্পনা আছে কি ?

উত্তর

১। হ্যাঁ।

প্রশ্ন

২। থাকিলে কতদিনের মধ্যে উক্ত রাস্তাটির কাজ শুরু করা হইবে।

উত্তর

২। প্রয়োজনীয় জমি অধিগ্রহণের কাজ শেষ হইলে কাজটি শুরু করা যাবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No. 57

Name of Member :—**Sri Dipak Nag.**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to State :—

প্রশ্ন

১। রুখিয়াতে উৎপাদিত গ্যাস তাপ বিদ্যুৎ প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ?

উত্তর

১। রুখিয়াতে উৎপাদিত গ্যাস ভিত্তিক তাপ বিদ্যুৎ প্রকল্পের কাজ পরিকল্পনা অনুযায়ী নিম্নভিত্তিক অগ্রসর হইয়াছে।

ক) সিভিল বিভাগের কাজ মোট ৬০ (ষাট) শতাংশ সম্পূর্ণ করা হইয়াছে।

খ) বিদ্যুৎ বিভাগীয় উৎপাদিত কাজের জন্য যন্ত্রাংশের ৩০ শতাংশ আসিয়া পৌছিয়াছে।

প্রশ্ন

২। উক্ত প্রকল্প হইতে কি পরিমাণ বিদ্যুৎ পাওয়ার সম্ভাবনা আছে?

উত্তর

২। উক্ত প্রকল্প হইতে মোট ১৬ মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন করার সম্ভাবনা আছে।

Admitted Starred Question No. 73
Name of Member :— **Sri Amal Mallik.**

প্রশ্ন

১। বিলোনীয়া মহকুমায় কয়টি এম·আই এবং এল· আই স্কীম আছে?

উত্তর

১। বিলোনীয়া মহকুমায় ৮টি ডিপ টিউবওয়েল, ৬টি ডাইভারশান ও ২৩টি লিফট ইরিগেশান স্কীম মোট ৩৭টি স্কীম আছে।

প্রশ্ন

২। উক্ত স্কীম গুলির মধ্যে কয়টি বর্ত্তমানে এম. আই এবং এল. আই স্কীম চালু এবং কয়টি অচল অবস্থায় আছে?

২। উক্ত স্কীমগুলির মধ্যে ৭টি ডিপ টিউবওয়েল, ৬টি ডাইভারশান এবং ২৩টি লিফট ইরিগেশান স্কীম চালু এবং ১টি ডিপ টিউবওয়েল স্কীম অচল অবস্থায় আছে।

প্রশ্ন

৩। ঐ অচল এম. আই এবং এল. আই স্কীম গুলি অতিসত্বর সচল করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

উত্তর

৩। হ্যাঁ, আছে।

প্রশ্ন

৪। না থাকিলে তার কারণ ?

উত্তর

৪। ৩নং প্রশ্নোত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসেনা।

Admitted Starred Question No. 101
Name of MLA. :—**Shri Gopal Ch. Das**

Will the Hon'ble Minister-in-charge of P.W.D. be pleased to State :—

প্রশ্ন

১) ইহা কি সত্য ফর্ম ১১তে কাজ দেবার অন্যায় দাবীতে একদল সমাজবিরোধী রাজ্যের বিভিন্ন স্থানে কর্তব্যরত ইঞ্জিনীয়ারদের উপর ক্রমাগত চাপ সৃষ্টি করে চলেছেন এবং কোথাও কোথাও ইঞ্জিনীয়ার-গণকে দৈহিক নির্যাতন করা হচ্ছে।

উত্তর

১) কিছু ক্ষেত্রে চাপ সৃষ্টির খবর পাওয়া গিয়াছে। তবে দৈহিক নির্যাতনের ঘটনা জানা নাই।

প্রশ্ন

২) সত্য হলে সরকার এ ব্যাপারে কি পদক্ষেপ গ্রহণ করেছেন ?

উত্তর

২) পারিপার্শ্বিক অবস্থা সহায়ক না হওয়া পর্য্যন্ত বিশেষ জরুরী কাজ ছাড়া ফর্ম ১১তে কাজ দেওয়া সাময়িক বন্ধ রাখা হয়েছে।

( Questions & Answers )

Admited Starred Question No.—108.
Name of M.L.A.—**Shri Gopal Chandra Das**
Minister-in-charge of Finance Deptt.—Chief Minister.

Will be Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state.

প্রশ্ন

১। ইহা কি সত্য সরকারী কর্মচারীদের চাকুরী থেকে অবসর গ্রহণ করার পর পেনসান পাওয়ার ক্ষেত্রে নানারকম জটিলতার কারণে পেনসান পেতে বিলম্ব ঘটে,
২। সত্য হলে উক্ত জটিলতা দূর করে পেনসান অর্থাৎ চাকুরী থেকে অবসরকালীন দিনে পেনসান অর্ডার পাওয়ার জন্য সরকার কোন ব্যবস্থা নিবেন কিনা,
৩। ইহা কি সত্য যে অবসর প্রাপ্ত কর্মচারীরা বর্তমানে যে হারে পেনসান পাচ্ছেন তাহা বর্তমানে দ্রব্যমূল্য উর্দ্ধগতির কারণে তাদের জীবন ধারনের পক্ষে অপ্রতুল,
৪। সত্য হলে এই অসুবিধা দূর করার জন্য সরকার কি পদক্ষেপ নিচ্ছেন।

Minister-in-charge of the Finance Department—Chief Minister.

উত্তর

১। অনেক ক্ষেত্রে বিলম্ব হয়।
২। এই ব্যাপারে চিন্তা ভাবনা করা হইতেছে।
৩। পূর্বে তা ছিল বর্তমানে নেই।
৪। প্রশ্ন উঠেনা।

Admited Starred Question No.—110,
Name of M.L,A.—**Shri Amal Mallik**

Will be Hon'ble Minister-in charge of the Transport Department be pleased to state :—

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যের মধ্যে চলাচলের সুবিধার জন্য হেলিকপ্টার সার্ভিস চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা,

২। থাকিলে কবে নাগাদ চালু করা হবে বলে আশা করা যায়, এবং

৩। চালু করা হলে বিলোনীয়া থেকে আগরতলায় সার্ভিস থাকবে কিনা ?

উত্তর

পরিবহণ বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী :— পরিবহণমন্ত্রী ( মুখ্যমন্ত্রী )।

১। হ্যাঁ, ত্রিপুরায় হেলিকপ্টার চালু করার পরিকল্পনা বিবেচনাধীন আছে।

২। এ ব্যাপারে চূড়ান্তভাবে কিছু বলা সম্ভব নয় কারণ উক্ত প্রস্তাব এখনও কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

৩। বিলোনীয়া থেকে আগরতলা সার্ভিসের পরিকল্পনা আছে।

Admited Starred Question No.—115.

Neme of M.L.A. :—**Sri Sukumar Barman**

Will be Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য সোনামুড়া—বিশ্রামগঞ্জ ভায়া তক্ছাপাড়া রাস্তায় বাস পারমিট থাকা সত্ত্বেও বিশ্রামগঞ্জ তক্ছাপাড়া পর্য্যন্ত বাস চলাচল করে,

২। সত্য হলে সোনামুড়া পর্য্যন্ত বাস চলাচল না করার কারণ কি ?

উত্তর

পরিবহণ বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী :— পরিবহণমন্ত্রী ( মুখ্যমন্ত্রী )

১। হাঁা, ইহা সত্য, তক্ছাপাড়া পর্য্যন্ত বাস চলাচল করে।

২। উক্ত রাস্তার কিছু অংশ খারাপ থাকায় সোনামুড়া পর্য্যন্ত বাস চালানো যাইতেছে না।

Admited Starred Question No.—119.

Name of M.L.A. : – **Sri Sukumar Barman**

প্রশ্ন

১। নলছড় এবং রুদ্রসাগর এলাকার বরোফসল বন্যার কবল থেকে রক্ষা করার জন্য নয়াছড়ার উপর স্লুইস গেইট নির্মাণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

উত্তর

১। আপাততঃ নেই।

প্রশ্ন

২। থাকলে উক্ত পরিকল্পনা বর্ত্তমানে কোন পর্য্যায়ে আছে

উত্তর

২। ১নং প্রশ্নোত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসেনা।

Admited Starred Question No.—134.

Name of M.L.A. :—**Sri Budha Deb Barma**

Will be Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য বিগত বামফ্রন্ট আমল থেকেই পূর্বলক্ষ্মীবিল হইতে বিশালগড় নিউ মার্কেট পর্য্যন্ত রাস্তাটি ইট, সলিং ও মেটেলিং করার প্রস্তাব ছিল,

উত্তর

১। হাঁ।

প্রশ্ন

২। সত্য হলে নূতন জোট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পরও রাস্তাটির কাজ আরম্ভ না হওয়ার কারণ, কি, এবং

উত্তর

২। জমি অধিগ্রহণ সহ কাজের প্রস্তাবে অনুমোদন পাওয়া না যাওয়ায় রাস্তাটির কাজ আরম্ভ করা সম্ভব হয় নাই।

প্রশ্ন

৩। কবে নাগাদ উহার কাজ আরম্ভ হবে বলে আশা করা যায় ?

উত্তর

৩। জমি অধিগ্রহণ সহ কাজের মঞ্জুরী পাওয়া গেলে আগামী আর্থিক বর্ষে কাজটি আরম্ভ করা যাবে বলে আশা করা যায়।

Aduuited Starred Question No.—136.
Name of M,L.A.—**Sri Budha Deb Barma**

Will be Hon'ble Minister-in-charge of the P, W. D. bp pleased to state :—

প্রশ্ন

১। বর্ত্তমান বৎসরে বিশালগড় ব্লকাধীন অফিসটিলা হইতে কলকলিয়া ও নবশান্তিগঞ্জ বাজার পর্য্যন্ত যে রাস্তাটি গিয়াছে তাহা ইট, সলিং ও মেটেলিং করার পরিকল্পনা আছে কিনা,

উত্তর

১। অফিসটিলা হইতে কলকলিয়া ও নবশান্তিগঞ্জ বাজার পর্য্যন্ত রাস্তাটি বর্ত্তমানে ইট, সলিং করা আছে এবং অফিসটিলা হইতে পূর্বলক্ষীবিল বাজার পর্য্যন্ত রাস্তাটি মেটেলিং ও কার্পেটিং করার পরিকল্পনা আছে।

প্রশ্ন

২। থাকিলে কবে নাগাদ উহার কাজ আরম্ভ করা হইবে ?

উত্তর

২। প্রয়োজনীয় অর্থের বরাদ্দ পাওয়া গেলে কাজ হাতে নেওয়া হইবে !

Admitted Starred Question No. 137.
Name of Member :—**Shri Budha Deb Barma**, M. L. A.

প্রশ্ন

১। বিশালগড় ব্লকাধীন পূর্ব্বলক্ষীবিল গাঁওসভাতে সেচ কার্য্য পরিচালনার জন্য সরকার কোনরূপ পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা ?

উত্তর

১। হ্যাঁ, আছে।

প্রশ্ন

২। করে থাকলে কবে নাগাদ তাহা কার্যকরী হবে।

উত্তর

২। দরপত্র আহ্বান প্রভৃতি প্রাথমিক কাজ হাতে নেওয়া হয়েছে। এবং এই ব্যাপারে চুড়ান্ত সিদ্ধান্তের পরই কাজ আরম্ভ হবে।

ANNEXURE—"B"

Admitted Un-Starred Question No. 7

Name of M.L.A. :— **Shri Gouri Sankar Reang.**

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to State.

প্রশ্ন

১) ১৯৮৯-৯০ইং আর্থিক বছরে বিলোনীয়া বিভাগে কোন্ কোন্ পি. ডব্লিউ. ডি রাস্তায় ইট সলিং মেটেলিং ও কার্পেটিং এর কাজ করা হবে আশা করা যায়,

উত্তর

১) সংযোজনী 'ক' দ্রষ্টব্য।

প্রশ্ন

২) উক্ত সময়ে কাঞ্চন নগর বেতাগা ভায়া লাউগাং রাস্তা, বাইখোরা এস্. এস্. বি. ক্যাম্প কালমা রাস্তা ঘাসপাথর, দেবীপুর ভায়া কাঠালিয়া রাস্তা, বীরচন্দ্র মনুরমুখ ভায়া পাইখোলা, চিত্তামারা রাস্তা, শান্তির বাজার, পূর্ব বগাফা, মহাদেব জুম পাম্প হাউস রাস্তা, বীরচন্দ্র তাকমা পি. ডব্লিউ. ডি. রাস্তা সমূহের উন্নতিকল্পে সরকার কি কি উদ্যোগ নিয়েছেন ?

উত্তর

২) ক) কাঞ্চন নগর বেতাগা ভায়া লাউগাং ৩.৫০ কি.মি. অংশের মেটালিং ও কার্পেটিং এর কাজ হাতে নেওয়া হয়েছে। বাকী ৩.৫০ কি.মি. থেকে ৫.৯৪ কি.মি.. অংশের কাজ ১৯৮৯-৯০ সনে হাতে নেওয়া হবে।

খ) বাইখোরা এস্. এস্. বি. ক্যাম্প হতে কালমা পর্য্যন্ত রাস্তার জন্য এষ্টিমেট তৈরী করা হয়েছে।

গ) মনু-মনপাথর-দেবীপুর ভায়া কাঠালিয়া রাস্তাটি সমষ্টি উন্নয়ন সংস্থার রাস্তা।

ঘ) বীরচন্দ্র মনুরমুখ রাস্তাতে চিত্তামারা ভায়া পাইখোলা রাস্তার ০ কিমি. হইতে ৪ কিমি. মেটেলিং কার্পেটিং এর কাজ ১৯৮৯-৯০ সালে হাতে নেওয়া হবে বলে আশা করা যায়।

ঙ) শান্তির বাজার পূর্ববগাফা মহাদেব জুম পাম্প হাউস রাস্তাটি পূর্ত্তবিভাগের নহে।

চ) বীরচন্দ্র তাকমা পি. ডব্লিউ. ডি রাস্তাটিতে মেটালিং এর কাজ চলছে ১৯৮৯-৯০ সনে কার্পেটিং এর কাজ হাতে নেওয়া হবে।

সংযোজনী "ক"

| ক্রমিক নং | রাস্তার নাম | সলিং | মেটেলিং | কার্পেটিং |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| | **বিলোনীয়া** | | | |
| ১. | সিদ্ধিনগর হইতে শ্রীরামপুর (আর্মি রাস্তা), পর্যান্ত, | ৩,১৫ কিমিঃ | — | — |
| ২. | বিলোনিয়া শহরের সিনেমা-হল হইতে আর্য্য কলোনী পর্য্যন্ত। | ১,২৩ কিমিঃ | ১.২৩ কিমিঃ | ১ ২৩ কিমিঃ |
| ৩. | ঝরঝরি হইতে মহুরীপুর (পিলাকছড়া পর্য্যন্ত)। | ৩,৮৮ কিমিঃ | — | — |
| ৪. | বিলেনিয়া হইতে ঋষ্যমুখ রাস্তা পর্য্যন্ত। | — | ৬.০০ কিমিঃ | ৩.০০ কিমিঃ |
| ৫. | বিলোনিয়া কলেজের এপ্রোচ রাস্তা। | — | | |
| ৬. | বিলোনিয়া কৃষি কার্য্যালয় হইতে সাতমুড়া কালীবাড়ী ভায়া সাতমুড়া নিম্ন বুনিয়াদী বিদ্যালয় পর্য্যন্ত। | ০,৮৭৫ কিমিঃ | — | — |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ৭. | সাতমূড়া কালীবাড়ী হইতে বড়জলা কলোনী পর্যান্ত। | ১,২০ কিমিঃ | — | — |
| ৮. | গজারিয়া হইতে বাতুয়াবাড়ী পর্যান্ত। | ৩,২০ কিমিঃ | — | — |
| ৯. | বিলোনীয়া শহরের আমলা পাড়া-আশ্রমপাড়া এবং রামঠাকুর পাডা রাস্তা পর্যান্ত। | ১,৫৩৫ কিমিঃ | ১.৫৩৫ কিমিঃ | ১.৫৩৫ কিমিঃ |
| ১০. | রাজনগর হইতে ত্রকিনপুর (সিদ্ধি নগর হইতে একিনপুর অংশ) পর্য্যন্ত। | — | — | ৫.০০ কিমিঃ |
| ১১. | রাধানগর বি. ও. পি. হইতে ডিমাতলী বি. ও পি. পর্য্যন্ত। | — | ৫.০০ কিমিঃ | ৫.০০ কিমিঃ |
| ১২. | গাবতলী হইতে ডিমাতলী পর্য্যন্ত। | — | ৬.০০ কিমিঃ | ৩.০০ কিমিঃ |
| ১৩. | লাউগাং-বনকর হইতে সারাসীমা রাস্তা পর্য্যন্ত। | ৫,৫০ কিমিঃ | ৩.০০ কিমিঃ | ৩.০০ কিমিঃ |
| ১৪. | ঝরঝরি হইতে কিল্লামুড়া পর্য্যন্ত। | ২,১২ কিমিঃ | — | — |
| ১৫. | ঋষ্যমুখ-পঙ্গাইবাড়ী হইতে ঋষ্যমুখ হাসপাতাল পর্যান্ত। | ০,৬২ কিমিঃ | ০.৬২ কিমিঃ | ০.৬২ কিমিঃ |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ১৬. | বিলোনীয়া শহরের ১নং রাস্তা হইতে বাসপাড়া কলোনীর রাস্তার অংশ পর্য্যন্ত। | — | ১.০০ কিমিঃ | ১০০ কিমিঃ |
| ১৭. | বনকর সারাসীমা হইতে উত্তর সোনাইছড়ী ভায়া সেলাকাখামার পর্যান্ত। | ৪,০০ কিমিঃ | — | — |
| ১৮. | বী, বী, রাস্তা হইতে বিলোনীয়া বড়পাথরী ভায়া সুকান্ত কলোনী পর্যান্ত। | ৪,২০ কিমিঃ | — | — |
| ১৯. | বলমুখা চেকপোষ্ট হইতে ঈশান চন্দ্র নগর পর্য্যান্ত। | ৩,৩০ কিমিঃ | — | — |
| ২০. | বড়পাথরী হইতে সোনাপুর ভায়া লক্ষীপুর পর্য্যন্ত। | ২,৭৭ কিমিঃ | — | — |
| ২১. | রাজনগর হইতে প্রকাশনগর পর্যান্ত। | ১,৪৭ কিমিঃ | — | — |
| ২২. | ঋষামুখ হইতে শ্রীপুর পর্যান্ত। | ২,৩৫৬ কিমিঃ | — | — |
| ২৩. | চম্পকনগর হইতে সোনাইছড়ি পর্য্যন্ত। | ৭,০০ কিমিঃ | — | — |
| ২৪. | ই, বি, সি, নগর হইতে বড়পাথরী ভায়া রতনবাড়ী পর্যান্ত। | ৩,০০ কিমিঃ | — | — |
| ২৫. | ঋষ্যমুখ হইতে দেবতামুড়া পর্য্যন্ত। | ৪,২০ কিমিঃ | — | — |
| ২৬ | রামনগর হইতে ধর্মনগর রাস্তা পর্য্যন্ত। | ৫,০০ কিমিঃ | — | — |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ২৭. | পশ্চিম হরিপুর হইতে পূর্ব হরিপুর ভায়া বৈশ সর্দার পাড়া পর্য্যন্ত। | ৪,৫০ কিমিঃ | — | — |
| ২৮. | কৃষ্ণনগর হইতে জয়পুর ভায়া মোহন সর্দার পাড়া পর্যান্ত। | ৪,০০ কিমিঃ | — | — |
| ২৯. | কৃষ্ণনগর হইতে ঈশানপুব পাড়া পর্যান্ত। | ২.০০ কিমিঃ | — | — |
| ৩০. | মতাই কালীবাড়ী হইতে চালতা-খোলা ভায়া রাজনগর পর্যান্ত। | ৬,০০ কিমিঃ | — | — |
| ৩১. | ডিমাতলী হইতে একিনপুর ভায়া চন্দ্রপুর তেবারিয়া পর্যান্ত। | ৫,০০ কিমিঃ | — | — |
| ৩২. | ই, বি, সি, নগর হইতে মানদারিয়া ভায়া কালসড়েফা পর্য্যন্ত। | ২,৩৫ কিমিঃ | — | — |
| ৩৩. | আমজাদ নগর হইতে বনকর সারাসী রাস্তা ভায়া ত্রিপুরা বাজার পর্য্যন্ত। | ২.১১ কিমিঃ | — | — |
| ৩৪. | গোরন বাজার হইতে টাইগারহিল বি, ও, পি, পর্যান্ত। | ১,৬০ কিমিঃ | — | — |
| ৩৫. | রাজনগর বি, ও, পি, র এপ্রোচ রোড্। | ১,২০ কিমিঃ | — | — |
| ৩৬. | বিলোনীয়া শহরের বেলটিলা হইতে মির্জাপুর রাস্তার অংশ পর্যান্ত। | ১,০০ কিমিঃ | — | — |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ৩৭. | বিলোনীয়া শহরের গিরীধারী বেলটিলা রাস্তা হইতে ১নং কলেজ রাস্তার অংশ পর্য্যন্ত। | ০,৬০ কিমিঃ | — | — |
| ৩৮. | বিলোনীয়া শহরের ১নং টিলা হইতে এম, আই, আই, এফ, সি, অফিস ভায়া রামঠাকুর পাড়ার অংশ পর্য্যন্ত। | ১,০০ কিমিঃ | — | — |
| | **শান্তির বাজার ঃ** | | | |
| ৩৯. | জুলাইবাড়ী হইতে মঞ্জুরীপুর পিলাকছড়া রাস্তা পর্য্যন্ত। | — | ৫,০০ কিমিঃ | ৩,০০ কিমিঃ |
| ৪০. | বী, বী, রোড হইতে পাইখলা ভায়া শান্তি কলোনী পর্য্যন্ত। | ৫,০০ কিমিঃ | — | — |
| ৪১. | বেতাগা হইতে কাঞ্চন নগর ভায়া লাউগাং পর্য্যন্ত। | — | ২,৪৪ কিমিঃ | ২,৪৪ কিমিঃ |
| ৪২. | বাইখরা হইতে কাকলিয়াঘাট ভায়া মহুরীপুর রাস্তা পর্য্যন্ত। | ৬,০০ কিমিঃ | ৩,০০ কিমিঃ | ২,০০ কিমিঃ |
| ৪৩. | বী, বী, রোড হইতে মাইছড়া কৃষি ফার্ম পর্য্যন্ত। | — | ১,২১ কিমিঃ | ১,২১ কিমিঃ |
| ৪৪. | লাচী ক্যাম্প হইতে তকমাছড়া রাবার বোর্ড পর্য্যন্ত। | — | ৩,০০ কিমিঃ | ৩,০০ কিমিঃ |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ৪৫. | বাইখরা হইতে লক্ষ্মীছড়া পর্যান্ত। | — | ৬,০০ কিমিঃ | ৩,০০ কিমিঃ |
| ৪৬. | শান্তির বাজার হাসপাতালের এপ্রোচ রোডের দৈর্ঘ্য। | — | ১,৪৩২ কিমিঃ | ১,৪৩২ কিমিঃ |
| ৪৭. | দেবদার হইতে কলসী ভায়া উত্তর হিছাছড়া পর্য্যন্ত। | ৩,০০ কিমিঃ | — | — |
| ৪৮. | কাঠালিয়া হইতে বীরচন্দ্রনগর পর্য্যন্ত। | ২,০০ কিমিঃ | — | — |
| ৪৯. | লক্ষ্মীছড়া হইতে রাজবাড়ী পর্যান্ত। | ৩,০০ কিমিঃ | — | — |
| ৫০. | মনু হইতে পাইখলা ভায়া লালগিরা পর্যান্ত। | ৩,০০ কিমিঃ | — | — |
| ৫১. | উত্তর কাকাবাড়ীয়া নিম্ন বুনিয়াদী বিদ্যালয় হইতে মনুরমুখ পর্য্যন্ত। | ৪,০০ কিমিঃ | — | — |
| ৫২. | কলসী হইতে খোয়াই ফাং পর্য্যন্ত। | ৬,২০ কিমিঃ | — | — |
| ৫৩. | কাকুলিয়া হইতে কলসী ভায়া তুলুছড়া পর্যান্ত। | ২,০০ কিমিঃ | — | — |
| ৫৪. | মনুরমুখ হইতে বীরচন্দ্রনগর পর্য্যন্ত। | — | ৪,০০ কিমিঃ | ২,০০ কিমিঃ |
| ৫৫ | শান্তির বাজার হইতে কাঞ্চননগর পর্য্যন্ত। | ২,১৯ কিমিঃ | — | — |
| ৫৬. | বিলোনিয়া হইতে বগাফা রাস্তা পর্যান্ত। | — | ৫,০০ কিমি: | ৩.০০ কিমিঃ |
| ৫৭. | উদয়পুর হইতে সাব্রুম রাস্তা পর্য্যন্ত। | — | ৬,০০ কিমিঃ | ৬,০০ কিমিঃ |

Admitted un-starred Question No. 11. of **Sri Makhan Chakrbourty**, M.L.A.

প্রশ্ন

১। রাজ্যে ক্ষুদ্র সেচ প্রকল্পে বর্তমান আর্থিক বৎসরে কতগুলি নুতন স্কীম চালু করা হবে ? ( স্থানের নাম সহ )

**উত্তর**

১। রাজ্যে ক্ষুদ্র জল সেচ প্রকল্পে বর্তমান আর্থিক বৎসরে ৮টি ডিপ টিউবওয়েল, ৩৪টি লিফট ইরিগেশান স্কীম ও ১টি ডাইভারশান স্কীম চালু করার পরিকল্পনা আছে। ( আলাদাভাবে স্থানের নাম দেওয়া হইল )।

প্রশ্ন

২। খোয়াই বিভাগের উত্তর ঘিলাতলী রামকুমার, ঠাকুর হাওর ও পূর্ব কুঞ্জবন কুচুপাড়া হাওড়ের প্রস্তাবিত মাইনর ইরিগেশান স্কীম বর্তমান বৎসরে চালু করা হবে কি ? এবং

উত্তর

২। বর্তমান আর্থিক বৎসরে খোয়াই বিভাগের উত্তর ঘিলাতলী রামকুমার ঠাকুর হাওর ও পূর্ব কুঞ্জবন, কুচুপাড়া হাওড়ের প্রস্তাবিত মাইনর ইরিগেশান স্কীম চালু করা সম্ভব হবেনা।

প্রশ্ন

৩। ঘিলাতলী ও কমলনগর ২ নং বন্ধ স্কীমগুলি পুনরায় চালু করা হবে কি ?

উত্তর

৩। কমলনগর স্কীম চালু আছে এবং ঘিলাতলী স্কীমটি পুনরায় চালু করার ব্যবস্থা করা হয়েছে।

Admitted un-starred Question No—11. by **Shri Makhan Lal Chakraborty M. L. A.**

| ক্রমিক নং | ব্লকের নাম | প্রকল্পের অবস্থিতি | প্রকল্পের প্রকৃতি | বর্তমান অবস্থা | মন্তব্য |
|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ১। | তেলিয়ামুড়া | ১। পূর্ব কুঞ্জবন | ডি, টি, ডব্লিউ | বিদ্যুতায়নের অপেক্ষমান | |
| | | ২। সাহ্ছড়া | এল, আই | ঐ | |
| | | ৩। দক্ষিণ গোকুলনগর | এল, আই | ঐ | |
| | | ৪। উত্তর গোকুলনগর | এল. আই | ঐ | |
| ২। | জিরানীয়া ব্লক | ৫। চাকমা ফিল্ড | এল, আই | ঐ | |
| | | ৬। কেবরানপাড়া | এল, আই | চালু হইয়াছে | |
| ৩। | মোহনপুর ব্লক | ৭। কামুবছড়া | ঐ | বিদ্যুতায়নের অপেক্ষমান | |
| | | ৮। ঈশানপুর | ঐ | ঐ | |
| | | ৯। উজান ফটিকছড়া | ডি, টি, ডব্লিউ | ঐ | |
| ৪। | মেলাঘর ব্লক | ১০। পোং বাড়ী | ঐ | ঐ | |
| ৫। | বিশালগড় ব্লক | ১১। ধনরাই | এল, আই | ঐ | |
| | | ১২। মাছরাই | ঐ | ঐ | |
| | | ১৩। পাণ্ডবপুর | ঐ | ঐ | |
| | | ১৪। মোহনপুর, জম্পুইজলা | ডি, টি, ডব্লিউ | চালু হইয়াছে | |
| | | ১৫। চাকলাছড়া | এল. আই | বিদ্যুতায়নের অপেক্ষমান | |
| | | ১৬। যুগলকিশোরনগর | ঐ | চালু হইয়াছে | |
| | | ১৭। গজারিয়া | ঐ | ঐ | |
| ৬। | খোয়াই | ১৮। উত্তর পদ্মবিল | ডি, টি, ডব্লিউ | বিদ্যুতায়নের অপেক্ষমান | |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
|---|---|---|---|---|---|
| ৭। | মাতাবাড়ী ব্লক | ১৯। দেওয়ানবাড়ী | এল, আই | ঐ | |
| | | ২০। তরকাদাম | ঐ | ঐ | |
| ৮। | বগাফা ব্লক | ২১। কোয়াইফাং | ঐ | ঐ | |
| | | ২২। পূর্ব বগাফা | ঐ | ঐ | |
| | | ২৩। চরকবাই | ঐ | ঐ | |
| ৯। | রাজনগর ব্লক | ২৪। কাসারী | ঐ | ঐ | |
| | | ২৫। ঘোড়াছড়া | ডাইভারশান | ঐ | |
| ১০। | পাণিসাগর | ২৬। কুকীনালা | এল, আই | ঐ | |
| | | ২৭। দিঘলবাগ | ঐ | ঐ | |
| | | ২৮। দক্ষিণ বরুয়াকান্দি | ডি: টি, ডব্লিউ | ঐ | |
| | | ২৯। উপ্তাখালি | ঐ | চালু হইয়াছে | |
| | | ৩০। উত্তর দেওছড়া | ঐ | ঐ | |
| | | ৩১। পবিনছড়া | এল, আই | ঐ | |
| | | ৩২। উত্তর ধনাছড়া | ঐ | বিদ্যুতায়নের অপেক্ষমান | |
| ১১। | কুমারঘাট ব্লক | ৩৩। বেতাছড়া | এল, আই | ঐ | |
| | | ৩৪। সইদাছড়া | এল, আই | চালু হইয়াছে | |
| | | ৩৫। তুধপুর | ঐ | ঐ | |
| | | ৩৬। উত্তর পাবিয়াছড়া | ঐ | ঐ | |
| ১২। | সালেমা ব্লক | ৩৭। উত্তর হালাহালি | ঐ | ঐ | |
| | | ৩৮। কাঞ্চনপুর কলোনী নং২ | ঐ | ঐ | |
| | | ৩৯। দারং | ঐ | ঐ | |
| | | ৪০। চালুবাড়ী | ঐ | ঐ | |
| | | ৪১। জগন্নাথপুর | ঐ | বিদ্যুতায়নের অপেক্ষমান | |
| | | ৪২। বড়লুতমা | ঐ | ঐ | |
| | | ৪৩। লালছড়ি নং ২ | ঐ | ঐ | |

Admitted Un-Starred Question No. 13.
Name of Member :— **Shri Makhan Lal Chakraborty.**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to State :—

প্রশ্ন

১। বর্তমান বৎসর রাজ্যের নূতন করে আরও কতটি গ্রামে বিদ্যুৎ লাইন সম্প্রসারণ করা হবে ? ( ব্লক ভিত্তিক হিসাব )

২। ইহা কি সত্য যে, তেলিয়ামুড়া ব্লকের অন্তর্গত দেবতা বাড়ী, মুড়াবাড়ী, রুপরাই প্রভৃতি গ্রামে ( এ, ডি, সি, এরিয়ার ) বিদ্যুৎ লাইন সম্প্রসারণের প্রস্তাব থাকা সত্বেও এখনও কার্যকরী হয় নাই ;

৩। সত্য হইলে কবে পর্যন্ত তাহা কার্যকরী করা হবে ?

উত্তর

১। বর্তমান বৎসরে নতুনহারে মোট ১১০টি গ্রামে বিদ্যুৎ লাইন সম্প্রসারণ করা হইবে। তন্মধ্যে ১০০টি গ্রামে হয়ে গেছে। ( ব্লক ভিত্তিক হিসাব সঙ্গে জুরে দেওয়া হল )

২। দেবতা বাড়ী গ্রামটি আর, ই, সি, স্কীমের অর্ন্তভুক্ত হইলে এখনও হয় নাই। কিন্তু মুড়াবাড়ী ও রুপরাই গ্রামে ( Non condus village ) বিদ্যুতায়নের কোন পরিকল্পনা নাই।

৩। বি, এ, সি, নির্দেশিত হইলে উক্ত গ্রামটিতে আগামী আর্থিক বৎসরে বিদ্যুৎতায়নের জন্য নেওয়া হইবে।

উত্তর ১নং এর অংশ

হইয়া গিয়াছে

| | | |
|---|---|---|
| ১। | পানিসাগর— | ৮ |
| ২। | কাঞ্চনপুর— | ৭ |
| ৩। | কুমারঘাট— | ৭ |
| ৪। | ছামনু— | ৫ |
| ৫। | সালেমা— | ৬ |
| ৬। | তেলিয়ামুড়া— | ৮ |

| | | |
|---|---|---|
| ৭। | জিরানীয়া— | ৯ |
| ৮। | মোহনপুর— | ৪ |
| ৯। | বিশালগড়— | ১০ |
| ১০। | মেলাঘর— | ৯ |
| ১১। | মাতাবাড়ী— | ৫ |
| ১২। | বগাফা— | ১০ |
| ১৩। | অমরপুর — | ০ |
| ১৪। | রাজনগর— | ৪ |
| ১৫। | ডম্বুরনগর— | ১ |
| | মোট— | ১০০টি। |

হইবে

| | | |
|---|---|---|
| ১। | খোয়াই— | ২ |
| ২। | তেলিয়ামুড়া— | ১ |
| ৩। | জিরানীয়া— | ২ |
| ৪। | মোহনপুর — | ২ |
| ৫। | মেলাঘর— | ৩ |
| ৬। | বিশালগড়— | ৩ |
| ৭। | পানিসাগর— | ২ |
| ৮। | সালেমা— | ৩ |
| ৯। | কাঞ্চনপুর— | ২ |
| | মোট— | ২০টি। |

Admitted Un-Starred Question No. 18

Name of M, L. A. :— **Shri Gouri Sankar Reang.**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to State :—

**প্রশ্ন**

১) ১৯৭৮-১৯৮৭ এই দশ বছরে টি-আর-টি সিতে কত টাকার যন্ত্রাংশ ও কয়টি বাস ক্রয় করা হয়েছিল, (বছর ভিত্তিক হিসাব)

২) ১৯৮৮ সালে কত টাকার যন্ত্রাংশ ও কয়টি বাস কেনা হয়েছিল ?

৩) ১৯৮৮ সনে TRTC-তে লাভ বা ক্ষতির পরিমাণ কত ?

**উত্তর**

পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :— পরিবহন মন্ত্রী (মুখ্যমন্ত্রী)

১) ১৯৭৮ হইতে ১৯৮৭ এই দশ বছরে TRTC-তে যন্ত্রাংশ এবং কতটি বাস ক্রয় করা হইয়াছে তাহার পরিসংখ্যান নিম্নে দেওয়া গেল :— ( বছর ভিত্তিক হিসাব )

| আর্থিক বৎসর | | যন্ত্রাংশ ক্রয় (লাখের অংকে) | | ক্রয়কৃত বাসের সংখ্যা |
|---|---|---|---|---|
| ১৯৭৮-৭৯ | — | ১০.৬৬ | — | ৩৭টি |
| ১৯৭৯-৮০ | — | ১৩.০৭ | — | — |
| ১৯৮০-৮১ | — | ৯.৫৮ | — | ৩০টি |
| ১৯৮১-৮২ | — | ১০.৮৬ | — | ২০টি |
| ১৯৮২-৮৩ | — | ৯.৩৬ | — | ৩ „ |
| ১৯৮৩-৮৪ | — | ১০.৭৫ | — | ১৫টি |
| ১৯৮৪-৮৫ | — | ১০.৭১ | — | — |
| ১৯৮৫-৮৬ | — | ১৫.৭৭ | — | ২০টি |
| ১৯৮৬-৮৭ | — | ২৫.৪৫ | — | ৩০টি |
| ১৯৮৭-৮৮ | — | ২০.০৪ | — | — |
| ১০ বৎসর | | ১৩৬.৫৫ | | মোট— ১৫৫টি |

২) ১৯৮৮-৮৯ সালে যন্ত্রাংশ ও বাস ক্রয়ের হিসাব নিম্নে দেওয়া হইল (ফেব্রুয়ারী/৮৯ পর্যন্ত)।

| বছর | যন্ত্রাংশ ক্রয় (লক্ষের অংকে) | বাস ক্রয়ের সংখ্যা |
|---|---|---|
| ১৯৮৮-৮৯ (ফেব্রুয়ারী/৮৯ পর্যন্ত) | ১৮.৪৫ | ২৫টি |

৩) ১৯৮৮-৮৯ সনের লাভ-ক্ষতির হিসাব এখনও করা হয় নাই।

Name of Member :—**Shri Budha Deb Barma**
Admitted un starred question No 20

প্রশ্ন

১। আগামী আর্থিক বৎসরে অর্থাৎ ১৯৮৯-৯০ সনের মধ্যে বিশালগড় ব্লক অধীনে কতটি সেলুটিউব ওয়েল ও টিউব ওয়েল, রিং ওয়েল স্থাপন করা হবে (গাঁওসভা ভিত্তিক হিসাব)

উত্তর

১। তথ্য সংগ্রহাধীন।

প্রশ্ন

২। বর্তমানে ঐ এলাকায় যে সমস্ত টিউব ওয়েল ও রিং ওয়েল অকেজো হয়ে আছে সেগুলি পুনরায় চালু করা হবে কি ? এবং

উত্তর

২। ঐ

প্রশ্ন

৩। না হইলে তাহার কারণ,

উত্তর

৩। ঐ

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

The Assembly met in the Assembly House, Agartala, on Tuesday, the 21st March, 1989 at 11 A. M.

## PRESENT

Sri Joytirmoy Nath, Speaker, in the Chair, the Chief Minister 6 Ministers, the Deputy Speaker, 9 Ministers of State and 39 Members.

## Questions & Answers

**Mr Speaker** :—আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যদের নাম ডাকিলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে-কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। শ্রী গৌরী শংকর রিয়াং।

**শ্রী গৌরী শংকর রিয়াং** ( শান্তির বাজার ):— স্যার, অ্যাডমিটেড স্টার্ট কোয়েশ্চান নং—৯০

**মিঃ স্পীকার** :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—৯০

**শ্রী জওহর সাহা** ( রাষ্ট্রমন্ত্রী ) :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—৯০

প্রশ্ন

১। বটতলাস্থিত সুপার মার্কেটের স্টল বিলি বণ্টনের কোনরূপ নীতি সরকার নির্ধারণ করেছেন কিনা,

২। করে থাকলে কবে নাগাদ স্টলগুলি বিলি হবে আশা করা যায়, এবং

৩। না হলে তার কারণ ?

উত্তর

১। বটতলাস্থিত সুপার মার্কেটের স্টলগুলি বিলি বণ্টনের জন্য এখন পর্য্যন্ত কোন নীতি নির্ধারণ করা হয় নাই।

২। প্রশ্ন উঠেনা।

৩। বটতলাস্থিত সুপার মার্কেটের যাবতীয় নির্মাণ কার্য্য সম্পূর্ণ না হওয়ায় স্টল বিলি বণ্টনের নীতি এখনও স্থির হয় নাই।

**শ্রী গৌরী শঙ্কর রিয়াং :—** সাপ্লিমেণ্টারী স্যার, ত্রিপুরাবাসীর বহুদিনের আশা ত্রিপুরার রাজধানীতে সুপার মার্কেট হবে এবং এইটা হয়েছিল এবং আমরা শুনতে পেয়েছি এই সুপার মার্কেটের কাজ শেষ হয়েছে, এবং স্টলগুলি বিলি বণ্টন করে ব্যবসায়ীদের সুবিধার জন্য চালু করা হবে ফেব্রুয়ারী মাসে, এখন মাননীয় মন্ত্রী বলেছেন যে এইটার কাজ এখনও সমাপ্ত হয় নাই। এখন কোন পর্যায়ে আছে এবং কবে নাগাদ সুপার মার্কেট চালু হবে এইটা মাননীয় মন্ত্রী জানাবেন কি ?

**শ্রীজওহর সাহা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, এইটা সত্যি কথা আগরতলায় সুপার মার্কেট একটা ব্যবসায়ীদের কেন্দ্রস্থল এবং এইখানে কিছু কিছু কাজ এখনও বাকী আছে, যেমন বাউণ্ডারী ওয়াল, রুমগুলির ইলেক্‌ট্রিফিকেশানের কাজ এবং সেখানকার সেনিটেশান ইত্যাদি কাজগুলি শেষ না হওয়ার কারণে এইটা আমরা বিলি বণ্টন করতে পারছি না। সরকার চেষ্টা করছে যত তাড়াতাড়ি সম্ভব এই কাজগুলি সমাপ্ত করে একটা নীতি নির্ধারণ করে বিলি বণ্টনের ব্যবস্থা করার জন্য।

**শ্রীসমর চৌধুরী ( ধনপুর ) :—** সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী জানাবেন কি এই বটতলা বাজারে রাস্তার উপর দোকানঘর যারা তৈরী করে আছেন তারা উচ্ছেদ হচ্ছেন, তাদের এইখানে থাকাটা ঠিক নয় তাদের সরিয়ে দিতে হবে, তাদের অগ্রাধিকারের ভিত্তিতে সুপার মার্কেটের ষ্টলগুলি বণ্টন করার ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের একটা সিদ্ধান্ত ছিল সেই সিদ্ধান্তটা বর্তমান রাজ্য সরকার জোট সরকার অনুসরণ করছেন কিনা ?

**শ্রীজওহর সাহা ( রাষ্ট্রমন্ত্রী ) : —** মাননীয় স্পীকার স্যার, যে প্রশ্নটা এইখানে করা হয়েছে এইটা আদৌ ঠিক নয় এমন কোন পরিসংখ্যান বা তথ্য রাজ্য সরকারের কাছে নাই কিছু সংখ্যক ক্ষতিগ্রস্ত হকারদের মধ্যে ষ্টলগুলি বিলি বণ্টন করা হবে। তবে এইটা ঠিক বিগত দিনে রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্যই সেখানকার আগরতলা শহরের রাস্তাগুলি কিছু সংখ্যক দলীয় ক্যাডারদের হাতে তুলে দেওয়া হয়েছিল। এইটা সত্যি কথা।

**শ্রী সমর চৌধুরী:—** সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী জানাবেন কি রাস্তাগুলির উপর নতুন করে যে দোকানঘর গড়ে উঠছে বছরের পর বছর ধরে তাতে রাস্তাগুলি ব্লক হয়ে যায়, গাড়ী

যাতায়াত করতে পারে না, অ্যাক্সিডেন্ট হচ্ছে, ওদের ঐখান থেকে সরিয়ে দিয়ে সুপার মার্কেটের ষ্টলগুলি অগ্রাধিকারের ভিত্তিতে তাদের দেওয়ার জন্য বিবেচনা করবেন কিনা ?

**শ্রী জওহর সাহা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, এইটা সত্যি কথা, আমি আগেই বলেছি রাজনৈতিক উদ্দেশ্যকে চরিতার্থ করার জন্য আগরতলা শহরের কেন্দ্রস্থল এর রাস্তাগুলি কিছু সংখ্যক দলীয় ক্যাডারদের হাতে তুলে দেওয়া হয়েছে। এই কথা সত্যি আগরতলা সুপার মার্কেটের রুম সংখ্যা হচ্ছে ১৬৪টি। সুতরাং আজকে যদি আমরা পরিসংখ্যান দেখি কয়েক হাজার দলীয় ক্যাডাররা আগরতলা শহরের মেইন রাস্তাগুলি অকোপাই করে রেখেছে। কয়েক হাজার ক্যাডারদের মাত্র ১৬৪টি রুমের মধ্যে বিলি বন্টন করা কোন অবস্থাতেই সম্ভব না।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ ( মোহনপুর ) :—** সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে বিগত সরকারের আমলে এই যে যাদেরকে বে-আইনী ভাবে দেওয়া হয়েছিল তাদের কাছ থেকে দশ বা বিশ হাজার টাকা নিয়ে তাদেরকে এই জায়গার দখল দেওয়া হয়েছিল ?

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, আমি এই প্রশ্নের জবাব দিচ্ছি, গত দশ বছর ধরে ত্রিপুরা রাজ্যের সরকারী জায়গা, পি, ডবলিও, ডির, জায়গা, মিউনিসিপালিটির জায়গা এমন কি ড্রেইন রাস্তা ইত্যাদি এনক্রোচমেণ্ট, এইটার সর্ব্বাধিক আমি বলব এমন অবস্থা যে হরিগঙ্গা বসাক রোডের মত জায়গা দিয়েও চলাফেরা করা যেত না, এই অবস্থা কখনও ছিল না এবং এইটাকে বামফ্রন্ট সরকার পরিকল্পিতভাবে এই সমস্ত জায়গাগুলি দখল করার জন্য সুযোগ দিয়েছেন এবং এইটা সত্য কথা, এই ধরনের কিছু অভিযোগ আছে যে এর বিনিময়ে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি তাদের কাছ থেকে চাঁদা নিয়েছেন, তবে সবাই ক্যাডার আমি এই কথা বলছি না আমি এইটুকু বলতে পারি যে যারা গরীব, যারা বেকার, তারা হয়তো এই সুযোগটা গ্রহণ করেছেন এবং এই সুযোগটা দিয়েছেন ঐ সরকার। স্যার, আমরা গত ২০ তারিখ আমাদের মাননীয় এল, এস, জি-র ষ্টেট মিনিষ্টার একটা সভা ডেকেছেন এবং শহরের বিভিন্ন ক্লাব, বিভিন্ন সংগঠন সংস্থা এদের একটা সভা হয়েছে এবং এই সভার সিদ্ধান্ত হয়েছে যারা এই ধরনের বে-আইনী দখল করে আছে তাদের অপসারিত করা হবে এবং সেই সমস্ত জায়গা পরিষ্কার করে মানুষ চলাচলের সুবিধা করা হবে। সরকারী জায়গায় এই যে বে-আইনী দখল করে যে অসুবিধার সৃষ্টি করা হয়েছিল সেটাকে দূর করা হবে।

**শ্রী সমর চৌধুরী :—** স্যার, আমি জানতে চাইছি কয়েক হাজার বেকার যাদের অন্য কোন

রকমের কাজের কোন ব্যবস্থা হয়নি, সামান্য পুঁজি নিয়ে আগরতলা শহরের বিভিন্ন জায়গায় তারা দোকান পাট করে কোন রকমে বেঁচে থাকতে চেষ্টা করছেন, এই সমস্ত লোকগুলিকে, এই সমস্ত পরিবারগুলিকে বিশেষ করে বটতলা বাজারে এবং তৎসংলগ্ন এলাকাগুলিতে যারা এইভাবে বসে আছে তাদেরকে এখান থেকে সরিয়ে নেওয়া উচিৎ এবং তাদেরকে সেখান থেকে সরিয়ে সুপার মার্কেটে নির্দিষ্ট ভাবে খুব অল্প ভাড়ায় তাদের ব্যবস্থা করা উচিত না সরকার এই ভাবে চিন্তা করেছেন যে বড় বড় লোক হাজার হাজার টাকা তাদের কাছ থেকে ঘুষ নিয়ে ইতিমধ্যে যে রিপোর্ট করেছেন, এই সমস্ত কাণ্ড কারখানা করে এই সমস্ত দোকানগুলিকে কাদের দেওয়া হবে, এইটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) **:—** স্যার, আমি বুঝতে পারছি না যে, ওনার শ্রবনশক্তির কোন অসুবিধা আছে কিনা, স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার আবেদন এই ব্যপারে তাঁকে সাহায্য করার জন্য।

**শ্রীসমর চৌধুরী :—** স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষন করছি। এটা খুবই আশ্চর্য্যের বিষয় যে একজন চিফ্ মিনিষ্টার এই রকম কথা বলতে পারেন।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) **:** -- স্যার, উনার প্রশ্নটাই এই রকম।

**শ্রীসমর চৌধুরী :—** স্যার, আমি আশা করব এই রকম ভাবে আচরণ করে মাননীয় মুখ্যমন্ত্রী এইভাবে বিধানসভাকে কলুষিত করবেন না।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) **:** – স্যার, উনার প্রশ্নের জবাব আগেই দেওয়া হয়েছে। আবার বলছি-এখনো এই ব্যাপারে নীতি নির্ধারন করা হয়নি। যখন ঘর তৈরী করা হয় তখন বেকারদের জন্যই সেটা করা হচ্ছে। ঘরগুলি তৈরী হয়ে গেলে নর্মস্ নিয়মনীতি মেনেই তাদের মধ্যে সেগুলি বণ্টন করে দেওয়া হবে। এই ক্ষেত্রে ক্রাইটিরিয়া হবে যারা দরিদ্র যারা বেকার তাদের মধ্যে সেগুলি বন্দোবস্ত দেওয়া হবে।

**মিঃ স্পীকার :—**মাননীয় সদস্য শ্রীদীপক নাগ।

**শ্রী দীপক নাগ** ( মজলীসপুর )**:—**মিঃ স্পীকার স্যার, এডমিটেড ষ্টার্ট কোয়েশ্চান নাম্বার- ৩০।

শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ):—মিঃ স্পীকার স্যার, এডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার-৩০।

**প্রশ্ন**

১। ইহা কি সত্য রাজ্যের ল্যাম্পস্ পেকস্ ও মার্কেটিং সোসাইটিগুলির মধ্যে কিছু সংখ্যক সংস্থাকে এড্মিনিস্ট্রেটিভ পর্য্যায়ে পরিচালনার জন্য অনুমোদন দেওয়া হয়েছে,

২। সত্য হলে অবশিষ্ট সংস্থাগুলিকে উক্ত পর্য্যায়ে পরিচালনার জন্য অনুমোদন দেওয়া হবে কি না, এবং

৩। হলে কবে নাগাদ তাহা কার্য্যকরী হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। ইহা সত্য নহে। রাজ্যের কোন ল্যাম্পস্, পেকস্ ও মার্কেটিং সোসাইটিগুলির মধ্যে এডমিনিস্ট্রেটিভ পর্য্যায়ে পরিচালনার জন্য অনুমোদন দেওয়া হয় নাই।

২। প্রথম প্রশ্নের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

৩। প্রথম প্রশ্নের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

**শ্রীদীপক নাগ :—** সাপ্লিমেণ্টারী স্যার, বিগত সরকারের আমলে জিরানিয়াতে একটি কো অপারেটিভ ইটের ভাট্টা দেওয়া হয়েছিল যেটা বর্তমান মাননীয় বিধায়ক, মান্দাইনগর এবং প্রাক্তন রেভিনিউ মিনিষ্টার, উনাদের আত্মীয়স্বজনদের নিয়ে এবং কয়েকজন কেডারদের নিয়ে এই কো-অপারেটিভ ইট ভাটা করা হয়েছিল। বর্তমানে এই ইট ভাট্টার কোন অস্তিত্ব রয়েছে কি না এবং এই ইট ভাট্টার ইট এবং কয়লা নিজেরা নিয়ে গেছেন কি না মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই সম্পর্কে কোন তথ্য রয়েছে কিনা ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় বিধায়ক যে প্রশ্ন করেছেন তা ঠিকই। এই সরকার আসার পর আমরা বিগত সরকারের আমলে কতগুলি ইটের ভাট্টা এই রাজ্যে দেওয়া হয়েছিল সে তথ্য নিলাম। স্যার এই রকম ১০।১২ টা কো-অপারেটিভ রয়েছে যাদের তদানিন্তন সরকার সরকারী কোষাগার থেকে ৪০ লক্ষ টাকা ঋণ দিয়েছিলেন। এবং এই ঋণ নেবার ক্ষেত্রে কিছু কিছু বিধায়ক যারা বর্তমান হাউসে কেউ কেউ আছেন আবার কেউ কেউ নেই কিছু গ্রাম প্রধানও রয়েছেন তারা নিজেদের লোকজনদের এই টাকা পাইয়ে দিয়েছেন। সংস্থা

সরকারে এসে এই সম্পর্কে তদন্ত করে দেখলাম কিন্তু দেখলাম যে কাগজে পত্রে এই কো অপারেটিভগুলির নাম থাকলেও আদতে সেগুলির কোন অস্তিত্ব নেই যে, এই ঋণের টাকা আদায় করার জন্য তাদের উপর ক্রোক করা হবে। তবে এইটা তদন্ত করে দেখা হচ্ছে। এই ধরনের আর কোন প্রশ্ন বিধানসভায় এলে তার জবাব নিশ্চয়ই দেওয়া হবে।

**শ্রীদীপক নাগ** :— সাপ্লিমেন্টারি স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এই তথ্য জানাবেন কি যে চম্পকনগরে একটি সমবায় সমিতি তৎকালীন চম্পকনগরের পূর্ব দেবেন্দ্রনগর গাঁওসভার যিনি প্রধান ছিলেন ওনার নেতৃত্বে হয়েছিল এখন সেটির কোন অস্তিত্ব আছে কিনা ? দ্বিতীয়তঃ, চম্পকনগরের রক্তিয়াছড়াতে তৎকালীন সমবায় মন্ত্রীর ছেলের নেতৃত্বে একটি শূয়র খামার হয়েছিল সেটিরও অস্তিত্ব আছে কিনা ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ( রাষ্ট্রমন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, এটার জন্য আলাদা প্রশ্ন করলে উত্তর দেওয়া যাবে।

**শ্রীবাদল চৌধুরী** ( ঋষ্যমুখ ) :— সাপ্লিমেন্টারি স্যার, বিভিন্ন ল্যাম্পস্ এবং প্যাক্সের কমিটি ভেঙ্গে দিয়ে সেখানে এডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে সম্পূর্ণ বে আইনীভাবে। তাই কিছু কিছু কমিটি আদালতের শরণাপন্ন হয়েছেন এবং আদালতও কয়েকটা ক্ষেত্রে রায় দিয়েছেন যে এডমিনিস্টেটর নিয়োগ করা বে আইনী হয়েছে। কাজেই সেখানে নির্বাচন করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ? দ্বিতীয়ত: বে আইনীভাবে যে ভাঙ্গা হচ্ছে সেটা বন্ধ করা হবে কিনা ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ( রাষ্ট্রমন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যদি আমার উত্তর লক্ষ্য করে থাকেন তাহলে নিশ্চয়ই বুঝতে পারবেন যে সব ক্ষেত্রে এডমিনিস্টেটর নিয়োগ করা হয় নাই। দ্বিতীয়তঃ সারা ত্রিপুরা রাজ্যে এডমিনিস্টেটর বসিয়ে বে আইনীভাবে ভেঙ্গে দেওয়া হয়েছে বলে যেটা বলা হয়েছে সেটা সত্য নয়।

**মিঃ স্পীকার** : - মাননীয় সদস্য শ্রী মাখন লাল চক্রবর্তী।

**শ্রীমাখনলাল চক্রবর্তী** ( কল্যানপুর ) :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮৫।

**শ্রীকালীদাস দত্ত** ( রাষ্ট্রমন্ত্রী ) :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮৫।

**প্রশ্ন**

১। এ, ডি, সি, প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে এখন পর্য্যন্ত রাজ্যের এ, ডি, সি, এরিয়ার কত সংখ্যক পরিবার খাস ভূমি বন্দোবস্ত পাইয়াছেন ( বিভাগ ভিত্তিক হিসাব ).

২। এরমধ্যে জোট সরকার ক্ষমতায় আসার পর কত পরিবার পেয়েছেন,

৩। ইহা কি সত্য যে খোয়াই বিভাগের রামদয়াল গাঁও সভার ( এ, ডি, সি, এরিয়া ) ট্রাইবেল ননট্রাইবেল প্রায় ১৫০ পরিবারের বন্দোবস্তের আবেদন তদন্ত হওয়ার পরও এখন পর্য্যন্ত বন্দোবস্ত পাইতেছে না.

৪। সত্য হইলে কবে পর্য্যন্ত বন্দোবস্ত পাইবে ?

**উত্তর**

১। সদর — ৫, ৫৮১ খোয়াই — ৪, ৫৫২
সোনামুড়া — ৩৫৫ কৈলাসহর — ২, ৭৮০
কমলপুর — ১, ৮৩৪ ধর্ম্মনগর — ২, ৭৬৯
উদয়পুর — ১, ০২২ অমরপুর — ৩, ৯২৮
বিলোনিয়া — ২, ০১৯ সাব্রুম — ৯৪৬

২। সদর — ৬৪৩ খোয়াই — ৩৩১
সোনামুড়া — ৪৮ কৈলাসহর — ৭৪৪
কমলপুর — ২৬৪ ধর্মনগর — —
উদয়পুর — ৪৯৫ অমরপুর — ১০০
বিলোনিয়া — ১৮৪ সাব্রুম — ৯৪

৩। হ্যাঁ।

৪। এ ডি সি. এর সুপারিশ পাওয়ার পর এলটমেন্ট দেওয়া হইবে।

**শ্রীমাখন লাল চক্রবর্তী :—** সাপ্লিমেণ্টারি স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় সারা ত্রিপুরা রাজ্যের গত ১ বছরের যে সংখ্যা দিয়েছেন তাতে দেখা যায় খোয়াই বিভাগে ৩৩১জন এবং অন্যান্য জায়গায় আরও

কম। এটা এত কম হওয়ার কারণ কি এবং এখন পর্য্যন্ত পেণ্ডিং কত সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ? তাছাড়া রামদয়াল মৌজায় ১৫০ পরিবার সম্পর্কে এ. ডি. সি. র ভূমি বন্দোবস্ত কমিটি সম্পূর্ণ তদন্ত করে রিপোর্ট পাঠিয়েছেন এবং সেই রিপোর্ট এস ডি ও. অফিস তদন্ত করে আবার ফেরৎ দিয়েছে এবং বলা হচ্ছে যে রিপোর্ট আসলে পরে হবে। এবং বলে এখন দেওয়া হচ্ছে না। কাজেই এই ১৫০ পরিবার ট্রাইবেল ও ননট্রাইবেল ভূমিহীন পরিবারের ব্যাপারে মাননীয় মন্ত্রী তদন্ত করে অতি সত্বর ভূমি বন্দোবস্ত দেওয়ার ব্যবস্থা করবেন কিনা জানাবেন কি ?

**শ্রীকালিদাস দত্ত :—** ( রাষ্ট্রমন্ত্রী ) এ. ডি, সি, এলাকার সম্পর্কে মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, তা এ, ডি, সির অনুমোদন সাপেক্ষে করা হয়, আর রামদয়াল,গাঁও সভা সম্পর্কে যে প্রশ্ন করেছেন, সেটার সম্পর্কে এ, ডি. সির সংগে আমাদের আলোচনা হয়ে গেলে এবং এ, ডি সির অনুমোদন পাওয়া গেলেই সেগুলির বন্দোবস্ত দেওয়া হবে।

**শ্রীবাদল চৌধুরী :—** মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে এ, ডি, সি অনেকগুলি প্রস্তাব অনুমোদন করে রাজ্য সরকারের কাছে পাঠিয়ে দিয়েছে, এবং সেইগুলি রাজ্য সরকারের দপ্তরে আসার পর দীর্ঘদিন ধরে পড়ে রয়েছে, ফলে কাউকে বন্দোবস্ত দেওয়া যাচ্ছে না ? এছাড়া এ, ডি, সি একটা সিদ্ধান্ত নিয়েছিল যে ১৯৭১ সালের ভোটার লিষ্টে যাদের নাম আছে, তাদেরই শুধু বন্দোবস্ত দেওয়া হবে, অন্যদের বন্দোবস্ত দেওয়া হবে না, এ, ডি, সির এই সিদ্ধান্ত রাজ্য সরকার মানছেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকালিদাস দত্ত :—** ( রাষ্ট্রমন্ত্রী ) আমরা এ, ডি, সি. এলাকার মধ্যে এখন পর্য্যন্ত ২১, ৭৯৬টি পরিবারকে খাস ভূমি বন্দোবস্ত দিতে সমর্থ হয়েছি আর বাকীগুলি সম্পর্কে সর্বভারতীয় একটা আইন চালু থাকায় এখন পর্য্যন্ত কোন সিদ্ধান্ত নেওয়া সম্ভব হচ্ছে না।

**শ্রীসমর চৌধুরী :—** মাননীয় স্পীকার স্যার, আমারও এই ধরনের একটা প্রশ্ন ছিল, তাই আমি আপনার অনুমতি নিয়ে এই সম্পর্কে একটা সাপ্লিমেন্টারী করতে চাই, সেটা হল এ. ডি. সির এলাকার মধ্যে বাইরে থেকে নতুন নতুন লোক এসে অনেক জায়গা দখল করে নিচ্ছে যেটা নাকি ছিল দরিদ্র উপজাতি অংশের লোকদেরই, বাইরের লোক এসে সেগুলি বেনামীতে দখল করছে এবং নানাভাবে প্রশাসনিক সুযো নিয়ে সেগুলি নিজেদের নামে রেগুলার করে নিচ্ছে এটা মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি ?

শ্রীকালিদাস দত্ত :— (রাষ্ট্রমন্ত্রী) স্যার, এ, ডি, সি এলাকার মধ্যে যেটা করা হচ্ছে, সেটা এ, ডি, সির অনুমোদন নিয়েই করা হচ্ছে এবং যে আইনী ভাবে যাতে কেউ দখল না নিতে পারে তার জন্য সরকার চেষ্টা করছে।

শ্রীসমর চৌধুরী :— মাননীয় মন্ত্রী মহোদয় কি অবগত আছেন যে টাকারজলা এবং জম্পুই-জলা যাওয়ার পথে এ, ডি, সি, এলাকার মধ্যে বিরাট বিরাট রাবার বাগান তৈরী হচ্ছে সম্পূর্ণ বে-সরকারী মালিকানাধীন. সেগুলি কিসের ভিত্তিতে হচ্ছে মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন ?

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী : — মাননীয় স্পীকার স্যার, এ, ডি, সি, এলাকার মধ্যে যে সমস্ত জমি সরকার বন্দোবস্ত দেন; সেটা এ, ডি, সির অনুমোদন নিয়েই দেওয়া হয়। এখন এ, ডি, সি, এলাকার মধ্যে যে সেই রকম কিছু হলে, সেটা এ, ডি, সিই দেখবে এবং প্রয়োজনে সরকারের নজরে আনবে।

শ্রীসমর চৌধুরী :— মাননীয় মন্ত্রী মহোদয় এটা কি সত্য যে এ ডি, সি, চার থেকে সাড়ে চার হাজার কেইস অনুমোদন করে রাজ্য সরকারের কাছে পাঠিয়েছে, কারণ এ, ডি, সির কাছে যে কেউ আবেদন করতে পারে কিন্তু সম্পূর্ণ দায়িত্বটাই সরকারের যাতে এ, ডি, সির অনুমোন ছাড়া কেউ বন্দোবস্ত না পেতে পারে ?

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— মাননীয় সদস্য, মাননীয় মন্ত্রী পরিষ্কার করে বলে দিয়েছেন যে এ, ডি, সির বাইরের কোন লোক যাতে বন্দোবস্ত না পায়, সেটা সরকার দেখছে, কারণ এ ডি, সিব অনুমতি ছাড়া কাউকে কোন রকম বন্দোবস্ত দেওয়া যাবে না।

মি: স্পীকার :— শ্রীগোপালচন্দ্র দাস।

শ্রীগোপালচন্দ্র দাস (শালগড়া) :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশচন নং ১০০।
রেভেনিউ ডিপার্টমেন্ট।

শ্রীকালীদাস দত্ত (রাষ্ট্রমন্ত্রী) : মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশচন নং ১০০।

প্রশ্ন

১। নবগঠিত কাঞ্চনপুর মহকুমার সদর দপ্তর কোন জায়গায় সংস্থাপিত হবে এ সম্পর্কে জোট সরকার কোন সিদ্ধান্ত নিয়েছে কি ?

২। নিয়ে থাকলে তা কোথায় ?

৩। ইহা কি সত্য কাঞ্চনপুর মহকুমা সদর দপ্তর স্থাপন করার জন্য ঐ এলাকার জনগণ সম্প্রতি রাস্তা রোখ আন্দোলন করেছিলেন ?

উত্তর

১। হ্যাঁ

২। দশদা, তবে এই ব্যাপারে দাবী পাল্টা দাবীর পরিপ্রেক্ষিতে সরকার একটি কমিটি গঠন করেছেন। উক্ত কমিটি আগামী ৩১শে মার্চের মধ্যে সরকারের নিকট প্রস্তাবিত কাঞ্চনপুর মহকুমার সদর দপ্তরের স্থান ও নাম সম্পর্কে উক্ত এলাকার বিভিন্ন সংস্থা কমিটি ও বিশিষ্ট ব্যক্তিদের অভিমত সংগ্রহ ক্রমে সরকারের নিকট সুপারিশ পেশ করবেন। সরকার উক্ত সুপারিশ বিবেচনা মতে এ ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করবেন।

৩) না।

**শ্রীগোপালচন্দ্র দাস :—** সাপ্লিমেনটারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি যে বামফ্রন্ট সরকার কাঞ্চনপুর মহকুমার সদর দপ্তর কাঞ্চনপুরে করার জন্য সিদ্ধান্ত নিয়েছিলেন। কিন্তু এখন দেখা যাচ্ছে জোট সরকার ক্ষমতায় আসার পর এই মন্ত্রীসভার সদস্য দ্রাউ কুমার রিয়াং এটা করতে চাচ্ছেন না এবং এ, ডি, সির কংগ্রেস মেম্বারও তার সঙ্গে একমত নয়। যার জন্য কোন সিদ্ধান্ত নেওয়া যাচ্ছে না এটা সত্য কি না ?

**শ্রীকালীদাস দত্ত (রাষ্ট্রমন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি জানি না বামফ্রন্ট সরকারের আমলে কোন সিদ্ধান্ত নেওয়া হয়েছিল কি না। এই ধরণের কোন কাগজপত্র আমার কাছে নেই। এটা জোট সরকার ক্ষমতায় আসার পরই সিদ্ধান্ত নেওয়া হয়েছে। উনি বলেছেন যে মাননীয় মন্ত্রী দ্রাউকুমার রিয়াং কাঞ্চনপুরে হেড কোয়ার্টার করতে চাইছেন না এটা ঠিক নয়। এটা কাল্পনিক এবং উদ্দেশ্য প্রণোদিত।

**শ্রীবাদল চৌধুরী :** সাপ্লিমেনটারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এটা জানাবেন কি যে, আমরা খবরের কাগজেও দেখেছি মাননীয় মন্ত্রী দ্রাউ কুমার রিয়াং, নিজের বাড়ী দশদায় মহকুমার হেড কোয়ার্টার স্থাপন করার জন্য উদ্যোগ নিয়েছেন। এই পরিকল্পনা তিনি আগে ভাগেই করেছিলেন এবং মানুষকে কিছু জায়গাও দিয়েছেন এটা সত্যি কি না ?

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— স্যার, আপনার অনুমতি নিয়ে আমি এই প্রশ্নের জবাব দিচ্ছি। একটি সাব-ডিভিশানই বলুন বা জেলাই বলুন

( গণ্ডগোল )

আপনারা কি প্রশ্নের জবাব চান ? স্যার, একটি সাব-ডিভিশানের হেড কোয়াটার করতে হলে কতকগুলি বিষয় দেখে নিতে হয়। নাম্বার ওয়ান হচ্ছে, যেখানে হেড কোয়াটার করা হবে সেখানকার পজিশান কি, নাম্বার টু হচ্ছে, যেখানে করা হবে সেখানে ডেভলাপমেন্টের জন্য জায়গার দরকার। এই সব বিবেচনা করে মধ্য কেন্দ্রে এবং জায়গা পাওয়া যাবে তা দেখেই এই সাব-ডিভিশান করার পরিকল্পনা নেওয়া হয়। অনুন্নত অঞ্চলকে উন্নত করার জন্য দশদা নির্ব্বাচন করা হয়েছে। যেহেতু একটি অংশের মানুষের মনে এ জন্য ক্ষোভ রয়েছে সেজন্য সেটাকে ক্ষতিয়ে দেখার জন্য সরকার থেকে একটি কমিটি গঠন করা হয়েছে। কমিটির রিপোর্ট পাওয়া গেলেই এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হবে।

মিঃ স্পীকার : শ্রীসুকুমার বর্মণ।

শ্রীসুকুমার বর্মণ (নলছড়) :— অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ১২৩।

মিঃ স্পীকার : — অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ১২৩।

শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী) :— মিঃ স্পীকার, স্যার, অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ১২৩।

প্রশ্ন

১। রুদ্রসাগর উদ্বাস্তু ফিসারম্যান সমবায় সমিতি লিঃ এর বোর্ড অফঃ ডাইরেক্টরের নির্দিষ্ট মেয়াদ শেষ হওয়ার পরও নির্ব্বাচন না করার কারণ কি, এবং

২। বর্তমান সময়ে উক্ত সমবায় সমিতি কার নির্দ্দেশে পরিচালিত হয় ?

উত্তর

১। রুদ্রসাগর উদ্বাস্তু ফিসারম্যান সমবায় সমিতি বোর্ড অব ডিরেক্টারস এর নির্দিষ্ট মেয়াদ শেষ হওয়ার পরেও সমিতি নির্ব্বাচন করিবার জন্যে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করে নাই।

২। বর্তমানে বোর্ড অব এডমিনিষ্ট্রেটর সমিতি পরিচালনার জন্য নিযুক্ত হইয়াছে।

**শ্রীসুকুমার বর্মন :—** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, ঐ বোর্ড অব ডিরেকটরস্কে ভেঙ্গে দিয়ে পাঁচ জনকে নিয়ে বোর্ড অব এডমিনিষ্ট্রেটর সমিতি পরিচালন জন্য নিয়োগ করা হয়েছে এটা সত্য কিনা ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** স্যার, আমি প্রথমেই বলেছি, বোর্ড অফ এডমিনিস্ট্রেটর নিযুক্ত করা হয়েছে।

**শ্রীদীপক নাগ :—** বিগত সরকারের আমলে এই সমবায় সমিতির নামে লক্ষ লক্ষ টাকার যে নয় ছয় করা হয়েছে তা বর্তমান সরকার তদন্ত করে দেখবেন কিনা এবং দোষী ব্যক্তিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা সরকার গ্রহণ করবেন কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** স্যার, রুদ্রসাগর ফিসারম্যান সমবায় সমিতির কাজ কর্ম তদন্ত করে দেখার নির্দেশ দেওয়া হয়েছে। শুধু ঐ রুদ্রসাগর সমবায় সমিতিই নয় ত্রিপুরা রাজ্যে আরো বিভিন্ন সমবায় সমিতি আছে সেগুলিকেও অডিট করে দেখা হবে ।

**শ্রীসমর চৌধুরী :—** স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এ, আর, সি এসকে দিয়ে সরকার যে তদন্ত করিয়েছিলেন সেই তদন্ত রিপোর্ট এই বোর্ড অব এডমিনিস্ট্রেটরকে অবিলম্বে ভেঙ্গে দেওয়ার কথা বলা হয়েছে তা সত্য কিনা ? তাছাড়া সম্পাদক এবং চেয়ারম্যান বেতন নেন, এটা সম্পূর্ণ বে-আইনী। এ, আর, সি, এস-এর রিপোর্ট এই সব দুর্নীতির উল্লেখ আছে ; তাই আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, ঐ সব দুর্নীতির বিরুদ্ধে তদন্ত করিয়ে তাদের জন্য কোন শাস্তিমূলক ব্যবস্থা সরকার গ্রহণ করবেন কিনা ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** এটা ঠিক নয়। তবে যেহেতু মাননীয় সদস্য প্রশ্ন তুলেছেন সেজন্যে সরকার থেকে প্রয়োজনে তদন্ত করে দেখা হবে। তবে আমরা জানি যে ল্যাম্পস্, প্যাকস্, এপেকস উইভারসের চেয়ারম্যানগণ ৩৭৫ টাকার বেশী বেতন নিতে পারবেন না। কিন্তু বে-আইনী ভাবে ৩ বৎসরে হাজার টাকা করে নিয়েছেন। এটা সরকার বন্ধ করে দিয়েছেন ।

**শ্রীসুকুমার বর্মন** :— সাপ্লিমেণ্টারী স্যার, প্রাক্তন বোর্ড অব ডিরেকটর এর চেয়ারম্যান শ্রীচন্দ্রমোহন দাসকে বর্ত্তমানে এডমিনিষ্ট্রেটিভ চেয়ারম্যান করা হয়েছে। রেজিষ্ট্রার অব কো-অপারেটিভ ৮৭ ইং সনের জুন মাসে তৎকালীন কমিটির বিরুদ্ধে একটা শো-কজ নোটিশ করেছিলেন যে উক্ত সভাপতি শ্রীচন্দ্রমোহন দাস মেলাঘর-আগরতলা যাতায়াত ভাড়া বাবদ ১৫০ টাকা এবং মেলাঘর-সোনামুড়া যাতায়াত ভাড়া ৫০ টাকা খরচ দেখিয়েছিলেন। সেখানে গত যে কমিটি ছিল বামফ্রণ্ট সমর্থিত কমিটি, সেই কমিটি আনন্দ বাজারকে সুপার মার্কেট করার জন্য ১ লক্ষ টাকার ইট কিনে রেখেছিলেন। তিনি সেই ইট বিক্রি করে ২০ হাজার টাকা নিয়েছেন কিন্তু সেই হিসাব সমিতির নিকট দেন নি। এই সমস্ত কীর্ত্তিকলাপের জন্যই রেজিষ্ট্রার অব কো-অপারেটিভ তার বিরুদ্ধে শো-কজ নোটিশ করেছিলেন। কিন্তু তিনি সন্তোষজনক কোন উত্তর দেননি। সেই চন্দ্রমোহন দাসকে পুনরায় বোর্ড অব ডিরেক্টর নিয়োগ করা হয়েছে। তাহলে কি এটা প্রমাণ হয় না যে এই সরকার দুর্নীতিকেই প্রশ্রয় দিচ্ছেন ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী )** :— স্যার, এই সমস্ত কার্য্যকলাপ বিগত দিনে অনেক হয়েছে। কিন্তু এই সরকারের আমলে এই সমস্ত দুর্নীতিকে প্রশ্রয় দেয়া হবে না। এই সরকারের আমলে যদি কোন দুর্নীতি হয়, তাহলে তথ্য দিলে তদন্ত করে দেখা হবে।

**শ্রীরসিকলাল রায়** :— সাপ্লিমেণ্টারী স্যার, ১৯৭৯ ইং সালে এন, সি, ডি, সির ৯ লক্ষ টাকার হিসাব এই বামফ্রণ্ট কমিটি দিতে পারেন নি, এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী )** :— স্যার, আমি আগেই বলেছি যে বিগত দিনে এই রকম ভাবে কোটি কোটি টাকা নয়ছয় হয়েছে। এখনও ৩০৩৫টি ইউনিট অডিটের বাকী আছে এবং এটি যতক্ষণ পর্যন্ত না সম্পূর্ণ হয়, ততক্ষণ পর্যন্ত সঠিক ভাবে কিছু বলা যাবে না।

**শ্রীদীপক নাগ** :— সাপ্লিমেণ্টারী স্যার, জীরানীয়া মার্কেটিং কো অপারেটিভের চেয়ারম্যান শ্রীপবিত্র কর গত ১০ বৎসর ধরে ২০০ টাকা করে বেতন নিয়েছেন যা তিনি নিতে পারেন না। এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা এবং তার বিরুদ্ধে কোন শাস্তি মুলক ব্যবস্থা নেওয়া হবে কিনা ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী )** :— স্যার, মাননীয় সদস্য ঠিকই বলেছেন এবং এ সম্পর্কে আমার কাছে তথ্য আছে যে বিগত দিনে বিভিন্ন সোসাইটি থেকে মনগড়া ভাবে টাকা নেওয়া হয়েছে। এই সরকারের আমলে এই সমস্ত দুর্নীতি প্রশ্রয় দেয়া হবে না।

**শ্রীসুকুমার বর্মন** :— সাপ্লিমেন্টারী স্যার, বাম সমর্থিত কমিটি যখন বর্ত্তমান সরকারের দলীয় সমর্থকদের হাতে ক্ষমতা অর্পন করে তখন এন, সি, ডি, সির ১ ৭২ লক্ষ টাকা ফিকসড্ একাউন্ট ছিল। সেই টাকা থেকে মাননীয় সদস্য শ্রীরসিক লাল রায় ★ ★ এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী)** : মিঃ স্পীকার স্যার, এই সব প্রশ্ন যেটা করেছেন সমস্ত রাজনৈতিক উদ্দেশ্যে। আমি আমার প্রশ্নের উত্তরে সঠিক ভাবে বলেছি যে. নিযুক্ত করা হয়েছে এই বোর্ড অব্ এডমিনিষ্ট্রেটিভ কিন্তু এখনও দায়িত্ব গ্রহণ করে নি। দায়িত্ব গ্রহণ না করে টাকা তুলতে পারে না।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীসুকুমার বর্মন, মাননীয় সদস্য শ্রীসুনীল কুমার চৌধুরী।

**শ্রীসুনীলকুমার চৌধুরী ( সাব্রুম )** : — মিঃ স্পীকার স্যার, এডমিটেড্ কোয়েশ্চান নাম্বার ১২২।

**শ্রীরসিকলাল রায়** :— স্যার, এই প্রসঙ্গে আমাকে বলতে হয় যে, মাননীয় বিধায়ক সুকুমার বর্মন যে প্রশ্ন তুলেছেন যে আমি ৩০ হাজার টাকা কোপন কেটে নিয়েছি এটার প্রমাণ দিতে হবে। প্রমাণিত হলে আমি পদত্যাগ করবো, আর না হলে উনাকে মেম্বারশিপ থেকে পদত্যাগ করতে হবে। আমি চ্যালেঞ্জ করছি। এই ধরনের মিথ্যা বিবৃতি দিয়ে হাউসকে বিভ্রান্ত করার কোন কারণ থাকতে পারে না।

( গণ্ডগোল )

**শ্রীসমর চৌধুরী** :— এসেম্বলীতে তদন্ত কমিটি গঠন করা হোক

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী )** :— মাননীয় সদস্য যে বলছেন রসিকলাল রায় ৩০ হাজার টাকা নিয়েছেন, উনি বলছেন এটা যদি প্রমাণিত হয় তাহলে উনি পদত্যাগ করবেন আর যদি প্রমাণিত না হয় তাহলে উনি পদত্যাগ করবেন কিনা সেটা বলতে হবে।

**শ্রীসমর চৌধুরী** :— কোথা থেকে কি কি হয়েছে, কোথা থেকে নিয়েছে সমস্ত কিছু তদন্ত করা হোক।

( গণ্ডগোল )

★ ★ Expunged as ordered by the Chair.

**শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :**— স্যার, আমি আপনার রুলিং চাইছি, এই সম্পর্কে উনাকে বক্তব্য রাখতে বলুন।

গণ্ডগোল

**শ্রীদশরথ দেব ( রামচন্দ্র ঘাট )** — মাননীয় মুখ্যমন্ত্রী কোন মেম্বারকে পদত্যাগ করার জন্য তার কাছে জোর করে স্বীকৃতি আদায় করতে পারেন না। প্রশ্ন হলো প্রশ্ন যখন উঠেছে এই হাউস থেকে স্পীকারের পক্ষ থেকে তদন্ত কমিটি করুন না. তাহলে তো দেখা যাবে কারা কালপ্রিট, কারা।

কালপ্রিট না স্যার, মুখ্যমন্ত্রী রাজী আছেন কিনা যে এনটায়ার থিং মাষ্ট বি ইনভেষ্টিগেটেড।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :** – নো, নো, মাননীয় সদস্য অভিযোগটা এনেছেন, মাননীয় সদস্যকে এটা বলতে হবে যে উনি যখন বলেছেন, উনি প্রমাণ করবেন কিনা, উনার কাছ থেকে আমরা জানতে চাই।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**— কোয়েশ্চান নাম্বার ১২২।

( গণ্ডগোল )

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ( মন্ত্রী ) :**— এখন মাননীয় মুখ্যমন্ত্রী হাউসের লিডার. উনি নিশ্চয়ই দেখবেন যে একজন হাউসের সদস্য তার যে সম্মান, তার যে অধিকার সেটা যেন খর্ব্ব করতে না পারেন। মাননীয় সদস্য যে অভিযোগ তুলেছেন ৩০ হাজার টাকা গায়েব করেছেন এটা অত্যন্তঃ অবমাননাকর। সে জন্য আমি আবার বলছি মাননীয় মুখ্যমন্ত্রী যেটা বলেছেন উনার হাতে সেই প্রমাণ আছে কিনা তাহলে দাখিল করুন অথবা উইড্র করুন অথবা মাননীয় স্পীকার এক্সপাঞ্জড্ করুন।

( গণ্ডগোল )

**শ্রীদশরথ দেব :**—মিঃ স্পীকার স্যার, তদন্ত কমিটি যদি হাউস থেকে করা হয় তাহলে এভরি থিং যুয়িল বি ক্লিয়ার।

( গণ্ডগোল )

**শ্রীদ্রাউকুমার রিয়াং ( মন্ত্রী ) :—** প্রমাণ দাখিল হবে।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** সায়লেন্স প্লিজ।

( গণ্ডগোল )

**শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—**স্যার, মাননীয় সদস্যকে বলুন উনার কাছে যদি প্রমাণ থাকে তাহলে দাখিল করার জন্য, আর না থাকলে আপনার রুলিং চাইছি টু অ্যাকস্‌পানজ।

**মিঃ স্পীকার :—** অ্যাবাউট হোয়িচ্ অ্যালিগেশান ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** এই যে বলেছেন ৩০ হাজার টাকা নিয়েছেন।

( গণ্ডগোল )

**শ্রীদশরথ দেব :** - ইউ কেন নট অ্যাক্‌সপানজ ফ্রম দি প্রসিডিংস্। আণ্ডার হোয়াট রুলস ইট্ উইল্ বি অ্যাক্‌সপানজ্‌ড ? কাইণ্ডলি স্পিক দি রুল্ অ্যাণ্ড টইল গিভ এ ডিসিশান অন দ্যা ম্যাটার।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :** - মাননীয় স্পীকার ইচ্ছা করলে সবকিছু করতে পারেন। আপনি এইখানে ডিক্‌টেইট করার কে ? ইউ কেন নট ডিক্‌টেইট।

**শ্রীদশরথ দেব :** - স্পীকার ইজ গাইডেড বাই দি রুলস্ অফ প্রসিডিউর। স্পীকার উইল নট গাইডেড বাই অ্যানি মেম্বার হিয়ার।

( গণ্ডগোল )

**Mr. Speaker :—** Attention please. I think all of you are responsible

Member. The people has given enough responsibility to you. So you should not always to anybody which you can not substantiate. If any Members brings any allegation against another Member of the House it is to be substentiate. It is not encurrageble. So I am drawing your attention about the matter to which can not be substantiate by the Member so it will be expunged, Now my next question is Question No 122.

**শ্রীবীরজিত সিন্‌হা ( মন্ত্রী ) :**— অ্যাণ্ডমিটেড কোয়েশ্চান নং—১২২।

প্রশ্ন

১। বর্তমানে জোট সরকার রাজ্যে পঞ্চায়েত নির্বাচন করার জন্য কোন সিদ্ধান্ত গ্রহণ করেছেন কিনা ?

২। করে থাকলে কবে নাগাদ তাহা কার্যাকরী করা হবে ?

উত্তর

১। রাজ্যে পঞ্চায়েত সাধারণ নির্ব্বাচন করার সিদ্ধান্ত সরকার কর্তৃক এখনও পর্য্যন্ত গৃহীত হয় নাই।

২। প্রশ্ন আসে না।

**শ্রীসুনীল কুমার চৌধুরী :**— সাপ্লিমেন্টারী স্যার, জোট সরকার ক্ষমতায় আসার পরে বলেছেন কংগ্রেস, কমিউনিষ্ট বা যুবসমিতি যে পঞ্চায়েতগুলিতে আছে, সমস্ত পঞ্চায়েতগুলি কব্জাপশান করছে সেজন্য ভেঙ্গে দেওয়া হয়েছে। কিন্তু এখন পর্যান্ত কোন নির্বাচন হচ্ছে না, ১৩ মাস ত হয়ে গেল।

**শ্রীজওহর সাহা (রাষ্ট্রমন্ত্রী ) :** — মাননীয় স্পীকার স্যার আমাদের রাজ্য সরকার বিগত দিনের পঞ্চায়েতগুলির যে অব্যবস্থা, বিশেষ করে তৎকালীন সি. পি. এম অনুরাগী প্রধানদের বিভিন্ন ধরনের দুর্নীতির পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন এবং পঞ্চায়েতগুলিকে ভেঙ্গে দিয়ে কিছু সমাজসেবী এবং জনসেবী দিয়ে পঞ্চায়েতগুলি পরিচালনার জন্য উন্নয়ন কমিটি গঠন করে দিয়েছেন। আমরা এই রাজ্য পঞ্চায়েতগুলিকে পুনর্গঠন করে রাজ্যের বিস্তৃত এলাকার মানুষের সঙ্গে যাতে আরও বেশী পঞ্চায়েতগুলিকে যুক্ত করা যায়, সেদিকে লক্ষ্য রেখে রাজ্য সরকার পঞ্চায়েতগুলির জন্য পুনর্গঠন কমিটির সুপারিশ রাজ্য সরকার বিচার বিবেচনা করে পঞ্চায়েতের সংখ্যাকে বাড়িয়ে ৯১০ পর্য্যন্ত করার ব্যবস্থা

হয়েছে। পরবর্তী পর্য্যায়ে কয়েকদিনের মধ্যে ওয়ার্ড পুনর্গঠন করে ভোটার তালিকা তৈরী করব। এই সমস্ত কাজের জন্য আমাদের কিছুটা বিলম্ব হচ্ছে। যতদূর সম্ভব পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিদের হাতে পঞ্চায়েতের ক্ষমতা রাজ্য সরকার তুলে দেওয়ার ব্যাপারে বদ্ধপরিকর।

শ্রীদীনেশ দেববর্মা ( সালেমা ) :— পঞ্চায়েত পুনর্গঠন কমিটি যে গঠন করা হয়েছে তাদের মধ্যে কে কে আছেন তাদের নাম মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীজওহর সাহা ( রাষ্ট্রমন্ত্রী ) :— প্রত্যেকটা ব্লকের বি ডি ও এবং এস ডি ওদেরকে রেখে কমিটি করে দেওয়া হয়েছে আপনার যদি এই ব্যাপারে কোন রকম কিছু জানার থাকে তাহলে আলাদা প্রশ্ন করলে নিশ্চয়ই তার সঠিক তথ্য দেওয়া হবে।

শ্রীসুনীল কুমার চৌধুরী :—সাপ্লিমেন্টারী স্যার, পঞ্চায়েত নির্বাচন না করে এই যে উন্নয়ন কমিটি করা হয়েছে, লুট পাটের সুযোগ করার জন্যই এইটা করা হয়েছে, এই কথাটা মাননীয় মন্ত্রী স্বীকার করেন কি ?

শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ):— মিঃ স্পীকার স্যার, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রশ্নের জবাব দিচ্ছি। এই হাউসে কেন পঞ্চায়েতগুলিকে ভাঙ্গা হয়েছে সেই সম্পর্কে অনেক আলোচনা হয়েছে এবং বলা হয়েছে আমরা এই পঞ্চায়েতগুলিকে আমরা চাই এফেক্টিভ করে তুলতে এবং সেই উদ্দেশ্যেই এইগুলিকে রি-অরগেনাইজড করা হয়েছে। রি-অরগেনাইজেশানের পর আমরা এখন নির্বাচনের প্রস্তুতি নিচ্ছি এবং ইতিমধ্যে খালি থাকতে পারে না, যদিও পঞ্চায়েতগুলির ক্ষমতা বি ডি ওদের হাতে আইন মাফিক আছে। কোন পঞ্চায়েত যদি ভাঙ্গা হয় তাহলে সাময়িক ভাবে এই পঞ্চায়েতের ক্ষমতা বি ডি ওদের হাতে থাকে। কিন্তু একজন বি ডি ওর পক্ষে এখনও সম্ভব না সমস্ত কিছুর প্রপার এডভাইজড ছাড়া কাজ সম্পূর্ণ করতে পারে। সেই কারণে যে কমিটিগুলি করা হয়েছে পঞ্চায়েত ডেভলাপমেন্ট কমিটি, তাদের ফাংশন হচ্ছে বি ডি ওকে এডভাইজ করা এবং ইতিমধ্যে পঞ্চায়েত নির্বাচনের প্রস্তুতি নেওয়া হচ্ছে এবং পঞ্চায়েত নির্বাচন হবে ইলেকটেড কমিটি হবে এবং আমাদের দল পঞ্চায়েতকে শুধু ত্রিপুরা রাজ্যে নয় সারা ভারতবর্ষে পঞ্চায়েতকে এফেক্টিভ এডমিনিস্ট্রেটিভ বডি করার জন্য আমাদের প্রধানমন্ত্রী তিনি নিজেও উদ্যোগ নিয়েছেন এবং সেই ব্যাপারে দলীয় ভিত্তিতে এডমিনিষ্ট্রেটিভ ভিত্তিতে এবং জাতীয় ভিত্তিতে তারা আলাপ আলোচনা চালানোর জন্য উদ্যোগ নিয়েছেন পঞ্চায়েত গুলিকে কি করে আরও এফেক্টিভ করা যায়, একটা জাতীয় নীতি এই সম্পর্কে নির্ধারন করা যায়।

সেই জন্য আলাপ আলোচনা চলছে নিশ্চয়ই জানেন ৩ তারিখ এই উত্তর পূর্বাঞ্চলে যে মিটিং হবে পঞ্চায়েত সম্পর্কে সেই মিটিং-এ যিনি কনভেনার হবেন তিনি হলেন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। সুতরাং সমস্ত রাজনৈতিক দল, সমস্ত সরকার এবং জাতীয় স্তরে এই পঞ্চায়েতগুলিকে শক্তিশালী করার উদ্যোগ নেওয়া হচ্ছে সুতরাং আমাদের সরকারের আমাদের দলের আমাদের নেতার পঞ্চায়েত সম্পর্কে যে দৃষ্টিভঙ্গি এখানে এই পঞ্চায়েতকে শক্তিশালী করার জন্য উদ্যোগ সেটার সঙ্গে আমরা একমত এবং আমরা চাই না যেটা বিগত দিনে ছিল একটা দলীয় অত্যাচার নির্যাতন শোষন ও দুর্নীতির আখড়া হিসাবে আমরা পঞ্চায়েতকে চাই না। আমরা দেখতে চাই গ্রামের মানুষের সার্বিক উন্নয়ন, তাদের অর্থনৈতিক, রাজনৈতিক, সামাজিক প্রগতি এবং এ ক্ষেত্রে পঞ্চায়েতগুলি তাদের ভূমিকা নিক যেটা আমাদের মহামান্য প্রধানমন্ত্রীর ইচ্ছা, সেটা আমরা করব।

**শ্রীসমর চৌধুরী :—** সাপ্লিমেন্টারি স্যার মাননীয় মুখ্যমন্ত্রী যে জবাব দিয়েছেন তাতে আমরা জানতে পারলাম যে পশ্চিমবঙ্গে একটা পঞ্চায়েত কনফারেন্স ডাকা হয়েছে এবং সেখানে আমাদের ত্রিপুরা রাজ্য থেকেও পঞ্চায়েত প্রতিনিধি যাওয়ার কথা আছে। কাজেই মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, ত্রিপুরা রাজ্যের কোন্ পঞ্চায়েত থেকে কোন্ কোন্ প্রতিনিধি পাঠান হবে। কারণ মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে এখানে এখন কোন নির্বাচিত পঞ্চায়েত নাই। এখানে পঞ্চায়েত ভিত্তিক উপদেষ্টা কমিটি গঠন করা হয়েছে বি. ডি. ও, কে পরামর্শ দেওয়ার জন্য। তাহলে কি বি. ডি. ওরা যাচ্ছেন এখানকার পঞ্চায়েতগুলির প্রতিনিধিত্ব করার জন্য এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে যেটা নিয়ম ছিল কেন্দ্রীয় সরকারের সেটা হল ইলেকটেড মেম্বাররা সেখানে উপস্থিত হউক। যেহেতু আমাদের এখানে ইলেকটেড পঞ্চায়েত নেই সেহেতু আমরা ১০০ জন প্রতিনিধি পাঠাব বলে সিদ্ধান্ত নিয়েছিলাম কিন্তু এখন মাত্র ৭৫ জন পাঠান হচ্ছে। ৬০ জন যাবে ৬০টা কনিস্টিটুয়েন্সি থেকে আর ১৫ জন যাবে এ. ডি, সি. থেকে যারা ইলেকটেড।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক।

**শ্রীঅমল মল্লিক ( বিলোনীয়া ) :—** এডমিটেড কোয়েশ্চান নাম্বার - ১২৭।

**মিঃ ডেপুটি স্পীকার :—** এডমিটেড কোয়েশ্চান নাম্বার — ১২৭

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** এডমিটেড কোয়েশ্চান নাম্বার – ১২৭।

**প্রশ্ন**

১। বর্তমান বৎসরে বিলোনীয়া মহকুমার উত্তর সোনাইছড়ির সুকান্ত ল্যাম্পস্ লিঃ-এর জন্য নতুন কোন মূলধন মঞ্জুর করা হইয়াছে কিনা,

২। হয়ে থাকলে কত টাকা,

৩। মঞ্জুরীকৃত মূলধন সহ সুকান্ত ল্যাম্পস্-এর বর্তমান মূলধন কত, এবং

৪। সুকান্ত ল্যাম্পস্-এর অধীনে কোন প্রকার ইট ভাট্টা আছে কিনা ?

**উত্তর**

১। বিলোনিয়া মহকুমার উত্তর সোনাইছড়ির সুকান্ত ল্যাম্পস্ লি-এর জন্য নতুন কোন মূলধন মঞ্জুর করা হয় নাই।

২ এবং ৩ প্রশ্নই উঠে না।

৪। সুকান্ত ল্যাম্প-এর অধীনে কোন ইট-ভাট্টা নাই।

**শ্রী অমল মল্লিক :—** সাপ্লিমেন্টারি স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে এই রকম একটা প্রশ্ন ১২-৭-৮৮ তে স্টার্ড কোয়েশ্চান ২৫ এবং একই বিষয়ে ১২-৭-৮৮তে আনস্টার্ড কোয়েশ্চান নং ২৫ হিসাবে এসেছিল। ১২-৭-৮৮ র স্টার্ড কোয়েশ্চানের প্রশ্ন ছিল দক্ষিণ ত্রিপুরার বিলোনিয়া মহকুমার উত্তর সোনাইছড়ি ল্যাম্পস্-এর মূলধন কত ? সেখানে উত্তরে ছিল ৮ লক্ষ ৪ হাজার ৩০ টাকা। ১২-৭ ৮৮ র আনস্টার্ড কোয়েশ্চানে ছিল বর্তমানে সমগ্র ত্রিপুরায় কতগুলি ল্যাম্পস এবং প্যাক্স আছে এবং তাদের মূলধন কত ? তখন মূলধন হিসাবে জানানো হয়েছে ১১ লক্ষ ৫৪ হাজার ২৩১ টাকা। কাজেই মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে বিগত দিনে বামফ্রন্টের সময়ে এসব ল্যাম্পস এবং প্যাক্স ২। ৩ টা বে-নামী খাতা থাকত এবং সেখানে সেই খাতা থেকে এই হিসাব উঠান কিনা ?

**শ্রী রবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য যেটা প্রশ্নে উল্লেখ করেছেন সেটার মধ্যে সাবসিডির টাকা সহ যদি এটা যোগ করা হয় তাহলে পরে এটা হবে। মাননীয় সদস্য আরেকটা কথা যেটা বলেছেন যে ২। ৩টা খাতার কথা সেট ঠিক যে বিগত দিনে ২টা কেন

৩।৪ টা খাতাও মেইনটেইন করা হত। যেমন চম্পকনগর ল্যাম্পস যেটা ছিল এবং সেটার যে পাম্প-সেট ভাড়া দেওয়া হত সেটার একটা খাতা ল্যাম্পসে থাকত আরেকটা খাতা মুদির দোকানে থাকত। সেই মুদির দোকান থেকে এখন আমরা ২টা খাতা উদ্ধার করেছি। তারজন্য আমরা এখন তদন্তের নির্দেশ দিয়েছি। তদন্তের রিপোর্ট পেলে পরে সেটা দেখা যাবে।

**মিঃ স্পীকার** :— যে সমস্ত তারকা চিহ্নিত ( * ) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলোর লিখিত উত্তর এবং তারকা চিহ্ন-বিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

( ANNEXURES-"A" & "B" )

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার** :— এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহাশয়ের নিকট থেকে একটি নোটিশ পাইয়াছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লেখিত বিষয়গুলি উত্থাপন করার অনুমতি দিয়াছি এবং আমি এখন মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহাশয়কে উঠে দাঁড়িয়ে উনার নোটিশটির বিষয়বস্তু উল্লেখ করার জন্য অনুরোধ করছি।

**শ্রীঅমল মল্লিক** ( বিলোনীয়া ) : মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার রেফারেন্স নোটিশটির বিষয়বস্তু হচ্ছে "বিগত ৮ ১.৮৯ ইং রাত্রি প্রায় ১০টা সময় বিলোনীয়া মহকুমার মনপাথর ও, পি, র থানা-ধীন তাকমার কংগ্রেস কর্মী অমল মিত্রের বাড়ি পুড়িয়ে দেওয়া সম্পর্কে।"

**মিঃ স্পীকার** :— আমি এখন স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, আমি এই বিষয়ে আগামী ৩১ ৩ ৮৯ ইং তারিখে একটি বিবৃতি দিতে পারিব।

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ৩১ ৩ ১৯৮৯ ইং তারিখে এই বিষয়ের উপর একটি বিবৃতি প্রদান করিবেন। আমি আজ আরেকটি রেফারেন্স নোটিশ পাইয়াছি মাননীয় সদস্য শ্রী পূর্ণমোহন ত্রিপুরা মহাশয়ের নিকট হইতে। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি উহা উত্থাপন করার অনুমতি দিয়াছি এবং আমি মাননীয় সদস্য শ্রী পূর্ণমোহন ত্রিপুরা মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন উঠে দাঁড়িয়ে উনার রেফারেন্স নোটিশটি উল্লেখ করেন।

**শ্রীপূর্ণমোহন ত্রিপুরা** (ছামনু) :— মিঃ স্পীকার স্যার, আমার রেফারেন্স নোটিশ হচ্ছে কাজের অভাবে তীব্র খাদ্য সংকট জনিত কারণে ছামনু ব্লকের লবনছড়া ও পূর্ব্ব ছামনু পঞ্চায়েত ২০০ । ৪০০ টাকার বিনিময়ে পিতা কর্তৃক শিশু সন্তান বিক্রি ও বহু পরিবারের গ্রাম ছেড়ে রাজ্যান্তরী হওয়ার পরিপ্রেক্ষিতে অনতিবিলম্বে ঐ এলাকায় কাজ ও খাদ্য সরবরাহ করার প্রয়োজনীয়তা সম্পর্কে।”

**মিঃ স্পীকার ঃ—** আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এক্ষনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

**শ্রীবীরজিৎ সিংহ (মন্ত্রী) ঃ—** মিঃ স্পীকার স্যার, আমি আগামী ২৮ ৩ ৮৯ ইং তারিখে এই বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারিব।

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় মন্ত্রী মহোদয় এই বিষয়ের উপর আগামী ২৮. ৩, ৮৯ ইং তারিখে একটি বিবৃতি দিতে পারিবেন। আমি আজ আরেকটি রেফারেন্স নোটিশ পাইয়াছি মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার মহাশয়ের নিকট হইতে। নোটিশটির বিষয়বস্তু পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উহা উত্থাপনের অনুমতি দিয়ছি। আমি এখন মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন উঠে দাঁড়িয়ে উনার রেফারেন্স নোটিশটি উল্লেখ করেন।

**শ্রীমতিলাল সরকার (কমলাসাগর) ঃ—** মিঃ স্পীকার স্যার, আমার রেফারেন্স নোটিশটির বিষয়বস্তু হলো— গত ১২ই মার্চ, ১৯৮৯ সদর বিশালগড় থানাধীন মধুপুরের দীপালী বর্ধন কতিপয় সমাজ বিরোধীদের কর্তৃক অমানবিক নির্য্যাতনে গুরুতর আহত হওয়া সম্পর্কে এবং পরে হাসপাতালে মারা যাবার ঘটনা সম্পর্কে।

মিঃ স্পীকার :— আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহবান করিতেছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, আমি এই বিষয়ে আগামী ৩১, ৩, ১৯৮৯ ইং তারিখে একটি বিবৃতি দিতে পারিব।

মিঃ স্পীকার :- মাননীয় মন্ত্রী মহোদয় এই নোটিশটির উপর আগামী ৩১, ৩, ৮৯ ইং বিবৃতি দেবেন।

## CALLING ATTENTION

মিঃ স্পীকার :— এখন কলিং এটেনশন পিরিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রীমাখন লাল চক্রবর্তী মহাশয়ের নিকট হইতে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পাইয়াছি। মাননীয় সদস্য উপস্থিত আছেন। নোটিশটির বিষয়বস্তু হলো :— গত ২৭. ১. ১৯৮৯ ইং খোয়াই মহকুমার কৃষ্ণপুর অফিসটিলা গ্রামের বাসিন্দা অঙ্গনওয়াদির শিক্ষিকা শ্রীমতি বৈশাখী দেববর্মা কতিপয় সমাজ বিরোধীদের কর্তৃক অমানবিকভাবে নির্যাতিত হওয়া সম্পর্কে।

আমি মাননীয় সদস্য শ্রীমাখন লাল চক্রবর্তী মহাশয়ের কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটি উত্থাপনের সম্মতি দিয়েছি। মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্যে আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, আমি, এই বিষয়টির উপর আগামী ৩১ ৩ ৮৯ ইং একটি বিবৃতি দিতে পারিব।

মিঃ স্পীকার :— মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ৩১,৩,৮৯ ইং তারিখে এই বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারিবেন।

আমি মাননীয় সদস্য শ্রীনকুল দাস মহোদয়ের নিকট হইতে একটি দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি

**নোটিশটির বিষয়বস্তু হলো :—** গত ১২ মার্চ ১৯৮৯ ইং তারিখে বিলোনীয়া বিভাগের বড়পাথরী গাঁও পঞ্চায়েতের লক্ষ্মীপুর গ্রামে সুষমা বৈষ্ণবকে ( দেববর্মা ) একদল দুষ্কৃতিকারী কর্তৃক অমানবিক ভাবে নির্যাতন করার ঘটনা সম্পর্কে।

আমি মাননীয় সদস্য কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটির উত্থাপনের জন্য সম্মতি দিয়েছি।

এখন আমি স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে মাননীয় সদস্য কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ এই বিষয়ের উপর বিবৃতি দিতে অপারগ হন, তবে তিনি একটি পরবর্তী তারিখ জানাবেন আবার সেদিন তিনি এই বিষয়ের উপর বিবৃতি দিতে পারেন।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী :— স্যার, আমি এই বিষয়ের উপর আগামী ৩১-৩-৮৯ইং তারিখে আমার বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ৩১-৩-৮৯ ইং তারিখে এই বিষয়ের উপর বিবৃতি দিতে স্বীকৃত হয়েছেন।

আমি, মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী মহোদয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, সেটির বিষয়বস্তু হল "গত ২৪শে ফেব্রুয়ারী তারিখে ত্রিপুরা ইঞ্জিনিয়ারিং কলেজের ছাত্র খোকন ভৌমিক দুস্কৃতিকারী কর্তৃক প্রহৃত হওয়া এবং পরবর্ত্তী সময়ে নিখোঁজ হওয়ার সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। এখন আমি স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী মহোদয় কর্ত্তৃক উত্থাপিত দৃষ্টি আকর্ষনী নোটিশটির উপর একটি বিবৃতি দিন। যদি তিনি আজ এই বিষয়ের উপর বিবৃতি দিতে অপরাগ হন, তাহলে তিনি কবে এই বিষয়ের উপর বিবৃতি দিতে পারবেন; তা আমাকে জানাবেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— স্পীকার স্যার, এই বিষয়টা সাব-জুডিস কোর্টে রয়েছে, তাই এই সম্পর্কে কিছু বলা সম্ভব নয়।

**শ্রীবাদল চৌধুরী :—** স্যার, সবগুলি কলিং এটেনশান নোটিশের বিষয়বস্তু তো সাব-জুডিস,

। সত্ত্বেও এই হাউসে সেগুলির সম্পর্কে বিবৃতি দেওয়া হয়ে থাকে, কাজেই এটার বেলায় সাব-জুডিস লে বিবৃতি দেওয়া হ'বে না এট কেমন কথা ?

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে এটা সাব-জুডিস আছে, কোর্টে রয়েছে, এর পর আমি কি করতে পারি ?

[ বিরোধী সদস্যরা একযোগে স্যার, এভাবে এটাকে এড়িয়ে যাওয়ার চেষ্টা হচ্ছে ]

যেহেতু কেইসটা কোর্টের সামনে পেনডিং সাব জুডিস তাই মাননীয় মন্ত্রী মহোদয় এই সম্পর্কে কোন স্টেটমেন্ট দিতে অস্বীকার করছেন।

**শ্রীবাদল চৌধুরী :—** স্যার, এভাবে একটা ক্রিমিন্যালকে আশ্রয় দেওয়ার চেষ্টা হচ্ছে। স্যার এই হাউসে যতগুলি কলিং এটেনশান এবং রেফারেন্স নোটিশ আসছে, তার সবগুলিই সাব জুডিস, তা সত্ত্বেও সেগুলির সম্পর্কে মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়রা এই হাউসে বিবৃতি দিয়ে থাকেন, কাজেই এটার সম্পর্কে কেন বিবৃতি দিতে পারবেন না আমি বুঝতে পারছি না। আমরা যারা এই হাউসের সদস্য আছি, আমাদের এটা জানার অধিকার আছে।

**মিঃ স্পীকার :—** অনারেবল মেম্বার্স, আই এ্যাম কণ্ডাকটিঙ্গ দিস হাউস এ্যাজ পার রুলস এ্যাণ্ড প্রসিডিউর এ্যাণ্ড অলসো বাই দি পার্লামেন্টারী প্রেকটিস। বাট, এ্যানিথিঙ্গ দ্যাট কামস্ হিয়ার ইজ অব দি নেচার অব সাব জুডিস দ্যাট আই কান্ট বি এলাউ টু ডিস্কাশ ইন দি ফ্লোর অব দি হাউস। সো ইন দিস মেটার, আই হ্যাভ নাথিঙ্গ টু ডু।

**শ্রীদশরথ দেব** ( রামচন্দ্রঘাট ) :— স্যার, তা যদি হবে, এটার বিষয়বস্তু তো আপনার কাছে প্রডিউস করা যেতে পারে এবং আপনি সেটা দেখে আমাদের বলে দিতে পারেন যে, সত্যি সেটা সাব-জুডিস অর নট। কিন্তু যেটা যতক্ষণ পর্য্যন্ত পুলিশের কাছে থাকবে অর ইনভেষ্টিগেশান, তখন তো সেটা সাব জুডিস হতে পারে না।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্যগণ, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে বিষয়টা সাব জুডিস, কোর্টের কাছে রয়েছে, কাজেই আমাদের ধরে নিতে হবে যে উনি যেটা বলছেন সেটাই সত্য, কারণ এই হাউসে মাননীয় সদস্য যারা আছেন; তারা সবাই সত্য কথা বলবেন, সত্য ছাড়া কেউ মিথ্যা বলবেন না, এটা আমাকে ধরে নিতে হবে।

**শ্রীবাদল চৌধুরী :—** স্যার, আমি যদি বলি এটা সাব জুডিস নয়, তাহলে আপনি কি করবেন ? এই সম্পর্কে আমি আপনার রুলিং চাই ।

**মিঃ স্পীকারঃ –** আমি এটা এলাউ করতে পারি না, কারণ আই ক্যান নট গো বিয়ণ্ড দি রুলস অব প্রসিডিউসর এ্যাণ্ড পার্লামেন্টারী প্রেকটিস ।

**শ্রীসমীর রঞ্জন বর্মন (মন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার অবগতির জন্য আমি জানাচ্ছি যে কেইসটা বর্তমানে বিচারের জন্য আদালতের সামনে রয়েছে; আর তা যদি না হত, তাহলে আমি নিশ্চয়ই সেটার উত্তর দেওয়ার জন্য আপনাকে ডেইট দিতাম।

**শ্রীনকুল দাস (রাজনগর) :—** স্যার, এই হাউসে অন্য সমস্ত কলিং এটেনশান অথবা রেফারেনস নোটিশ নিয়ে যদি আলোচনা হতে পারে, তাহলে এটির বিষয়ে কোন আলোচনা করা যাবে না কেন ? এটি তো আলোচনা করা যাবে বলেই এই হাউসের সামনে এসেছে, এখন মাননীয় মন্ত্রী কি করে বললেন যে, এটা সাব-জুডিস, আমি তো মনে করি মাননীয় মন্ত্রী সমীর বাবুকে প্রটেক্ট করার জন্যই সাব-জুডিস বলে এড়িয়ে যাওয়ার চেষ্টা হচ্ছে । কাজেই এই সম্পর্কে আমরা আপনার রুলিং চাই ।

**মিঃ স্পীকারঃ—** আমার রুলিং তো আগেই দিয়ে দিয়েছি যে বিষয়টা যেহেতু সাব জুডিস, তাই এটার আর কোন আলোচনা করা যাবে না ।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) : –** স্যার, ইন দিস রিগার্ড আই কোটেড এ্যাজ ওয়ান সাচ রেসট্রিকশান ইজ দ্যাট ডিস্‌কাশন অন মেটার পেণ্ডিং এ্যাডজুডিকেশান বিফোর কোর্টস অব ল স্যুড বি এভয়েডেড অন দি ফ্লোর অব দি হাউস । সো, এ্যাজ দি প্রেজেন্ট কেইস ইজ পেণ্ডিং ফর এ্যাডজুডিকেশান বিফোর দি কোর্টস অব ল মাস্ট নট বি ডিসকাসড অন দি ফ্লোর অব দি হাউস ।

## MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS.

**মিঃ স্পীকার :—** সভার পরবর্তী কর্মসূচী হল, মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবটির উপর অসমাপ্ত আলোচনা শুরু করবেন মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ মহোদয় । এই আলোচনায় যারা অংশ গ্রহণ করবেন তাদের নামের তালিকা আমাকে দিবেন ।

শ্রীধীরেন্দ্রচন্দ্র দেবনাথ ( মোহনপুর ):— মাননীয় স্পীকার স্যার, আমাদের মাননীয় রাজ্যপাল ১৭ই মার্চ এই হাউসে যে ভাষণ দিয়েছিলেন, তার উপর আমি গতকল্য আলোচনা করেছি। মাননীয় সদস্য শ্রীনকুল দাস গতকল্য ও বি সি সম্পর্কে বলেছেন। মাননীয় ডিপুটী স্পীকার স্যার, আপনার স্মরণ থাকতে পারে যে মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির নেতৃত্বে বামফ্রন্ট সরকারের আমলে ও বি সি সম্পর্কে এই হাউসে প্রশ্ন এসেছিল তখন বামফ্রন্ট সরকারের তৎকালীন মুখ্যমন্ত্রী ও বি সিকে সাম্প্রদায়িক বলে আখ্যা দিয়েছেন। এখন দেখছি তারা ও বি সি সম্পর্কে দরদী হয়ে উঠেছেন। আমরা নির্ব্বাচন ইস্তাহারে বলেছিলাম যে এই সরকার ক্ষমতায় আসার পর এই পিছিয়ে থাকা জনগোষ্ঠীর আর্থিক উন্নতির জন্য চেষ্টা করছেন এবং একটা কমিটি গঠন করেছেন। মাননীয় সদস্য নকুল দাস মহোদয়কে অনুরোধ করছি কাল নিয়ে আর খেলা করবেন না। এই কমিটি ৩১শে মার্চের মধ্যে রিপোর্ট পেশ করবে। তখন এই সরকার চিন্তা করে দেখবেন কি করা যায়। বাজেটে বরাদ্দ করা হয়েছে এই পিছিয়ে পড়া জনগোষ্ঠীর স্বার্থ রক্ষা করার জন্য। মাননীয় সদস্য নকুল বাবু এস সি এবং এস টির দরদী সেজে কোটি কোটি টাকা আত্মসাৎ করেছেন —

শ্রীনকুল দাস (রাজনগর) : – মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমার নাম করে মাননীয় সদস্য বলছেন যে আমি এস সি এবং এস টির টাকা আত্মসাৎ করেছি। এটা উনাকে প্রমাণ করতে হবে। নতুবা হাউসের প্রেসিডিংস থেকে বাদ দিতে হবে। এক্সপাঞ্জ করতে হবে।

মিঃ ডেপুটী স্পীকার :— মাননীয় সদস্য, আপনার বক্তব্য রাখুন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ( মন্ত্রী ) :—আপনি প্রতিবাদ জানাতে পারেন।

শ্রী নকুল দাস :—হ্যাঁ, আমি তাই করছি। স্যার, উনি যেহেতু প্রমাণ দিতে পারলেন না সে জন্য এটা অ্যাকসপাঞ্জড করা হউক।

( গণ্ডগোল )

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্যদের বলছি, আপনারা বসুন।

শ্রী মতিলাল সরকার ( কমলাসাগর ):— স্যার, যে কোন সদস্যদের বিরুদ্ধে কোন অভিযোগ থাকলে তা প্রমান করতে হবে।

**শ্রী নকুল দাস** :— উনি আমার নাম করে বলছেন, তপশীলি সমাজের কোটি কোটি টাকা আমি আত্মসাৎ করেছি। এটা সম্পূর্ণ মিথ্যা। কাজেই আমি বলছি, আমাদের হাউসের যে নিয়ম তা হচ্ছে, যদি কোন সদস্য কোন সদস্যের বিরুদ্ধে অভিযোগ আনতে চান, তাহলে আগে তা স্পীকারের মাধ্যমে আনতে হবে। যেহেতু সে নিয়মে হয় নি, এবং উনি প্রমানও করতে পারেন নি, সে জন্য আমি আপনার রুলিং চাই।

**শ্রী দশরথ দেব** ( রামচন্দ্রঘাট ) : - পয়েন্ট অব অর্ডার স্যার, আগে এই সভায় কোয়েশ্চান আওয়ারে প্রশ্ন উঠেছিল, আমি সে সময় হাউসে ছিলাম, মাননীয় ডেপুটি স্পীকারও তখন উপস্থিত ছিলেন। আমার যদি স্মরণে থাকে, তাহলে আমি বলছি, মাননীয় ডেপুটি স্পীকারেরও নিশ্চয়ই মনে আছে যে, রসিকলাল বাবুকে নিয়ে এই ধরনের একটি প্রশ্নের সামনে মিঃ স্পীকার তা আক্সপাঞ্জড করার রুলিং দেন। যেহেতু একই ধরনের বিষয়, কাজেই আমি বলব আপনি তা অ্যাকপাঞ্জড করুন এই অংশটাকেও।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ( মন্ত্রী ) : মিঃ ডেপুটি স্পীকার স্যার, যা অ্যাক্সপাঞ্জড হয়ে গেছে তা আবার এখানে তোলা হচ্ছে কেন ?

**শ্রী দশরথ দেব** : - সকালে হাউসে অভিযোগ উঠেছে। চ্যালেঞ্জ করা হল, যেহেতু প্রমান করতে পারলেন না, যদিও তদন্ত কমিশন গঠন করার কথা বলা হয়েছিল সে জন্য মাননীয় স্পীকার মহোদয় তা অ্যাকসপাঞ্জড করে দেন। কাজেই আমি চাইছি, বিষয়টি যেহেতু একই ধরনের অর্থাৎ মাননীয় সদস্য নকুল বাবু তপশীলি জাতির হয়ে লক্ষ লক্ষ টাকা গায়েব করেছেন এটা যেহেতু মাননীয় সদস্য প্রমান দেখাতে পারেন নি সেজন্য আমি বলছি, এটাও অ্যাকসপাঞ্জড করা হউক। একই হাউসে দু' ধরনের রুলিং হতে পারে না। সকালের ঘটনাটি ছিল, মাননীয় সদস্য রসিকলাল বাবু * * *

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ( মন্ত্রী ) :— এ ব্যাপারে আমার অভিমত হচ্ছে, মাননীয় স্পীকার মহোদয়ের রুলিং উনি চ্যালেঞ্জ করতে পারেন কিনা, তা আপনি বিবেচনা করে দেখুন।

**শ্রী দশরথ দেব** : -- অমি চ্যালেঞ্জ করিনি। আমি শুধু বলেছি, যেহেতু ঘটনা একই কাজেই এই অংশটুকুকেও আগের মত অ্যাকসপাঞ্জড করা হবে না কেন ? মাননীয় মন্ত্রী নগেন্দ্র জমাতিয়া আমার বক্তব্য বুঝতেই পারেন নি।

* * * Expunged as ordered by the Chair.

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ( মন্ত্রী ) :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, উনি জানেন তা অ্যাকস-পাঞ্জড হয়ে গেছে। বিষয়টিকে প্রসিডিংসে তোলার জন্য এখানে তিনি আবার রিপিট করেছেন। কাজেই আমি আপনার কাছে আবেদন করব, উনার এই অংশটুকুকে অ্যাকসপাঞ্জড করে দেওয়া হউক।

**মিঃ ডেপুটি স্পীকার :** - এই লাইনটা কার্যা বিবরণী থেকে এ্যাক্স্পাঞ্জড করা হলো।

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, উনারা এস সি, এস টি এবং ও বি সি সম্পর্কে আজকে কথা বলছেন। কিন্তু এদের সম্পর্কে, উনারা ক্ষমতায় থাকাকালীন অনেক জল ঘোলা করেছেন, এ সম্পর্কে উনাদের বিরুদ্ধে অনেক অভিযোগ আছে। ক্ষমতায় থাকাকালীন উনারা কোটি কোটি টাকার আত্মসাৎ করেছেন। আমি আপনাকে অনুরোধ করছি স্যার, এদের বিরুদ্ধে তদন্ত কমিশন গঠন করুন, ব্যবস্থা নিন। স্যার আজকে উনারা উপজা তিদের জন্য দরদী হয়ে উঠেছেন, তাঁতী সম্প্রদ য়ের জন্য দরদী হয়ে উঠেছেন। আমি জোর দিয়ে বলতে পারি এই রাজ্যের তাঁতী সম্প্রদায়, যারা কাপড় বুনতেন তাদের মেরুদণ্ডটাই উনারা ভেঙ্গে দিয়েছিলেন। তার অনেক প্রমাণ আমার কাছে আছে। আমরা জানি এস টি তাঁতীদেরকে উনারা সুতা দেন নি। এই জোট পার্টি সরকারে আসার পর ১লক্ষ পরিবারকে বিনামূল্যে সুতা বিতরণ করেছেন। আমরা দেখেছি বিগত দিনে বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের অর্থ দিয়ে রাজনৈতিক মুনাফা লুটার চেষ্টা করেছেন। এ রাজ্যের তাঁতী ভাইদেরকে সুতা দেন নি। তাদেরকে অকেজা করে রাখা হয়েছিল। জোট পার্টি ক্ষমতায় আসার পর উপজাতি-দেরকে বিনা মূল্যে সুতা দেওয়া হয়েছে। তারা আবার তাঁতের কাজ আরম্ভ করেছে আর্থিক দিক থেকে তারা আবার স্বয়ং সম্পূর্ণ হচ্ছেন। এটা দেখে আপনাদের লজ্জা হওয়া উচিৎ। আপনাদের চরিত্র দেখেই ত্রিপুরার জনগণ আপনাদেরকে ১৯৮৮ ইং সালের নির্বাচনে বিদায় দিয়েছেন। আপনারা যে জনদরদী তার প্রমাণ আপনারা ৮ ইং সালের নির্বাচনে প্রমান পেয়েছেন। স্যার, আমরা দেখেছি তৎকালীন মুখ্যমন্ত্রী মিথ্যা সার্টিফিকেট দিয়ে অনেক চাকুরী দিয়েছেন। এই বামফ্রন্ট সরকারে থাকাকালীন আমি বিধানসভায় বলেছিলাম যে বহু কর্মচারী টিপসই দিয়ে বেতন নিচ্ছেন স্যার, আপনি এ সম্পর্কে তদন্ত কমিশন গঠন করুন আমি প্রমাণ দেব। এখনও অনেক কর্মচারী টিপসই দিয়ে বেতন নিচ্ছেন। তৎকালীন উপমুখ্যমন্ত্রী উনার দপ্তরে জাল সার্টিফিকেট দিয়ে অনেক চাকুরী দিয়েছেন এবং তারা টিপসই দিয়ে বেতন নিচ্ছেন। আপনাদের লজ্জা হওয়া উচিৎ। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর অভি-ভাষণে পুনর্বাসন সম্পর্কে অনেক কথা বলেছেন। এই নূতন সরকার আসার পর আমরা অনেক লোককে পুনর্বাসন দিয়েছি এবং আগামী দিনেও আমরা আরও অনেক পুনর্বাসন দেব। স্যার, আপনার মাধ্যমে আমি বিরোধী সদস্য মহোদয়দের বলতে চাই যে, তৎকালীন শিক্ষামন্ত্রী কি ভূমিহীন ছিলেন? টি আর টি

সির জায়গা নিজের নামে রেকর্ড করিয়ে নিলেন ভূমিহীন হিসাবে। আপনাদের ভাবতে লজ্জা হয় না। অস্বীকার করতে পারবেন ? স্যার, ওঁদের এই চরিত্র দেখেই জনগণ ওঁদেরকে উপযুক্ত জবাব দিয়েছেন ১৯৮৮ ইং সনের নির্বাচনে।

মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে মাননীয় বিরোধী সদস্যরা রাজ্যপালের ভাষণেরও বিরোধীতা করছেন। আজকে ত্রিপুরা রাজ্যের কংগ্রেস টি ইউ জি এস যে সরকার হয়েছেন তার মেয়াদ হচ্ছে ১ বছর ৩ মাস। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির বামফ্রন্ট শাসিত সরকার এই ১০ বছরে যে কাজ করেছেন তার চেয়ে ১৪ গুণ কাজ করেছেন বর্ত্তমানের সরকার। এটা কি অস্বীকার করবেন ? অস্বীকার করার উপায় নেই। বামফ্রন্টের সরকার কতজনকে ঋণ দিয়েছেন ? কিন্তু ইতিমধ্যে আমাদের সরকার ৩১ হাজার পরিবারকে ঋণ দিয়েছেন এবং কর্পোরেশনের মাধ্যমে ২০ হাজার পরিবারকে ঋণ দেওয়া হচ্ছে। কিন্তু এই ঋণ মেলা নিয়ে মাননীয় বিরোধী সদস্যরা বিরোধীতা করেছেন এমন কি এই বিধানসভায় পর্য্যন্ত প্রস্তাব পাশ করে রিজার্ভ ব্যাঙ্কের কাছে আবেদন করেছিলেন যে এই রাজ্যের ঋণ মেলা বন্ধ করুন আবার আপনারাই বলছেন গরীবের জনদরদী সরকার, বলতে লজ্জা হয় না ?

**মিঃ ডেপুটি স্পীকারঃ—** মাননীয় সদস্য

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—** স্যার, আমাকে আর দু মিনিট সময় দিন। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমরা ১ লক্ষ ২৫ হাজার পরিবারকে ঋণ মেলা দিয়েছি এবং ৪ লক্ষ ফর্ম বিলি করা হয়েছে, যতক্ষণ পর্যন্ত একজন লোকের হাতে ফর্ম না থাকবে ততক্ষণ পর্য্যন্ত আমরা ঋণ দিয়ে যাব। কিন্তু এই ঋণ মেলার নামে ১৪ জনকে খুন করা হয়েছে বিগত সরকারের আমলে কারণ ঋণ মেলার জন্য যারা ধর্ণা দিয়েছিল তাদের ভাগ্যে জুটেছিল মৃত্যু। এটা ভাবতেও লজ্জা লাগে। আজকে দরিদ্র জনসধারণ ঋণ পাচ্ছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১৭ ৩ ৮৯ ইং তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই হাউসে দিয়েছেন সেই ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীদশরথ দেব।

**শ্রীদশরথ দেব—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এই বিধান সভায় এবং তার যে ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধীতা করে আমার বক্তব্য শুরু করছি। রাজ্যপালের ভাষণে কি প্রতিফলিত হয়েছে ? জন-জীবনে চরম অবজ্ঞা উদাসীনতা এবং অসত্য

ভাষণের পরিপ্রেক্ষিত অপদার্থ সরকারকে পদার্থ বলে চিহ্নিত করা, সত্যের অপলাপ এবং রাজ্যপালের ভাষণে ত্রিপুরা রাজ্যের জনজীবনকে গড়ে তোলার কোন ইঙ্গিত নেই। কোন নির্দেশ নেই। বাস্তবটা হল গ্রামে শহরের সাধারণ মানুষের স্বার্থে এই জোট সরকার এখনও কোন কাজেই নামেনি, কোন সুনির্দিষ্ট পরিকল্পনা নেই। একটা মাত্র পরিকল্পনা তাদের সেটা হচ্ছে শাসক দলের মন্ত্রী, এম, এল, এ, আর কিছু কাছাকাছি লোক তথা উন্নয়ন কমিটির সদস্য, সময় ত বেশী পাওয়া যাবে না, যতদূর সময় আছে আরও মেদ বাড়াও বরাহের মত চর্বিটা হৃষ্টপুষ্ট কর আর বাকী জীবনটা যাতে চলে তার জন্য সঞ্চয় কর। তাদের এই হচ্ছে একমাত্র লক্ষ্য। তাদের কাছ থেকে সাধারণ মানুষ কিছুই আশা করতে পারে না। সাধারণ মানুষের কথা তারা ভাবতেও পারেনা। তারা নিজেদের নিয়েই ব্যস্ত। তা না হলে এই ধরণের ঘটনা আজকে ঘটত না। আজকেও হাউসে রেফারেন্স পিরিয়ডে উঠেছে গ্রামাঞ্চলে মানুষ অনাহারে মরছে খাদ্যের অভাবে সন্তান বিক্রী করছে, কাজ নেই। কিন্তু কাজ দেবার কি ব্যবস্থা করেছেন? কেবল ভাষণের মধ্যে টিল টক, বাংলায় বলে লম্বা চওড়া কথা। এই লম্বা চওড়া কথায় পেট ভরে না। আমি গভর্ণমেন্টের কাছ অনুরোধ করব কাগজে যেসব রিপোর্ট বেরিয়েছে তদন্ত করুন, নিজেরা না যান অফিসার পাঠান খাবার পাঠান, কাজ পাঠান। সেটাই মানুষ যে কোন সরকারের কাছে আশা করে। এইটা বামফ্রন্ট বলে নয়, মিলিঝুলি সরকার বলে নয়, এই সামান্যতম মানবতাটুকু মানুষ আশা করতে পারেন। আর আইনশৃংখলার কথা বলে লাভ নেই। কমরেড বৈদ্যনাথ এই সম্পর্কে অনেক দৃষ্টান্ত দিয়েছেন। আইনশৃংখলা কোথায় আছে তা ত ভাবতে পারছি না? একমাত্র বিলোনীয়া শহরেই বিলোনীয়া সাবডিভিশানে এই কংগ্রেস এবং যুব সমিতির সরকারের রাজত্বে ৫০ জন মানুষ খুন হয়েছে, নাম ধাম দিয়ে আমরা গভর্ণরের কাছে দিয়েছি, সমস্ত মানুষের কাছে দিয়েছি। ইচ্ছা করলে যে কোন মেম্বার নিয়ে যেতে পারেন। এতে নাম ধাম তারিখ দেওয়া আছে। সুধীরবাবু বলুনত এই ৮ বৎসরে টি এন, ভির এত সন্ত্রাস হল, এত খুন করল, বিলোনীয়া সাব ডিভিশানে এই ৮ বৎসরে ৫০ জন খুন হয়েছে কিনা? তাহলে কি আইনশৃংখলা আছে? আইনশৃংখলা নেই। কংগ্রেস নামধারীদের হাতে খুন হয়েছে একমাত্র বিলোনীয়াতেই ৫০ জন। সারা ত্রিপুরায় ৬০ জন ছাপার অক্ষরে দিয়েছি চীফ জাস্টিসকে। চীফ জাস্টিস ত বিচার করবে না, তবে একটু জেনে নিক। আর একটা বলতে চাই সেইটা হচ্ছে আইনশৃংখলার কথা বলেন সমীর বাবুরা। খুন করলে গ্রেপ্তার হয়না নারী ধর্ষন হয় গ্রেপ্তার হয়না, যারা চক্ষুষদর্শী যারা উপস্থিত সেখানে, তারা নাম ধরে বলেছে অমুক খুন করেছে, আমি দেখেছি গ্রেপ্তার হয়না। এই বীরচন্দ্রমনুতে ১৩ জন খুন হল যারা চাক্ষুষ দেখেছে তারা বলেছেন কিন্তু একজনও গ্রেপ্তার হয়নি। অ্যান্টিসিপেটরী বেল না কি বলে আইনের ভাষা, আমি এতটা জানিনা, অগ্রিম জামিন নিয়ে ঘুরে বেড়াচ্ছে। আইনশৃংখলার কথা সমীর বাবু বলেন। সেই যে ইঞ্জীনিয়ারিং কলেজের ছেলেটা মার

খেল, সে নির্দিষ্ট অভিযোগ করেছেন মন্ত্রীর কাছে, পুলিশের কাছে। কিন্তু কেউ গ্রেপ্তার হল না। আইনের কথা কি? যে অভিযুক্ত সে অপরাধী কিনা সেটা বিচার করবে আদালত, কিন্তু তাকে কোর্টে যেতে হবে। আমি বলছি না সমীর বর্মণের পুত্র অপরাধী বা আর কারও পুত্র অপরাধী, সেটা বিচারের আগে বলছিনা, কিন্তু যিনি অভিযুক্ত তাকে জেলখানায় নেওয়ার প্রশ্ন নয়, কোর্টে আনা হয়েছিল কিনা? সুধীরবাবু, মতিবাবু মন্ত্রী হয়ত লাফালাফি করেছেন, দিল্লী গিয়েছেন, ভি, ডি, ও রেকর্ড করেছেন, সাংবাদিক সম্মেলন করেছেন, এ লাফালাফির কি দাম আছে? আসল কথা হচ্ছে আইনের কথা হচ্ছে, যে অভিযুক্ত তাকে আদালতে হাজির হতেই হয়। আপনারা আবার আইনের জাহির করেন আপনারা খুশী হতে পারেন কিন্তু আপনাদের ছাড়াও বাইরে আরও লোক আছে। এইটাকে আইনের রাজত্ব বলে না। আপনারা সংখ্যা গরিষ্ঠতার জোরে দাবিয়ে যেতে পারেন, স্পীকারকে এ্যাক্সপাঞ্জ করার জন্য বলতে পারে, কিন্তু আপনাদের বাইরেও দেশের লোক আছে। আমি উদাহরণ দিচ্ছি আমাদের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী। খুব পাওয়ারফুল মিনিষ্টার। দেশের মানুষের কাছে মাথা নত স্বীকার করতে, এক প্রধানমন্ত্রী হত্যার ব্যাপারে তদন্ত কমিশন করা হল ঠক্কর কমিশন, রিপোর্ট করলেন। এই দেশের মানুষ কি কেউ বলবেন যে এই হত্যা কাণ্ডের মধ্যে রাজীব গান্ধী নিজে জড়িত? কেউ বলবে না, গোটা ভারতবর্ষের ৮০ কোটি মানুষ কেউ বলবে না এবং এই রিপোর্টটা জনগণের প্রপার্টি, আইন করে তাকে চাপা দেওয়া হল, এখন বিরোধী দলের সমালোচনার চাপে, নিজের দলের মধ্যেও চাপ আছে। সব কংগ্রেস কর্মী, সব কংগ্রেস মন্ত্রী বিবেক হারিয়ে ফেলেন নি, তার মধ্যেও বিবেকবান কিছু লোক আছে। সবাই চাপ দিয়েছেন বলে আজকে বলছেন, আমি বাহির করি, উল্টা কি, কে রিপোর্ট ফাস করল এইটা বড় হয়ে গেল, আমরা তাকে ধন্যবাদ দেই দেশের মানুষের সামনে অন্তত একটা তথ্য বের করেছে. তদন্ত কমিশন রাজীবের বিরুদ্ধে করতে হয়। কেন মহাশয়, আপনি আপনার মায়ের হত্যার ঘটনাটাকে দেশবাসীর সামনে জানালেন. আজকে যদি শক্ত বিরোধী দল পার্লামেন্টে দাঁড়িয়ে একের পর এক পার্লামেন্টকে বয়কট না করতেন তাহলে এই রিপোর্ট দিনের আলো দেখত না। সুধীর বাবুদের মনে রাখা উচিৎ সংখ্যা গরিষ্ঠের জোরে সব কিছু করা যায় না।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী)** :—পয়েন্ট অফ্ অর্ডার স্যার, এইটা এই হাউসের বক্তব্যর সঙ্গে না।

**শ্রীদশরথ দেব** : — স্যার, এখানে সারা ভারতের সমস্ত কথা আলোচনা হতে পারে।

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— না, এইটা রিলেটেড না।

শ্রীদশরথ দেব :— স্যার, সমস্ত ইণ্ডিয়া এই ব্যপারে ইণ্টারেসটেড এবং আমরা ইণ্ডিয়ান সিটিজেন, কাজেই আমরা এইটা বলব।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :— এইটা মার্ডার, খুন হয়েছে, স্যার।

শ্রীদশরথ দেব :— না।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— স্যার, এখানে অসত্য তথ্য পরিবেশন করা হচ্ছে।

শ্রীদশরথ দেব :— মিঃ স্পীকার স্যার, এই হচ্ছে আইন শৃংখলার অবস্থা। আমরা দেখেছি নারী ধর্ষণকারীরা শাস্তি পাবে কেন, খুনীরা শাস্তি পাবে কেন, ওদের যদি মন্ত্রী, এম এল এরা আশ্রয় দেয়? পুলিশ যদি তাদের আশ্রয় দেন? কোন গ্রেপ্তারই হবে না। তাহলে তো এরা আরও বেশী আস্কারা পাবে এবং তাইতো পাচ্ছে ত্রিপুরায়, কোথায় আইনের শাসন? আইনের শাসন এখানে নাই এই কথা পরিস্কার। আজকে দেশবাসী জানে। পুলিশ প্রশাসন আইন শৃংখলা রক্ষার জন্য, কিন্তু আজকে ব্যবহৃত হচ্ছে শাসক দলের কাজে, মন্ত্রীর কাজে এম এল এরা দেখতে পারেন তাদের নিজস্ব স্বার্থ আদায় করার জন্য এই এজেন্সিটাকে ব্যবহার করা হবে, পুলিশ দপ্তর বা পুলিশের মরেল থাকবে কোথায়, আইনের প্রতি দৃষ্টি থাকবে কোথায়? ওদেরতো এখন তাদের হুকুমের ক্রীতদাস হিসাবে কাজ করতে হচ্ছে এইটা তাদের পক্ষে লাভ হতে পারে। গোটা দেশের পক্ষে অত্যন্ত বিপদজনক পুলিশ শক্তিকে এইভাবে ব্যবহার করা। ইঞ্জিনীয়ারিং কলেজের কথা আমি বলছি দাগী তো গ্রেপ্তার হয়নি। ( ট্রেজারী থেকে :— কয়টা খুন হয়েছে সেটা বলুন।) কয়টা খুন হয়েছে জানতে চান? ৬ জনের নামের লিষ্ট আমরা করেছি তারিখ দিয়ে সুধীর বাবু যদি জানতে চান তাহলে আমি আমার ছাপানো এই তার কাছে পাঠিয়ে দেব। তারপর জুমিয়াদের অবস্থা সম্পর্কে একটু আগেই আমি বলেছি।

আজকে সেখানে কোন সাহায্য যায়না, রেশন যায় না। এরমধ্যে এ সম্পর্কে একটা সমীক্ষা হয়ে গেল। কোন এক সাংবাদিক এই সমীক্ষা করেছেন। সে সমীক্ষায় দেখা যায় যে তারা অম্পিনগর গিয়েছিল এবং কিছু জুমিয়ার সঙ্গে তারা আলাপ করেছিল। তখন তাদেরকে জুমিয়ারা বলল যে, তারা নগেন্দ্রবাবুকে জিজ্ঞাসা করেছিল যে এখন তারা খাবে কি? তাদের যে খাবার নেই। নগেন্দ্রবাবু নাকি

তাদেরকে বলেছিল যে আরও বেশী করে জুম কর কারণ কেউ তোমাদের মুখে খাবার তুলে দেবেনা। কি খেয়ে জুম করবে সে জবাব তিনি দেন নাই। তারপরে ফরেষ্টারবাবুরা লংতরাই থেকে শুরু করে যত জায়গা আছে জুম চাষ সব বন্ধ করে দিয়েছে। এমনকি জম্পুই হিল থেকে লোক এসে বলেছে যে সেখানেও জুম করা বন্ধ করে দিয়েছে। আবার যারা জুম কেটেছে তাদের বলা হয়েছে যে এই জুম তোমরা পোড়াতে পারবে না। এটা পুড়ে আমরা গাছ লাগাব। এই হচ্ছে সরকারী নীতি। নগেন্দ্র জমাতিয়া যিনি হলেন ২নং মন্ত্রী, তাঁর এই হল অবস্থা। এই তাদের কাজের এবং কথার চেহারা। অথচ বলা হচ্ছে জুমিয়া পুনর্বাসন দেওয়া হচ্ছে। এই বড় বড় কথায় কোন কাজ হবে না। আরেকটা জিনিষ আমরা আপনার কাছে তুলে ধরতে চাই যে এসব লম্বাচওড়া কথা শুনিয়ে কোন লাভ হবেনা। আমরা জানি কংগ্রেস শ্রেণী চরিত্র হচ্ছে ধোঁকা দেওয়া, অসত্য কথা বলা, বড় বড় প্রতিশ্রুতি দেওয়া। আজকে আগরতলার মানুষ জানে যে এখানে বই মেলায় কি হয়েছে। রাজ্যপালের ভাষণ মানে ত সরকারী স্ট্যাটমেন্ট অব পলিসি। এই গভার্ণমেন্টের ভাষণ হিসাবেই রাজ্যপাল নিজের মুখ দিয়েছেন। সেখানে কি লিখেছেন, লিখেছেন আমার সরকার পবিত্র, অঙ্গীকার নিয়েছিলেন যে দরিদ্র ও বেকারিত্বের বিরুদ্ধে সর্বাত্মক সংগ্রাম চালাতে হবে শুধু ক্ষুধার অন্ন যোগানোর জন্য নয় অর্থনৈতিক ক্রিয়াকলাপের সর্বনিম্ন স্তরে একটি উৎপাদনমুখী গতি সঞ্চারের জন্যও।'' কিন্তু এই কথার কি কোন দাম আছে ? মাননীয় রাজ্যপাল এর মর্ম বুঝেছেন কিনা জানি না। যদি না বুঝে থাকেন তাহলে আমাদের দুর্ভাবনা, আর যদি বুঝে থাকেন তাহলে তিনি আত্ম-বঞ্চনা করেছেন। কৃষকদের হাতে জমি থাকবে না। উৎপাদন বাড়বে কি করে ? জুম কাটা বন্ধ হয়ে গেল অন্ন ফসল তাও বন্ধ হয়ে গেল। এরপর ত্রিপুরা রাজ্যে এক লক্ষ বেকার। আর গোটা ভারতবর্ষের মধ্যে ১২ কোটি বেকার। তাদের কোন এমপ্লয়মেন্ট পলিসি নেই। তাহলে দারিদ্রের বিরুদ্ধে লড়াইটা কি ভাবে করবে ? ইট ইজ নট মাই পলিসি, ইট ইজ দ্যা পলিসি অব্ দ্যা গভার্ণমেন্ট অব্ ইণ্ডিয়া। উয়ি আর নট রানিং ইণ্ডিয়া। ইণ্ডিয়া ইজ রান বাঈ দ্যা কংগ্রেস (আই)। সেখানে ১২ ক্রোরস্ অব্ পিপলস্ আর আনএমপ্লয়েড্। আর ক্রোরস্ ক্রোরস্ হচ্ছে শিক্ষিত বেকার। ইট ইজ নট মাই সে, ইট ইজ পাবলিসড বাঈ দ্যা রিজার্ভ ব্যাংক অব্ ইণ্ডিয়া। জানিনা মাননীয় মুখ্যমন্ত্রী এই সব পড়েন কি না বা পড়ার মত উনার ধৈর্য্য রয়েছে কি না।

তারপর এরা বলছেন ৭০৪ জন অফার প্রাপ্ত বেকারকে তারা চাকুরী দিয়েছেন। তাদের নতুন করে কি তারা চাকুরী দিয়েছেন ?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** হ্যাঁ, একটা নর্মস্ এর ভেতর দিয়ে তাদের চাকুরী দেওয়া হয়েছে।

**শ্রীদশরথ দেব** :— তাদের বেকারের বিরুদ্ধে লড়াই করার কথা শুনেছি। এখানে আমার একটা সংস্কৃত গল্প মনে হয়েছে স্যার। একটি মুষিক সে ঠিক করেছে যে বলবন্ত হাতির সঙ্গে লড়াই করবে। ঠিক সেই ভাবে এরাও এখানে আস্ফালন শুরু করেছেন। কিন্তু আমি দেখছি এইটা তাদের আস্ফালন নয়, তাদের ভণ্ডামী। প্রতারনামূলক আপ্তবাক্য উচ্চারন করে বেকারদের বলছে, আমরা তোমাদের সব সমস্যার সমাধান করে দেব। ইম্পসিবল্ হতেই পারে না। ট্রাইবেলদের কথা তো বাদ দিলাম, কারণ ট্রাইবেলদের যে রিজারভেশন, কোটা রয়েছে সেটা কেটে দেওয়া হয়েছে। সেটা বিভিন্ন কাগজে দেখেছি, এখন তো অরুনবাবু নাই, সুধীরবাবু জবাব দিন এইটা সত্য কি না? ৪৫০টি ট্রাইবেলদের গ্রেজুয়েটের পোষ্ট ডি রিজার্ভ করা হয়েছে বলে কিছু কিছু কাগজে বেরিয়েছে–হোয়েদার ইট ইজ ফেকট্ অর নট্, আই ডু নট নো, বাট ফ্রম্ দ্যা গভার্ণমেন্ট দে মাস্ট এটলিষ্ট টেক ইট হন হ্যাণ্ড। সত্য কি না-সেটা কিছু কিছু কাগজে বেরিয়েছে-আমি দেখেছি।

( নেপথ্যে ট্রেজারী বেঞ্চ থেকে : আপনাদের সময়ে কতজনকে চাকুরী দেওয়া হয়েছিল ? )

**শ্রীদশরথ দেব** :—আমাদের সময়ে ৬৫ হাজার বেকারকে চাকুরী দেওয়া হয়েছিল। তারপর এ, ডি, সি, সম্পর্কে তাদের বক্তব্য কি ? এ, ডি, সিকে, ক্ষমতা দেবার জন্য আপনারা আসেন নি। গভার্ণরের স্পিসের মধ্যে দিয়ে এই হুমকি দেওয়া হয়েছে যে, এ, ডি, সি, যদি রাজনীতি করে তাহলে এ, ডি, সি, কে ভেঙ্গে দেওয়া হবে। এ ডি, সি যদি রাজনীতি করে তাহলে আমরা নিরব থাকব না। এ ডি, সি, কি তাদের হুকুমের চাকর ? এ, ডি, সি, রাজনীতি করবে কেন ? রাজনীতি করে দলগুলো। সুধীরবাবুর সরকার রাজনীতি করবে কেন ? সুধীরবাবু রাজনীতি করেন কেন ? সুধীরবাবু রাজনীতি করেন আমি জানি। আমি জানি। আমিও রাজনীতি করি। কিন্তু আমি যখন সরকারে বসব তখন আমি রাজনীতি করব কেন ? গোটা দেশ যারা পরিচালনা করছেন তারা তো রাজনীতি করছেন। এই সম্পর্কে আমি কয়েকটি কথা বলব।

পঞ্চায়েত ভেঙ্গে দিয়ে উন্নয়ন কমিটি গঠন করা হলো। এইটা রাজনীতি করা হলো না ? লোকের হাতে ক্ষমতা নেই, আবার দলের হাতে ক্ষমতা চান। এরা রাজনীতি করছেন। বলছে সমাজসেবী। জবাব দিন মাননীয় মুখ্যমন্ত্রী এই সমজেসেবী কারা ? এই সমাজসেবীদের কে ঠিক করলো ? কংগ্রেস-যুবসমিতির সমাজসেবী থাকবে আর যারা কমিউনিষ্ট পার্টি করেন তাদের মধ্যে কোন সমাজসেবী থাকবে না। মানলাম কমিউনিষ্টদের মধ্যে নেই কিন্তু কমিউষ্ট ছাড়াও যারা রয়েছেন তাদের মধ্যে কি কোন সমাজসেবী নেই ? তাদের কেন এই উন্নয়ন কমিটিতে নেওয়া হলো না ? এইটা কি রাজনীতি নয় ?

তারপর ব্লক কমিটি ভেঙ্গে দিয়ে সেখানে বি, এ, সি, ( ব্লক এডভাইসারী কমিটি ) গঠন করা হয়েছে। হু আর দে ? আর দে নট পলিটিক্যাল মেমবারস্ ?।

তাহলে এটা গণতন্ত্র না। এটা রাজনীতি। ব্লক কমিটি ভেঙ্গে দেওয়া হয়েছে। তৈরী করা হয়েছে ব্লক এ্যাডভাইসারী কমিটি। কেন ? তাঁরাই তো রাজনীতি করেছেন। নগেন্দ্র বাবুদের দল অভিযোগ তুলেছেন। কি অভিযোগ ? না এ ডি সি তাদের হাতে টাকা তুলে দিচ্ছে না। এই জন্যই কি বিডিসি, ইলেকটেড হয়েছে ?

কিন্তু কংগ্রেস যুবসমিতি নিজেদের দলের রাজনীতি করার জন্য ব্লক এ্যাডভাইসারী কমিটি করেছে সেই কমিটি তাদের হাতে টাকা তুলে দিচ্ছে। এই কারণেই আমি বলতে চাই, এ ডি সি তাদের হাতে টাকা না তুলে দিয়ে কোন অন্যায় করেন নাই। এ ডি সি তার স্বায়ত্ব শাসনের অধিকারকে রক্ষা করছে। ত্রাউ বাবুদের খুশী করার জন্য ওদের দলের মনোনীত কমিটিগুলির হাতে টাকা তুলে দেন নি। পঞ্চায়েত গুলি বসে আছে। তাদেরকে কেন টাকা দেওয়া হবে ? এই পঞ্চায়েত কমিটি ত পঞ্চায়েত নয়। এটা নমিনেটেড। এটা উন্নয়ন কমিটি। কংগ্রেস যুবসমিতির নিজের দলের কমিটি তারা সমাজ সেবী নামই দিন আর মহাপুরুষের নামই দিন, সে আলাদা ব্যাপারে। তারা মহাপুরুষ হতে পারেন কিন্তু নির্বাচিত জনপ্রতিনিধি নন। নির্বাচিত জন প্রতিনিধিদের হাতে স্ব য়ত্ব শাসনের অধিকার প্রাপ্ত এ ডি, সি. তাদের হাতে টাকা না তুলে দিয়ে অন্যায় কিছু করেনি। তারা এর জন্য বলছেন, না এ, ডি, সি, ভাঙ্গো। আর সুধীর বাবুদের কথা বলে তো লাভই নেই। ওরাত বরাবরই এ, ডি, সি, বিরোধী। এ, ডি, সি, যখন গঠিত হল, প্রতিবাদের শেষ অস্ত্র হিসাবে তারা ঐ দিন বয়কট করেছিলেন।

এ ডি সি ভাঙ্গার জন্য কত ধরনের অভিযোগ করা হচ্ছে, ৯০ কোটি টাকা খেয়ে ফেলল, তারপরে কমিশন, ট্রেন্সফার, ইউথড্রল, কি না করছেন তারা ? দিল্লীর দরবারে গিয়ে শেষ পর্যন্ত রাজীবগান্ধীর মাধ্যমে এ ডি সি এর ক্ষমতাকে কমিয়ে দেওয়া হল।

এই বিধানসভাতে যদি এ ডি সি সম্পর্কে কোন অভিযোগ তোলা হয় তাহলে এই সভাতেই অভিযোগ নিয়ে আলোচনা করা হত আগের আইনে। কিন্তু তা বাতিল করে দিয়ে গভর্ণরের হাতে তুলে দেওয়া হল সেই ক্ষমতা। বিধানসভায় ইলেকটেড কোন মেম্বার থাকবেনা। গনতান্ত্রিক যে প্রতিষ্ঠান তাকে পরীক্ষা করে দেখার কোন অধিকার থাকবে না। একটা ব্যক্তি বা সরকারের হাতে, তুলে দেওয়া হল। তাঁরা বলেছেন স্ব শাসিত জেলা পরিষদের ক্ষমতা সম্প্রসারণ। গণতন্ত্রের সম্প্রসারণ। গণতন্ত্র সম্বন্ধে বিন্দু মাত্র কোন আস্থা আছে কিনা তা প্রমাণ করুন। কেন কোন প্রমাণ নেই ?

এখন সুপ্রীম কোর্টে বিচার চলছে বলে এ ডি সি টিকে আছে। তা না হলে ৩ মাস আগেই এটাকে ভেংগে চুরমার করে দিত। আর টি উ এস-এর নগেন্দ্র বাবুরা এ ডি সির ক্ষমতাকে সংকুচিত করার জন্য কম লাফা লাফি করছেন না। এরা ঠেকনা দিয়ে রেখেছেন এই সরকারটাকে। এই ঠেকনা যদি সরিয়ে

নেওয়া যায় তাহলে ভাংগা ঘরের মত তা পড়ে যাবে। সুতরাং এরা এখন এই সরকারকে ঠেকনা দিয়ে রেখে ট্রাইবেলদের বিরুদ্ধে এসব করছে। তারপর এই রাজ্যে আমাদের নারী জাতীর কোন মর্যাদা আছে ? নারী নির্যাতনের কয়েকটা নাম আছে কিশোরী দীপালী বর্ধণ, ১৭ বৎসর বয়স। তাকে রেফ করে মেরে ফেলা হল। বিচার হল না। পুলিশ বলল্ জীপ অ্যাকসিডেণ্টে ওর মৃত্যু হয়েছে। মরলেও কোন রেহাই পাবে না এদের হাত থেকে। এটা কি সাংঘাতিক। তারপর মায়া রাণী দেবী, মগের বস্তী, মায়া মজুমদার-কালাপানি, বৈশাখী দেববর্মা,—তেলিয়ামুড়া, স্বপ্না নাথ, বিলোনিয়া। তারপরে উজান ময়দানের ঘটনাতো আছেই ! অভিযুক্তদের বিরুদ্ধে অভিযোগ করা হল, অথচ তাদের গ্রেপ্তার করা হল না। তদন্ত পর্যন্ত করা হল না। এখন মাননীয় সদস্যরা যদি নিজের অধিকার সম্পর্কে সচেতন না হন।

**Mr. Speaker :—** Hon'ble Member, it is 1 O, Clock now. The House is adjourned till 2 P. M of to-day and the Hon'ble member speaking will have the right to continue his speech after recess.

## AFTER RECESS AT 2·00 P.M.

**মিঃ স্পীকার :—** এখন আমি মাননীয় সদস্য শ্রীদশরথ দেব মহোদয়কে তাঁর অসম্পূর্ণ বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি।

**শ্রীদশরথ দেব :—** মিঃ স্পীকার, স্যার, আমি তখন বলছিলাম যে এই জোট সরকারের রাজত্বে আমাদের এই ত্রিপুরা রাজ্যে নারীদের কোন নিরাপত্তা নেই, তাদের সতীত্ব রক্ষা করার কোন পথ নেই কারণ তারা ধর্ষিতা হওয়ার পরও অভিযুক্ত অপরাধীদের বিচার হয় না, গ্রেপ্তার হয় না। মিঃ স্পীকার, স্যার, ১৯৮৯ সালের জানুয়ারী মাস পর্য্যন্ত এই রাজ্যে কি সব কাণ্ড হয়েছে তার এট-এ গ্লেন্স হিসাব এই হাউসে আমি এখন রাখতে চাই। সেটা হল, আমাদের মার্কসবাদী কর্মি ও সমর্থক মোট ৫২ জন এই সময়ের মধ্যে নিহত হয়েছেন, এরপরে যে সংখ্যা এসে দাঁড়িয়েছে সেটার হিসাব তো আমি আগেই দিয়েছি, সেটা হল ৬০ জন। এই বছরের মধ্যেই ৯০ জনেরও বেশী পার্টি কর্মি, এম, এল, এ এবং এম, পি এই কংগ্রেস পার্টির হাতে মার খেয়েছেন অথবা প্রহৃত হয়েছেন। ( রুলিং বেনচ :—হাসির রোল ) এটা কি হাসির কথা ? এটা তো গণতন্ত্রের কথা। তার পর ২০ জন পার্টির কর্মিকে পুলিশ লক-

আগে নির্য্যাতন করা হয়েছে। এছাড়া ৬ হাজারের বেশী গণাতন্ত্রিক কর্মিকে নানাবিধ মিথ্যা মামলায় জড়ানো হয়েছে। ওদের বিচার হবে? এর থেকে বোঝা যাচ্ছে যে এই রাজ্যে ওয়ান ম্যান পার্টি রোল ইজ গোয়িং ইন ত্রিপুরা। ২ হাজারের মতো পাটি কর্মি এবং নেতা তাদের হাতে নির্য্যাতিত হয়েছেন এবং ১০০ জন মহিলা তাদের হাতে ধর্ষিতা হয়েছেন। এতদ সত্বেও কোন গ্রেপ্তার নেই, কোন বিচার নেই। তাছাড়া ৫ হাজারের মতো সি, পি, আই (এম) কর্মি আজ বাড়ী ছাড়া, গ্রাম ছাড়া হয়েছে এই কংগ্রেসী বাহিনীর হাতে, তারও কোন বিচার নেই। আমরা সব বিষয়গুলি সরকারের দৃষ্টিতে এনেছি, তবু বিচার তো দূরের কথা একজন অভিযুক্তও আজ পর্য্যন্ত গ্রেপ্তার হয়ে নি। তারপর, জাতীয় শিক্ষা নীতি প্রশ্ন বলা হচ্ছে যে, আগামী ১৯৯৫ সালের মধ্যে এই রাজ্যে জাতীয় শিক্ষা নীতির কার্য্যকরী করা হবে, এই সরকার কি সাঙ্গাতিক প্রচেষ্টা নিচ্ছেন। এতো শুধু মুখের কথা, চোখে তো কিছু দেখতে পাচ্ছি না তাই কোন ভাল মানুষ এটা বিশ্বাস করবে না, কোন পাগলে বিশ্বাস করবে কিনা, তাতেও আমার সন্দেহ আছে স্যার, ওরা মানুষকে এসব বলে বটে কিন্তু আমাদের বিশ্বাস হয় না, কারণ ১৩ মাস হয়ে গেল এরা সরকারে এসেছে, এই সময়ের মধ্যে আমরা দেখলাম না যে একটা প্রাইমারী স্কুলকে সিনিয়র বেসিক স্কুলে আপ গ্রেড্ডে করেছে, বা একটা হাই স্কুলকে হায়ার সেকেণ্ডারী স্কুলে আপ-গ্রেড্ডে করেছে। এমন কি একটা বালয়োরী স্কুল পর্যন্ত তারা গত ১৩ মাসের মধ্যে খুলতে পারে নি, আর তারা নাকি বলছে আমাগী ৫ বছরের মধ্যে রাজ্যে জাতীয় শিক্ষ নীতি চালু করবেন। স্যার, এখন পর্য্যন্ত তাদের পারফর্মেন্স জিরো। তবে নিজেদের ব্যক্তি স্বার্থে না হউক অন্ততঃ সেভেন্টি পার্শেন্ট হলেও তার এটাই আমি আজ তাদেরকে ভাল করে বুঝিয়ে দিতে চাই।

আরেকটা জিনিষের প্রতি আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, ওরা বলছে যে ৩৪টা পাঠ্য পুস্তক ওরা তৈরী করেছেন, অ্যাপ্রোভড্ করা হয়েছে। ওরা একটাও করে নাই। লেফট্‌ফ্রন্ট গভার্ণমেণ্ট মাধ্যমিক স্তর পর্য্যন্ত পাঠ্য পুস্তক তৈরী করার জন্য ষ্ট্যাট ইনসটিটিউটকে দায়িত্ব দিয়েছিল এবং সেই সময় থেকে সিক্স্ সেভেন এইট এর জন্য ককবরক বই তৈরী হয়েছিল। দায়িত্ব থাকে যদি দেখান। ট্রাইবেল-ট্রাইবেল করেন, দেখান। এই এক বছর আপনারা একটা বই তৈরী করেছেন দেখান। আগামী বছরে ক্লাশ এইট পর্য্যন্ত ককবরক ভাষা চালু হবে কি না? অন্যান্য ভাষায় কি আছে আমি জানি না। টি, ইউ জে এসের নেতারা, মন্ত্রীরা আছেন, তারা খোঁজ খবর নেন কি না জানি না। শুধু মাঠে বক্তৃতা দিলে হবে না। চিরকাল মানুষকে ঠকাইয়া রাখা যায় না। দ্বিপদী হস্তি গাছে লাফালাফি করতে পারে কিন্তু গাছ ভাংগে না, পাতাটা ঝড়ে পড়ে মাত্র। বৃদ্ধ ও বৃদ্ধাদের পেনসন? এটাতো আগে দেওয়া হয়েছে। এটাকে ১০০ টাকা করার জন্য দাবী ছিল। এখন চার পাঁচ মাসের মধ্যেও তাদের হাতে টাকা গিয়ে পৌঁছে না। চাতকের পাখীর মত ওদেরকে তাকিয়ে থাকতে হয়। আমি কিছু খবরা খবর রাখি। খোয়াই

গেছে। সবাই পায় না। আরেকটা হচ্ছে একস সৈনিক। তাদেরকে এক পয়সাও দেওয়া হয় নি। মাসে মাসে যাওয়ার কথা। কাজেই টাকাগুলি ওরা দিচ্ছে না। কাজেই শিক্ষার অগ্রগতির দিকে তাদের কোন নজর নেই। স্কুল কলেজ ইউনিভার্সিটি সর্বত্র ছাত্রদের রাজত্ব কায়েম হয়েছে। ছাত্ররা বলছে, আমাদের নমিনেশন কেন থাকবে না। কাজেই প্রিন্সিপাল সেক্রেটারী ছাড়া বাকীদেরকে নমিনেশন দিতে দেব না। এটা ওদের রাজত্বেই সম্ভব। ওরা এখানে জংগলের রাজত্ব কায়েম করেছে। হিটলারও এই রাজত্ব চালিয়েছিল। গণিখান বলছেন অস্ত্র হাতে নেওয়ার এজন্য। মনে রাখতে হবে যে হিটলারেরও অস্ত্রশস্ত্র থাকা সত্বেও পতন হয়েছিল। এই রাজত্ব বেশী দিন থাকে না। কাজেই এই জিনিষগুলি মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই। কংগ্রেস ও উপজাতী যুবসমিতির নীতি এখানে প্রতিফলিত হয়েছে। প্রকারান্তরে ত্রিপুরার মানুষকে অবজ্ঞা করা হয়েছে। কাজেই ভাষণের বিরোধীতা করে আমার বক্তব্য এখানে কনক্লুড করলাম। থ্যাংক ইউ।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীদিবা চন্দ্র রাংখল।

**শ্রীদিবা চন্দ্র রাংখল** (কুলাই) :— মাননীয় স্পীকার স্যার, গত ১৭ মার্চ, ১৯৮৯ইং তারিখে বিধান সভায় মাননীয় গভর্ণর যে ভাষণ রেখেছেন এই ভাষণকে সম্পূর্ণ সমর্থন করে সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। বক্তব্যের প্রসঙ্গে কিছু বলতে হয়। তৎকালীন শাসক গোষ্ঠী বর্তমান বিরোধী বেঞ্চের সদস্যরা যে ভাষণ রেখেছেন আমি তা শুনেছি। কিছু হাস্যকর ব্যাপারও আছে। আজকে তাঁরা বিরোধী বেঞ্চে আছেন এটা সহ্য করতে পারছেন না বলেই এই সব পাগলামী বক্তব্য হাউসে পরিবেশিত করছেন। আমরা দেখেছি ১০ বছর যখন ক্ষমতায় ছিলেন, তখন তৎকালীন পঞ্চায়েত মন্ত্রী হাঁতীর মত হাটতেন। এখন শুকিয়ে গেছেন। অবশ্য তিনি মোটাই ছিলেন। হয়ত দুঃখে শুকিয়ে গেছেন। এরকম আরো কয়েকজন মন্ত্রী আছেন যারা দুঃখে শুকিয়ে গেছেন। তৎকালীন উপমুখ্যমন্ত্রী উনি সারা জীবন বিভ্রান্তিকর রাজনীতি করে গেছেন। অবশ্য আমরা রাজনীতি বুঝি না। তবে সারা জীবন রাজনীতি করেও ত্রিপুরা রাজ্যের মুখ্যমন্ত্রী হতে পারলেন না। এই কারণেই হয়ত উনি অসুস্থ হয়ে পড়েন, সময়ে সময়ে আসেন না হাউসে। মাননীয় স্পীকার স্যার, তাঁরা মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করছেন। আগামী প্রজন্ম কোন দিন তাঁদের ক্ষমা করবেন না। আমরা জানি আজকে যদিও বিধানসভার ভেতরে বক্তব্য রাখছেন, আগামী দিনে বাইরেও রাখবেন। কারণ তাঁরা পাগলা কুকুরের মত ভাষণ রাখছেন।

**শ্রীবিমল সিন্‌হা** (কমলপুর) :- পয়েন্ট অব অর্ডার স্যার শাসক দলের মাননীয় সদস্য

শ্রীদিবা চন্দ্র রাংখল এখানে যে ভাষণ রাখলেন তা কি উনি বলতে পারেন ? উনি তো নতুন বিধায়ক বা এম, এল, এ নন। উনি বর্তমানে সরকার পক্ষেও আছেন। প্রথম বললেন, হাতীর মত হাটা, দ্বিতীয় কথা বললেন, পাগলা কুকুর। মাননীয় স্পীকার স্যার, বলার ইচ্ছা থাকলে অনেক কিছুই উনি বলতে পারেন। তবে এসব বলতে উনার সৌজন্যে বাধছে কি না তা জানতে চাই। এগুলি কি আপনি এলাউ করবেন ? এ ভাবে কেহ বলতে পারে না।

**শ্রীদিবা চন্দ্র রাংখল** :— এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

**শ্রীবিমল সিন্‌হা** :— তা আমি জানি। কিন্তু আমি জানতে চাই, এভাবে বলতে সৌজন্যে বাধে কিনা ?

**শ্রীদিবা চন্দ্র রাংখল** :— স্যার, উনি হুমকি দিতে পারেননা।

স্যার, রাজ্যপাল এখানে ভাষণ রাখেন রাজ্যবাসীর স্বার্থে। যদি তাঁরা রাজ্যপালের ভাষণের বিরোধিতা করেন তাহলে তাঁদেরকে শাস্তি দেবে রাজ্যবাসী। রাজ্যপাল এখানে রাজ্যের শ্রমিকদের স্বার্থে গরীবের স্বার্থে কি কি উন্নয়ন মূলক কাজ করা হবে তা পরিস্কার ভবে তাঁর ভাষণে তুলে ধরেছেন। আজকে রাজ্যপালের ভাষনে উনারা বিভ্রান্ত। কংগ্রেসদের স্বার্থ রাজ্যপাল এখানে তাঁর ভাষণ রাখেন নি, রাজ্যবাসীর স্বার্থেই তিনি এখানে বক্তব্য রেখেছেন। কাজেই আমি আপনাদেরকে অনুরোধ করছি রাজ্যপালের ভাষণকে আপনারা সমর্থন করুন। নচেৎ আগামী বিধানসভার নির্বাচনেও আপনারা বিধান সভার বাইরে থাকবেন। মাননীয় সদস্য দশরথ বাবু বামফ্রন্ট সরকারের আমলে ট্রাইবেল ওয়েলফেয়ার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন, তিনি এ, ডি, সিও দেখতেন এবং তিনি নিজেকে সবচেয়ে বেশী ট্রাইবেল দরদী বলে দাবী করেন, দক্ষ পার্লামেন্টরিয়ান বলেও নিজেকে দাবী করেন। কিন্তু আজকে উনার ভাষণ শুনে আমি অবাক হয়েছি। উনি বিগত ১০ বৎসর ধরেও এ রাজ্যের শিক্ষামন্ত্রী ছিলেন। কিন্তু ক্ষমতাচ্যুত হওয়ার ফলেই কি উনাদের মাথা খারাপ হয়ে গেছে ? আজকে রাজ্য সরকারে কংগ্রেস ( আই ) এবং টি, ইউ, জে, এস না হয় আছে, কিন্তু এ, ডি সি তো তাদের হাতেই আছে। সেখানে তো বর্তমান রাজ্য সরকার ইন্টারফেয়ার করেন নি। আমি একটা উদাহরণ দিতে চাই। ছামনু টি. ডি. ব্লকে শিক্ষা দপ্তরের নিউক্লিয়াস বাজেট থেকে ছাগল, গরু, মোরগ ইত্যাদি বিলি করার নির্দেশ দেওয়া হয়েছে শিক্ষা দপ্তরের ইন্সপেক্টার, ডেপুটি ইনসপেক্টারদের। এবং এই নির্দেশ দিয়েছেন চীফ এ্যাগজিকিউটিভ মেম্বার মহোদয়। দশরথ বাবু তো শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন। তিনি কি তাঁর দপ্তরের

কর্মীদের নিউক্লিয়াস বাজেট থেকে গরু, ছাগল, মোরগ কিনার নির্দেশ দিয়েছিলেন? প্রাথমিক স্কুলগুলি এ. ডি সির অন্তর্ভুক্ত। আজকে এই সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানগুলির শিক্ষা ব্যবস্থা লাটে উঠেছে। আর উঠবেই তো যেখানে এ. ডি. সির শিক্ষা বিভাগের ইনসপেক্টার, ডেপুটি ইনসপেক্টারকে নিউক্লিয়াস বাজেট থেকে গরু, ছাগল, মোরগ, কিনার জন্য ছুটতে হয়. তারা শিক্ষা প্রতিষ্ঠানগুলি ইনসপেকশান করেন কখন? তৎকালীন শিক্ষা মন্ত্রী দশরথ বাবু বলেছেন এ. ডি. সি এরিয়াতে অনেক হাইস্কুল করেছেন আমি উনাকে জিজ্ঞেস করতে চাই কোথায় করেছেন? শিকারী বাড়তে একটা রেসিডেনশিয়াল স্কুল করেছেন. কিন্তু ওই পর্যন্তই। নূতন সরকার এসে সেখানে হোষ্টেলের জন্য খাওয়া-দাওয়ার ব্যবস্থা করেছেন। আগে এটা কমরেডদের একটা আখড়া ছিল। কমরেড ছাড়া সেখানে কেউ এডমিশন নিতে পারতনা। আমি অনেক এপ্লিকেশনে রিকমেণ্ড করেছি, কিন্তু তারা আমার একটা এপ্লিকেশান এডমিট করেন নি। কাঞ্চনপুর ব্লক তুইছামাউতেও একটা রেসিডেনশিয়াল স্কুল আছে। সেখানেও একই অবস্থা। স্যার জেলা পরিষদ এলাকাগুলিতে সমস্ত লিঙ্ক রোড. পি ডাবলিউ, ডি. রাস্তা বন্ধ হয়ে আছে।

এ ডি সির লক্ষ লক্ষ টাকা এখানে আছে কিন্তু দেখা যাবে ৩১শে মার্চ পর্যন্ত খরচ করতে পারেন নি যার জন্য টাকা ফেরৎ যাবে। এখন দেখা যাচ্ছে, সমস্ত এ. ডি. সির রাস্তাগুলি বন্ধ হয়ে আছে গাড়ী চলাচল করতে পারে না এমন কি মানুষের পক্ষেও যাতায়াত করা কষ্ট সাধ্য। ছামনু ব্লকের সমস্ত রাস্তাই এ ডি. সির আণ্ডার। আমাদের বি ডি সির মিটিং-এ এ ডি সির কর্মচারীরা আসেন না অবশ্য সময় সময় আসেন। আমি একটি পি. ডব্লিউ, ডির একজন কর্মচারীকে জিজ্ঞাসা করলাম আপনারা ছামনু ব্লকে কতটা রাস্তা টেক-আপ করেছেন? তার উত্তরে উনি বললেন, রাস্তায় গাড়ী চলাচল করতে পারে না এই যদি অবস্থা হয় তাহলে মিটিং-এ আমি তাঁদের কি জিজ্ঞাসা করবো এবং উত্তরই বা পাব কি? উনারা জেলা পরিষদের আণ্ডারে আছেন কিন্তু জেলা পরিষদের রাস্তা সম্বন্ধে কিছুই বলতে পারলেন না। তার জন্যই কি এ. ডি, সি হয়েছিল ত্রিপুরাবাসীর? তার জন্যই কি এই উপজাতিরা জেলা পরিষদ আদায় করেছিলেন? কাজেই এখন দেখা যাচ্ছে এই এ ডি সিকে অস্ত্র হিসাবে ব্যবহার করে মাননীয় বিরোধী সদস্যরা রাজ্য সরকারের সমালোচনা করছেন এটা জনগণ বিচার করবেন, কোন মতেই এটা হতে জনগণ দেবেন না. কারণ সি, পি. এমের স্বার্থে জেলা পরিষদ গঠিত হয়নি। জেলা পরিষদ হয়েছে জনগণের স্বার্থে —

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য আপনার সময় শেষ।

শ্রী দিবাচন্দ্র রাংখল :— স্যার, আমাকে দু মিনিট সময় দিন। ও বি, সি, সম্পর্কে, অর্থনীতি

সম্পর্কে রাজ্যপালের ভাষণে সম্পূর্ণ এবং পরিস্কার ভাবে উল্লেখ আছে। ১০ বছরে বামফ্রন্ট সরকারের শাসনে যার কোন উল্লেখ ছিল না কিন্তু এবার রাজ্যপালের ভাষণের মধ্যে লুসাই ভাষায় স্বীকৃত দানের বিষয়টি বিবেচনা করার জন্য উল্লেখ আছে কিন্তু বামফ্রন্ট সরকারের এই পেটুয়া বন্ধুরা এই কথা কোন দিনই চিন্তা করেন নি। অল ইণ্ডিয়া রেডিওতে উপজাতিদের জন্য প্রোগ্রাম আরও ১০ মিনিট বাড়িয়ে দেবার জন্য রাজ্যপালের ভাষণে পরিস্কার ভাবে উল্লেখ আছে। আমি আমার বক্তব্য আর দীর্ঘ করতে চাই না। এখানে মাননীয় সদস্য শ্রীদশরথ দেব রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে বলেছেন যে বর্তমানের সরকার অপদার্থ সরকার। এই সরকার অপদার্থ নয়, অপদার্থ হচ্ছেন মাননীয় সদস্য শ্রীদশরথ দেব, তিনি বলেছেন, অসত্য ভাষণের পরিপ্রেক্ষিতে মাননীয় রাজ্যপাল অপদার্থ সরকারকে পদার্থ করেছেন। মাননীয় সদস্য তিনি নিজেই অপদার্থ এবং তিনি বলছেন এই সরকারের শাসনে রাজ্যের জনগণের প্রতি চরম অবজ্ঞা করা হয়েছে এবং রাজ্যের জনগণকে গড়ে তোলার কোন চেষ্টা রাজ্যপালের ভাষণে নেই। কিন্তু আসল কথা হচ্ছে উনি নিজেই জনগণের প্রতি চরম অবজ্ঞা করেছেন, যার জন্য তিনি ত্রিপুরা রাজ্যের মুখ্যমন্ত্রী হতে পারলেন না। উপ-মুখ্যমন্ত্রী হয়েও অসুস্থ হয়ে পড়েছিলেন। মাননীয় রাজ্যপাল কে, ভি, কৃষ্ণরাও গত ১৭-৩-৮৮ ইং তারিখ এই বিধানসভায় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে সমর্থণ করে এবং মাননীয় রাজ্যপালের ভাষণকে গ্রাহ্য করার জন্য মাননীয় বিরোধী সদস্যদের অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সভ্য শ্রীসুনীল কুমার চৌধুরী।

**শ্রীসুনীলকুমার চৌধুরী (সাব্রুম) :** — মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষনের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে তার সম্পূর্ণ বিরোধীতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। প্রথমেই যে কথাটা বলতে হয় গণতন্ত্র কি এই রাজ্যে আছে? মিজোরামের জুয়াই পত্রিকা যে পত্রিকার মধ্যে রাজীব রাংখল গোপন চুক্তির যেগুলি বেরিয়েছে চিঠিগুলি একটার পর একটা সেই কথাটা ত্রিপুরাবাসী জানেনা, ভারতবাসী কেউ জানেনা। বাংলাদেশে বিজয় রাংখল থাকেন ২ তারিখে এইখানে বিধানসভার নির্বাচন করা হল। এই কথাট রাজ্যপালও জানেন। কিন্তু রাজ্যপালের ভাষনের মধ্যে এইটা উল্লেখ নাই। তাহলে কি করে বুঝব এইখানে গণতন্ত্র আছে? সেই সময়ে রাজীবের সঙ্গে একটা গোপন চুক্তি হয়েছে, সেই চুক্তির ফলে আমরা দেখলাম নির্বাচনের ৪ দিন আগে ৯১ জন অউপজাতি লোককে নৃশংস ভাবে হত্যা করা হয়েছে। কারণ সেনাবাহিনী নামাতে হবে। সেনাবাহিনী না নামালে নির্বাচন করা যাবে না। এই কথাটা রাজ্যপালের ভাষনের মধ্যে উল্লেখ নাই। সেই কথাটা বুঝতে হবে এইখানে যে নির্বাচন হয়েছে সেটা গণতান্ত্রিক উপায়ে হয়নি। গণতন্ত্রের বড়াই করে এখানে লাভ নেই। গণতন্ত্র

ধূলায় লুণ্ঠিত। এই কথাটা বোঝা দরকার এখানে অগণতান্ত্রিক উপায়ে জোট সরকার ক্ষমতায় এসেছে। সুতরাং ওদের মুখ থেকে গণতন্ত্রের কথা শুনে লাভ নেই। ওরা বলেছে টি, এন, ভি, আত্মসমর্পন করেছে। ভাল কথা আত্মসমর্পন করেছে। ওদের পুনর্বাসন দিচ্ছে। কে কে ছিল টি এন, ভির মধ্যে? আমরা এই বিধানসভার মধ্যে দাবী করেছি তার একটা লিষ্ট প্রকাশ করা হোক। কোন লিষ্ট ঘোষণা করা হলনা। কাজেই এইটা বুঝতে হবে গণতন্ত্র কোথায়? তারপর আমরা দেখছি টি, এন ভির নাম করে পুনর্বাসন দেওয়া হচ্ছে, অমি একটা ছোট উদাহরণ দিচ্ছি। স ক্রমে তৈছামা গাঁওসভায় গোপাল বোয়াজা পাড়া এস. বি স্কুলের ৭ম শ্রেণীর ছাত্র, এখনও ছাত্র তাকে কন্ট্রাক্ট শিক্ষক হিসাবে নিয়োগ করা হয়েছে। কেন? কারণ সেটি. এন ভির সহযোগী, কাজেই তাকে পুনর্বাসন দিতে হবে. চাকরী দিতে হবে। আজকে নতুন করে আমরা শুনছি আরও ৫ হাজার সহযোগী আমরা সেটা দেখলাম বিজয় রাংখল এবং বুটা সিংয়ের মধ্যে দিল্লীতে বসে আলোচনা হল, জামাই আদরে তাকে সেখানে নিয়ে যাওয়া হল আলোচনা হল আরও ৫ হাজার সহযোগী আত্মসমর্পন করবে। আমার কোন আপত্তি নেই। আগের থেকে নামগুলি প্রকাশ করা হত, লিষ্ট দাখিল করা হত ও হলে বুঝা যেত। কিন্তু এইটা হবে না কাজেই আজকে জনগনের কাছে এইটা পরিষ্কার, ত্রিপুরাবাসীর কাছে এইটা পরিষ্কার বিজয় রাংখল এইখানে কংগ্রেসকে মাটি দিয়েছে, জমি দিয়েছে, এইখানে বিধানসভায় এনেছে। কাজেই তার জন্য তাদের পুরস্কৃত করতে হবে পুরস্কার দিতে হবে। আবার গণতন্ত্রের বড়াই? এই কথাগুলি একটা একটা করে বুঝতে হবে যে গণতন্ত্র এইখানে নেই। গণতন্ত্রকে ওরা রক্ষা করতে পারবে না এইটা পরিষ্কার। আমরা কি দেখছি? জঙ্গলের রাজত্ব ওরা কায়েম করেছে। দশরথ দেব উনার বক্তৃতার মধ্যে পরিষ্কার উল্লেখ করেছেন কাজেই আমি বেশি কিছু উল্লেখ করছিনা। আমি শুধু এইটাই বলব এইখানে জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে। কত মানুষ আজকে বাড়ীঘরে থাকতে পারছে না অফিস সব দখল হয়ে যাচ্ছে এইটা কি গণতন্ত্রের প্রতি বিশ্বাস? মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির অফিস হলে সেটা খোলা যাবে না। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সমর্থক হলে বাড়ীঘরে থাকতে পারবে না, তার উপরে আক্রমন হবে ফটিকরায়ে আমি গেলাম, আমার কি অপরাধ ছিল? মাননীয় সমীর বর্মন বলেছেন ফটিকরায়ের মত করবে হ্যাঁ তা করবে।

রাজীব গান্ধী বলেছেন আগামী দিনের পথ হচ্ছে ফটিক রায়ের ছড়ার পথ। কি পথ? ভারতবর্ষের জনগণ জানেন কি রকম গণতন্ত্র. কাজেই এই ঘটনাটা বুঝতে হবে। কাজেই এই ধরণের গণতন্ত্রকে আমরা শিখতে চাই না, আপনারা শিখতে পারেন। পুলিশ প্রশাসন ইংরেজের আমলকেও হার মানাচ্ছে তপন দেবনাথকে জেলে অত্যাচার করা হল, আগরতলায় এনে অত্যাচার করা হল, পুলিশ দিয়ে সেখানে তাকে মারপিট করানো হল। কাজেই এইভাবে পুলিশ প্রশাসন কি করছে? আজকে কোর্টের উপরও এই

সরকার হস্তক্ষেপ করেছে যার ফলে কোর্ট আজকে মামলা দিচ্ছে, এখানে গণতন্ত্র চলছে না স্বৈরতন্ত্র চলছে এইটা বুঝতে হবে। আমরা দেখেছি লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে কেন ? না, নিজেদের উন্নতি করতে হবে, সিকিউরিটির নাম করে বাড়ী ঘর সব দালান পাক্‌কা করা হচ্ছে। বিদ্যুতের উন্নতির করব। তাই বলে ফ্রান্স পর্য্যন্ত বেরিয়ে এলাম, দেশের মধ্যে কত জায়গায় ঘোরাঘুরি করে দেখা হচ্ছে। এখানে বিদ্যুতের সাংঘাতিক উন্নতি হচ্ছে, এইটাও বুঝতে হবে। আসলে কি হচ্ছে ? তারপর আপনারা লক্ষ লক্ষ টাকা খরচ করে কর্মচারীদের বদলী করছেন আক্রোশ মূলক বদলী, তাদের কাজ করতে দেওয়া হচ্ছে না, জনগণের পয়সা নষ্ট করা হচ্ছে। এই কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নাই তাহলে কি আছে এই কথাটা বুঝতে হবে ? গ্রামাঞ্চলে কাজ ও খাদ্য নাই। আমার সাক্রুমে যান, গিয়ে দেখুন জোট সরকার আসার পর সেখানে কয়দিন কাজ হয়েছে। তৈসমাতে গিয়ে দেখুন কয়দিন কাজ হয়েছে, বগাফাতে কয় দিন কাজ হয়েছে, কোথায়ও কিছু হয়নি। আজকে সেখানকার মানুষের সম্বল হচ্ছে বাঁশের করুল, বনের আলু, আর উপবাস। এই কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নাই কাজেই এইটাকে সমর্থন করা যায় না। এ ডি সি ভাঙ্গা সম্পর্কে আমি কিছু বলছি না। আগে ওরা বলেছেন কাজেই এইটা আমি বলছি না। তার পর আপনারা বলেছেন প্রতি পরিবারে একজন করে চাকুরী দেবেন, আপনারা প্রতিশ্রুতি দিয়েছেন, খুব ভাল কথা। কিন্তু আজকে কি বলেছেন মাননীয় মুখ্যমন্ত্রী ? উৎপাদনের খাতে উনি টাকা খরচ করতে পারবেন, একটা লোকেরও চাকুরী দেওয়া যাবে না। যারা অফার পেয়েছিলেন তাদের পর্য্যন্ত চাকুরীতে নিয়োগ করলেন না, কতবড় বেদনা দায়ক ঘটনা। এর পরেও আবার বলছেন রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানানোর জন্য। একটা লোক চাকুরী পাবে না, যারা চাকুরী পাওয়ার আশা নিয়ে এগিয়ে এসেছিল তারাও চাকুরী পাবে না। আবার বলছেন চাকুরী দেওয়া যাবে না। তাহলে কি আছে রাজ্যপালের ভাষণের মধ্যে, কেন আমরা এটাকে সমর্থন করব, কেন ধন্যবাদ সূচক প্রস্তাবকে আমরা সমর্থন করব ? এই প্রস্তাব কোন অবস্থাতেই আমরা সমর্থন করতে পারি না।

**শ্রীসুনীল কুমার চৌধুরী :—** রোগ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য আপনি আপনার বক্তব্য সংক্ষিপ্ত করুন।

**শ্রীসুনীল কুমার চৌধুরী :** — রোগ সম্পর্কে বলতে গেলে দেখা যায় একটি রোগেরও অপারেশনের সময়ে রক্ত পাওয়া যায় না। আগে যে সরকার ছিল তখন রক্ত দেওয়া হত। আজকে এক কৌটা ঔষধ পর্য্যন্ত পাওয়া যায়না। কিছুই আজকে নাই। সে ক্ষেত্রে নৈরাজ্য বলবনা ? খোকন

ভৌমিক ত কমিউনিষ্ট না. সে ত মাননীয় মন্ত্রী মতিলাল সাহার সমর্থক। তার বুকে ও শরীরে জোর করে এস বর্মন লেখা হয়েছে। এখানে আর গণতন্ত্র আছে? তাই রাজ্যবাসী আজকে হুঁশিয়ার। আমরাও হুঁশিয়ার। কাজেই এই প্রস্তাব আমি সমর্থন করতে পারিনা। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীদীপক রায়।

শ্রীদীপককুমার রায় :— (বড়জলা) :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১৭ই মার্চের মাননীয় রাজ্যপালের ভাষণের পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় বিরোধী দলের সদস্যরা আজকে মায়া কান্না কাঁদছেন অথচ রাজ্যপালের ভাষণের দিন অনুপস্থিত থেকে সাধারণ মানুষের প্রতি বিশ্বাসঘাতকতা করেছেন। আমাদের মাননীয় সদস্য ধীরেন্দ্রবাবু বলেছেন যে আজকে আপনারা হাউজকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। কারণ আজকে যে আর আপনাদের জনগণের কাছে যাওয়ার পথ নাই। এই বিধানসভায় দাঁড়িয়ে মিথ্যা কথা বলা ছাড়া আর কোন পথ নাই। গণতন্ত্রের কথা বলে যে কাণ্ডকীর্তি করে গেছেন সে পাপের আজকে আপনারা প্রায়শ্চিত্ত করেছেন। দাদা বলেছেন গণতন্ত্র, ধর্ষণ এক বছরের ইতিহাস, তাই আপনারাও বলছেন। আগের কোন কথা ত আর মনে নাই। যেদিন আপনাদের রাজত্বে জেলে খুন হয়েছিল, ধর্ষণ হয়েছিল সেদিন গণতন্ত্র কোথায় ছিল? এখন আপনাদের আর কোন ভাষা নাই। আপনারা সেদিন ক্ষমতায় এসে বলেছিলেন, আমাদের একটু সুযোগ দিন আমরা যাতে কাজ করতে পারি। তারপরে জনগণ ঠিকই সময় দিয়েছিল পর পর দুবার নির্বাচিত করে কিন্তু কি করেছিলেন? আর আজকে এই সরকার এসেই কর্মচারীদের পে- কমিশন মেনে নিয়ে দিয়ে দিল যেটা আপনারা দিতে পারেন নাই। ১ লক্ষ লোকের উপরে লোককে ঋণ মেলা দিয়েছে তাই আজকে আপনাদের জ্বালা হচ্ছে। আর কোন পথ না পেয়ে এখন উপজাতিদের মুকুটহীন রাজা দশরথবাবুকে পার্টি সেক্রেটারি করেছে যাতে উপজাতিরা দশরথবাবুকে দেখে দলে আসে। যে দশরথবাবুকে দেখে দলে আসে সে দশরথবাবু সেদিন কি করে ছিলেন সরকারী জায়গা নিল অথচ বলল দেড় লক্ষ টাকা দিয়ে খরিদ করেছেন।

উপজাতি নেতা দশরথবাবু নেই এখন হাউসে, উনি বার বার লাফাচ্ছেন আর বলছেন আপনাদের গণতন্ত্র কোথায় বলুন বলে বড় বড় বুলি আওড়াচ্ছেন। কিন্তু মাননীয় সদস্য ধীরেনবাবু যখন প্রশ্ন করেছিলেন তখন এই দেড লক্ষ টাকা দিয়ে আমি জায়গা খরিদ করেছি বলেছিলেন। ভাল কথা, দেড়

লক্ষ টাকা দিয়ে জায়গা খরিদ করেছেন। কিন্তু উনার জায়গা উনি খরিদ করেছিলেন। আর টি, আর, টি. সির. এখানে যে বাড়িটা করেছেন এইটা বাস্তুহীন বলে উনার স্ত্রীর নামে জায়গা করেছেন। উনি নেই এখন নতুবা উনাকে বলতাম। আর সমস্ত বাস্তুহীনদের উনি পাঠিয়েছেন আনন্দনগরের কলোনীতে আর উনি বাস্তুহীন হয়ে এই বাড়িতে বসবাস করছেন। এই হলো আপনাদের জন দরদী গণতন্ত্রের চেহারা সেই উপজাতি নেতার চেহারা।

সমস্ত শিল্প প্রতিষ্ঠানগুলিতে গুণ্ডার রাজত্ব কায়েম করা হয়েছিল শ্রমিকদের নিয়ে সেখানে খুন সন্ত্রাসের রাজত্ব কায়েম করা হয়েছিল। আজকে? কোথায় সেই মটস্টর‍্যাণ্ডের রাস্তা দিয়ে মানুষ চলতে পারত না, ভদ্র সমাজ। মোটর শ্রমিক ইউনিয়নের নামে একটা গুণ্ডার আশ্রয়স্থল তৈরী করা হয়েছিল। কোথায় সেই গুণ্ডারা ? আজকে কোথায় তারা। আজকে কেন গোলমাল নাই? কিন্তু রয়েছে তো আপনাদের সেই মোটর শ্রমিক ইউনিয়ন। কিন্তু আজকে ভ্রাতৃঘাতী দাঙ্গা নাই কেন? কেন দাও নিয়ে লড়াই নাই কেন? খুন সন্ত্রাস নাই কেন? সেই কিছু দিন পরে পরে শোনা যেত খুন সন্ত্রাস, আর এইখানে থেকে গুণ্ডারা অস্ত্রশস্ত্র নিয়ে যেত। এটাকে তারা পাঞ্জাবের স্বর্ণমন্দির তৈরী করে ফেলেছিল। এইখানে থেকেই সেই প্রাক্তন বিধায়ক পরিমল সাহাকে খুন করা হয়েছিল তারপর বিনয়, ভজন, ভূষণ তাদেরও হত্যা করা হয়েছিল এইখানে থেকেই। এইখানে থেকেই সমস্ত খুনসন্ত্রাসের ব্লু-প্রিন্ট তৈরী করা হতো। আজকে সেই গুণ্ডাদের সর্দার কোথায়? এই সব করাপসন, এইরূপ দুর্নীতি, এইরূপ সন্ত্রাস আপনারা করেছিলেন। আজকে ত্রিপুরা সন্ত্রাসমুক্ত। আর এখানে আপনারা বলছেন আইন নেই. আইনের শাসন নেই। আপনারাই আজকে বলুন স্বাস্থ্যের কথা। আজকে গ্রামে গঞ্জে প্রাইমারী হেল্‌থ সেন্টার, হোমিওপ্যাথি হেল্‌থ সেন্টার সৃষ্টি করেছেন স্বাস্থ্য দপ্তর। এইখানে মানুষদের মধ্যে ঔষধ বিতরন করা করা হচ্ছে। আর আপনাদের সময়ে এই সব প্রাইমারী হেল্‌থ সেন্টারগুলিতে ডাক্তার যেতে পারতো না উগ্রপন্থীদের ভয়ে। উগ্রপন্থীদের যন্ত্রনায় সেখানে কোন ডাক্তার যেতে পারতো না আর রোগীর চিকিৎসা তো দূরের বথা। তারপর সমস্ত স্কুল কলেজ প্রায় বন্ধ হয়ে গিয়েছিল। আর আজকে গ্রামে গঞ্জে ঠিকভাবে প্রাইমারী হেল্‌থ সেন্টারগুলি চলছে, ঠিকভাবে স্কুল কলেজগুলি চলছে। আর আপনারা বলছেন কিছুই হচ্ছে না।

তারপর বিদ্যুতের কি অবস্থা আপনারা সৃষ্টি করেছিলেন? একটা অন্ধকারের রাজত্ব সৃষ্টি করেছিলেন যাতে আপনাদের গুণ্ডাদের পক্ষে খুন সন্ত্রাসের রাজত্ব ভালভাবে চালানো যায়। আজকে সেই অন্ধকার রাজত্ব কোথায় গেল? বিদ্যুতের যে যন্ত্রনা লোডশেডিং এর জন্য অফিস, কোর্ট, কাছারী সবকিছু বন্ধ

হ'য়ে যাবার উপক্রম হয়েছিল। আজকে তার পরিবর্তন হয়েছে। আপনারা উন্নতির কথা বলুন। শুধু সমালোচনা করার জন্য এখানে আসেন নি। আপনাদের কিন্তু সাধারণ মানুষ কোন মতেই মানবে না। আপনারা বলতে পারবেন মানুষের সামনে এই সব কথা? না সেটা বলার সাহস আপনাদের নেই।

তারপর পারমিট: পারমিট আপনারা দিয়েছেন শ্রমিকদের, গাড়ীর পারমিট আপনারা দিয়েছেন। কিন্তু শ্রমিকদের নিকট থেকে আপনারা হাজার হাজার টাকা ঘুষ খেয়েছেন। আপনাদের যে, স্টেট ট্রান্সপোর্ট অথোরিটি কমিটি ছিল সেই কমিটির মাধ্যমে ১০ হাজার টাকা করে ঘুষ নিয়ে সমস্ত শ্রমিকদের নামে কিছু দলীয় ক্যাডারদের গাড়ীর পারমিট দেওয়া হয়েছিল। লজ্জা হয় আপনাদের দিকে তাকিয়ে সে কথাগুলি বলতে? লজ্জার কোন কারণ নাই। কারণ আমি আপনাদের দিকে তাকিয়ে বললে আনন্দ পাই যে, এই চেহারাগুলিই তো যাদের পেছনে রয়েছে এক বিরাট চুরির ইতিহাস। এইটা মনে হয় আপনাদের দিকে তাকিয়ে এই কথাগুলি বললে। আজকে এই সরকার ক্ষমতায় আসার পর যে পারমিটগুলি দিয়েছে সেগুলি প্রকৃত মোটর শ্রমিকদের মধ্যেই বিলি বণ্টন করা হয়েছে। আপনারা একটা উদাহরণ দিতে পারবেন কি যে প্রকৃত মোটর শ্রমিকেরা এই সরকারের আমলে পায়নি? আপনারা ত দলের হয়ে যারা খুন করেছেন তাদেরকে একটা করে গাড়ীর মালিক বানিয়েছেন। এই সরকার ক্ষমতায় এসে শ্রমিকদের ন্যুনতম মজুরী বোর্ড নির্ধারণ করে দিয়েছেন এবং সেটা এক বছরের মধ্যেই। নকুলবাবু তো অনেক উন্নয় নর কথাই বলেছেন। উনার চুরির ইতিহাস তো বলেছেন ধীরেন্দ্রবাবু। আপনি একটা তদন্ত কমিশন গড়ার কথা বলেন এবং তাহলেই সবকিছু বেরিয়ে যাবে।

শেষ একটা কথা বলি। বর্তমানে রাজ্যেই শ্রমিকেরা, আমরা একটা শান্তিপূর্ণ পরিবেশে বাস করতে পারছি। আজ আমাদের রাস্তায়গলিতে আক্রান্ত হতে হয় না।

আপনারা এমন কাজ করেছেন আজ এই বিধানসভায় থেকে মনে করিয়ে দিচ্ছি। সুরেন্দ্র ভৌমিককে সুবল সিং-এ গুলি করা হয়েছিল এবং বলা হয়েছিল উগ্রপন্থীরা গুলি করেছে। তাঁকে দেখার জন্য আমি হাসপাতালে গিয়েছিলাম ওকে কোন স্টেটমেণ্ট দিতে দেওয়া হয়নি। ওর ব্লিডিং হচ্ছিল। আমি হাসপতালে কর্তৃপক্ষকে বলেছিলাম যেভাবে ওর ব্লিডিং হচ্ছে ওকে ভালভাবে চিকিৎসা করুন। ওখানে ছিল দীপক মজুমদার নামে একটা খুনী, একটা গুণ্ডা। কিছুদিন পূর্বে একটা খুনের কেইসে আদালত তাকে শায়েস্তা করেছিল। ঐ খুনী সুরেন্দ্র ভৌমিককে ভুল চিকিৎসা করিয়ে মেরে ফেলতে চেয়েছিল? এখন আবার আমি গিয়ে বলেছিলাম ওকে ভালবাবে চিকিৎসা করা হোক্। শুধু তাই নয় তৎকালীন মুখ্যমন্ত্রী নৃপেন

চক্রবর্তীকে বর্তমান মন্ত্রী তথা প্রাক্তন বিধায়ক শ্রীজওহর সাহা মহাশয় এই বিধান সভাতেই বলেছিলেন যে, সুরেন্দ্র ভৌমিক:কে দেখার জন্য একটি টীম পাঠানো হোক। চিকিৎসার ভাল ব্যবস্থা করা হোক। তখন উত্তরে সেই নৃপেনবাবু বলেছিলেন, এই পবিত্র বিধানসভার মধ্যেই নাকি গুণ্ডাদের সর্দার আছে। আমার বিরুদ্ধে কেইস করা হয়েছিল। পরের দিন যখন এই বিধানসভায় সিদ্ধান্ত নেওয়া হয় তখন সবাই দল বেঁধে জি, বি, হাসপাতালে যান। কিন্তু রওনার ঠিক প্রাক্মুহূর্তে সেই দীপক মজুমদারের নেতৃত্বে এবং চক্রান্তে ত্রুটিপূর্ণ ইনজেকশান দিয়ে তাকে হত্যা করানো হয়। বিধানসভার সদস্যরা হাসপাতালে গিয়ে তাকে মৃত অবস্থায় দেখতে পেলেন। তার কোন স্টেটমেন্ট সদস্যরা নিতে পারেন নাই।

কাজেই আপনাদের দলের ইতিহাস বললে শেষ হবে না। আজ:ক আমরা শান্তিপূর্ণ পরিবেশে বাস করছি। এই শান্তিপূর্ণ পরিবেশের কথা বলুন। উন্নয়নমূলক কাজের সমালোচনা না করে বরং প্রশংসা করুন। আর গণতন্ত্রের প্রতিভূ সুরেন্দ্র বাবুকে স্মরণ করুন।

এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা ( আশারাম বাড়ী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৭ তারিখ মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ দিয়েছেন তাঁকে ধন্যবাদ জানিয়ে এই সভায় যে প্রস্তাব এসেছে, আমি তার বিরোধীতা করছি। কারণ, তিনি যে ভাষণ এখানে দিয়েছেন, সেটা বর্তমান সরকার কর্তৃক লিখিত, তাতে তিনি বলেছেন যে তাঁর সরকারের প্রথম দায়িত্ব হল সমাজে শান্তি শৃংখলা ফিরিয়ে আনা, কারণ শান্তি ছাড়া অর্থবহ কোন প্রগতি সম্ভব নয়। এই যে ভাষণের মধ্যে একথা বললেন এটা কার কথা? তার নিজের না অন্যের এটা আমাদের বুঝতে হবে। তার থেকেই বুঝা যায় যে তাঁর নিজের অধিকার সম্পর্কে তার কোন স্পষ্ট ধারণা নাই। অধিকার রক্ষার জন্য তাকে কোন রকম সংগ্রাম করতে হয় নি, সেই বৃটিশ আমলেই হউক, আর স্বাধীনোত্তর ভারতেই হউক। স্বাধীনতা পাওয়ার পর তারা মনে করছেন, তারা অনেক পাওয়ার ফুল হয়ে গেছেন, বর্তমানে যে সমস্ত কাণ্ড কারখানা হচ্ছে, সেগুলির করার জন্য। ওরা নিজেরা ভাবছে যে ওরা গণতন্ত্রের মালিক, ওরা অধিকারের মালিক, তাই তারা আজকে রাজ্যপালকে দিয়ে তোতাপাখির মতো সমস্ত কথা এখানে বলিয়েছেন। কিন্তু আসল ঘটনা কি, তাই? তা তো নয়। আমরা জানি এই রাজ্যে যখন সুখময় সেনগুপ্তের মতো সচেতন লোক ছিলেন, তখন এখন যিনি স্বরাষ্ট্রমন্ত্রী আছেন, তাকে একবার জেল খাটিয়ে ছেড়েছেন সেই দিনের কথা সমীর বাবু ভুলে যেতে পারেন, কিন্তু আমরা ভুলি নি। সেই সুখময় সেনগুপ্ত এখনও আছেন, তার নিশ্চয় এটা মনে আছে। কাজেই এখনকার যিনি স্বরাষ্ট্রমন্ত্রী, তাঁর অধিকার সম্পর্কে সচেতন হবারকমতো কোন কাণ্ডজ্ঞান আছে বলে আমার মনে হয় না। তাই রাজ্যপাল মহোদয় এখানে যে সব বক্তব্য রেখেছেন, তার সবই বর্তমান

সরকারের দেওয়া একটা লিখিত বক্তব্য ছাড়া এর মধ্যে আর কিছু নেই। অন্য দিকে বলতে গেলে দেখা যায় যে তাদের মধ্যে সব কিছুকে ভাঙ্গার একটা মনোবৃত্তি কাজ করছে, যেমন বলতে পারি গণতন্ত্রকে ভাঙ্গা, পঞ্চায়েতগুলিকে ভাঙ্গা ক্যাম্পাস, প্যাক্স আরও কত কিছুকে ওরা ভেঙ্গেই চলেছে (রুলিং বেঞ্চ— আপনারা কি ভাঙ্গেন নি ?) – না, আপনাদের ভাঙ্গার মাস্টার তো রয়ে গেছেন সেই সন্তোষমোহন দেব। একদিন তাকেও আমাদের কাছ থেকে শিক্ষা নিতে হবে, এমন কি আপনাদের যে প্রিয় প্রধানমন্ত্রী রাজীব গান্ধী, তাকেও আমাদের কাছ থেকে শিক্ষা নিতে হবে। ইতিমধ্যে মাদ্রাজে তিনি এক বড় শিক্ষা পেয়ে গেছেন, সেই রকম, এই ত্রিপুরা রাজ্যের মানুষের কাছে তথা সারা ভারতের কোটি কোটি মানুষের কাছে অচিরেই তাকে আবার শিক্ষা নিতে হবে। তখন তাকে কেউ সাহায্য করবার থাকবে না, আমরা সেই সময়ের অপেক্ষায় আছি। এই রাজ্যে তো আপনারা টি. এন. ভি দিয়ে ক্ষমতায় এসেছেন, মিলিটারী নিয়ে ক্ষমতায় এসেছেন, তারা আর আপনাদের সাহায্যে এগিয়ে আসবে না, এমন কি রাজ্যের গ্রামে গঞ্জে যারা রয়েছে তাদেরকে আপনাদের এ বিপদের সময়ে জেলখানার পাগলা ঘন্টা বাজিয়ে, আপনাদের সাহায্যে এগিয়ে আনা যাবে না। এখন আপনাদের সময় এসেছে যত পারেন, লুটে পুটে খান, আর সেই লুটে পুটে খাওয়ার জন্য তো উন্নয়ন কমিটি গড়ে তুলেছেন, সেই কমিটিও লুটছে যেটা গ্রামে গঞ্জের মানুষ চাক্ষুষ দেখতে পারছে। এমন কি সরকার থেকে এ. ডি সিকে যে টাকা দেওয়া হয়, উপজাতিদের কল্যাণের জন্য তার মধ্যেও তারা ভাগ বসায়। অবশ্য আপনারা এখানে গাড়ী বাড়ী নিয়ে বেশ আছেন, আপনাদের মধ্যে ডিফিটেড এম এল, এ, আছে, তাদেরকে নানা করপোরেশানের চেয়ারম্যান করে রিহেবিলিটেশান দিয়েছেন। তারপরে আমরা কি দেখছি ? আমরা দেখছি যে কোন কাজই হচ্ছে না, এমন কি আপনাদের ১৩ মাসের রাজত্বে একটা নতুন স্কুল পর্য্যন্ত আপনারা খুলতে পারেন নি, বরং যে স্কুল করা হয়েছিল, সেগুলিকে ভেঙ্গে দেওয়ার চেষ্টা হচ্ছে এই তো সেদিন মাননীয় মুখ্যমন্ত্রী তো খোয়াই গিয়েছিলেন, সেখানে গিয়ে বক্তৃতা দিয়ে বলছেন যে ত্রিপুরা রাজ্যে বেকার শেষ হয়ে গেছে, কাজেই, যা কিছু সামান্য আছে, তারা হাস মুরগী, শূকর ইত্যাদি পালন করে সেলফ এ্যামপ্লয়মেন্টের আওতায় আসুন। সেখানে উনার বক্তব্য শুনে মানুষ তো অবাক, তাই ভয় সেই পাগলা ঘন্টা বাজিয়ে সেখানে থেকে কোন ক্রমে ফিরে এলেন। তাহলে, দেখা যাচ্ছে, বেকার সমস্যার সমাধানের ক্ষেত্রেও তারা তেমন কিছু করে উঠতে পারেন নি, ট্রাইবেল জমি যেগুলি অন্যায়ভাবে হস্তান্তরিত হয়েছিল সেগুলি উদ্ধার করা হবে না। ওরা করবে না। ওরা শুধু ধ্বংস, ধ্বংস করতে জানে। ওরা না হলে ওরা দিল্লীর কংগ্রেসে প্রিয় হতে পারবে না। তবে জেনে রাখুন মাননীয় মন্ত্রী সমীররঞ্জন বর্মণের বন্ধু দেওয়ানজীকে যেভাবে নোয়াবাদী থেকে তাড়িয়ে দেওয়া হয়েছিল সেই ভাবে ক্ষমতা থেকে ওদেরকেও তাড়াবে ত্রিপুরার মানুষ আমি হুঁশিয়ার করে দিচ্ছি। ওরা মা বোনদের ইজ্জত রক্ষা করতে পারবে

না। ওরা মা বোনদেরকে সম্মান দিতে জানে না। টি, ইউ, জে, এস, কংগ্রেসের লেজ হয়ে আছে। টাকা পয়সা লুট করেছে। এক দিন এই লেজ খসে পড়বে। সেই দিন দেরী নয়। যখন ভারতবর্ষে শ্রেণী সংগ্রাম আরম্ভ হবে তখন হাজার হাজার সৈন্য ও টি, এন, ভি, দিয়ে আটাকাতে পারবেন না। এই দিকে হুঁশিয়ার করে মাননীয় রাজ্য পালের ভাষণের বিরোধীতা করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি। ধন্যবাদ।

মিঃ ডেপুটি স্পীকার :— শ্রীসুনীল দাস

শ্রী সুনীলচন্দ্র দাস ( ফটিকরায় ):— মাননীয় ডিপুটী স্পীকার স্যার, গত ১৭ই মার্চ মাননীয় রাজ্যপাল জেনারেল কে, ভি, কৃষ্ণরাও বিধানসভায় যে ভাষণ রেখেছেন আমি সেটাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। মিঃ ডিপুটী স্পীকার স্যার, এই ভাষণে ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের স্বার্থে রাখা হয়েছে। কিন্তু বিরোধীরা দেখছি এর বিরোধীতা করছেন এবং সেটাকে বাতিল করার জন্য প্রস্তাব রাখছেন। মাননীয় বিরোধী দলের বিধায়ক বৈদ্যনাথবাবু গতকল্য এই বিধান সভায় বক্তব্য রেখেছেন যে এই ত্রিপুরা রাজ্যে মহিলারা ধর্ষিতা হচ্ছেন কিছু তথ্য এখানে প্রকাশ করেছেন। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী সমীররঞ্জন বর্মন সেই দিন প্রাক্তন এক নং মুখ্যমন্ত্রী এবং দুই নং মুখ্যমন্ত্রীর উদ্দেশ্যে বলেছিলেন যে, আপনারা ধর্ষণ ধর্ষণ বলে হাউসে চীৎকার করবেন না, আপনাদের এক এক জনের বয়স ৮০ উপর, একটু নামধাম করুন।

কাজেই শুধু ধর্ষণ ধর্ষণ বলে চিৎকার করবেন না মাননীয় ডেপুটি স্পীকার স্যার মা-বোনদের নাম ধাম নিয়ে এখানে যেভাবে ইজ্জত নষ্ট করা হচ্ছে, তাদের ধর্ষণ করা হচ্ছে বলে চিৎকার করা হচ্ছে তাতে এই পবিত্র বিধান সভাকে কলুষিত করা হচ্ছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মা-বোদের ইজ্জত নিয়ে যা বলা হচ্ছে, তাতে আমি একথা বলতে পারি, তাঁরা কি একবার চিন্তা করে দেখেছেন, এই সব ঘটনার পর ঐ মা বোনরা সমাজে কি করে বসবাস করবে ? আমি অবশ্য জানি মা বোনদের ইজ্জতের ব্যাপারে তাঁদের কোন কাণ্ডজ্ঞান নেই, তাই তাঁরা মা বোনদের ইজ্জত নিয়ে এখানে টানাটানি করছেন। স্যার, এটা সম্পূর্ণ অসত্য তথ্য। আমি তাঁদের কাছে অনুরোধ জানাব, আপনারা এইসব মিথ্যা বিবৃতি দিয়ে পবিত্র বিধানসভাকে কলুষিত করবেন না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা ক্ষমতায় আসার পরে এই এক বৎসরে যে সমস্ত উন্নয়নমূলক কাজ করেছি তা বিরোধী দলের সদস্যরা স্বীকার করেছেন না। শুধু তাই নয় তাঁরা বিভিন্ন ভাবে অপপ্রচার চালিয়ে যাচ্ছেন। স্যার আমরা ক্ষমতায় আসার পরে ঋণ মেলা করেছি। আমরা এও বলেছি, যারা দরখাস্ত করেন নি তারা দরখাস্ত করুন,

তাদেরকেও ঋণমেলা দেওয়া হবে। অর্থাৎ সমস্ত গরীব মানুষকে ঋণ মেলায় টাকা দেওয়ার প্রস্তাব রয়েছে সরকারের। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, তারপর আছে বকেয়া পাওনা। আমরা এক বৎসরের মধ্যে সমস্ত বকেয়া পাওনা কর্মচারীদের মিটিয়ে দিয়েছি। কিন্তু তাঁরা একবারও বলেন নি কত টাকা মহার্ঘ ভাতা দেওয়া হয়েছে, এবং তার জন্য কত টাকা খরচ হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার ও, বি, সি, সম্পর্কে গতকাল বিধান সভায় বিরোধী বেঞ্চ থেকে বলা হয়েছে যে, রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই। কিন্তু আমি বলতে চাই, মাননীয় রাজ্যপালের ২৮ নং অনুচ্ছেদে এই ও, বি, সি, দের কথা বলা আছে. এবং তাদের উন্নয়নের জন্য সরকার কি করেছেন তারও উল্লেখ আছে। কিন্তু বিরোধী সদস্যরা তা স্বীকার করেন না। আমার মনে হয়, তাঁরা তা দেখেনও নি। স্যার, দেশের জনসাধারণের উন্নয়নের জন্য সরকার অনেক উন্নয়নমূলক কর্মসূচী নিয়েছেন এক বৎসরের মধ্যে। আপনারা তা স্বীকার না করলেও দেশের জনসাধারণ স্বীকার করবে। স্যার, সাথে সাথে আমি একথাও জানাতে চাই, এই সমস্ত উন্নয়নমূলক কাজ কর্ম যাতে সরকার করতে না পারেন তার জন্য ব্যাঘাত সৃষ্টি করা হচ্ছে। আমরা দেখেছি, শ্রীদাম সূত্রধর দল বল নিয়ে অস্ত্র সহ আত্ম সমর্পন করেছেন। আশা করছি, আরো করবেন। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য শ্রীসুনীল চৌধুরী মহাদয় বক্তব্য রেখেছেন। তাঁকে প্রশ্ন করতে চাই, তিনি ফটিকরায়ে কি করেছিলেন? ভাগ্য ভাল যে গ্রেপ্তার হন নি। এই সব কারণে সরকারের কাজ করতে অসুবিধা হচ্ছে তা ঠিক।

শ্রীসুনীল কুমার চৌধুরী :— সাহস থাকলে গ্রেপ্তার করুন না।

শ্রীসুনীল চন্দ্র দাস : - সরকার এ ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেবেন আমি আশা রাখি। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় রাজ্যপাল ত্রিপুরার ২৪ লক্ষ লোকের অগ্রগতির জন্য যে ভাষণ দিয়েছেন তা সম্পূর্ণ রূপে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ ডেপুটি স্পীকার :— শ্রী গোপাল চন্দ্র দাস।

শ্রী গোপাল চন্দ্র দাস (শালগড়া) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই হাউসে মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে আমি তার সঙ্গে একমত হতে পারছি না। কারণ রাজ্যপালের ভাষণটা পড়ে প্রথমে যেটা আমার মনে উদয় হয়েছে যে এই ভাষণটা সোনার পাথর বাটি ছাড়া আর কিছুই নয়। তার মধ্যে বাস্তব কোন কিছু নেই। শুধু উপরে চাকচিক্য কিছু কথা, কিন্তু তার সারবস্তু বলতে কিছু নেই এবং ত্রিপুরা রাজ্যের জনস্বার্থে

কোন কথা নেই। কাজেই রাজ্যপালের ভাষণের প্রাথমিক ভাবে আমি সমর্থন করতে পারছি না। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণের ৩১ নং প্যারাতে বলেছেন আমি অত্যন্ত আনন্দিত যে উভয় ক্ষেত্রেই যথেষ্ট লক্ষনীয় সাফল্য অর্জিত হয়েছে। কোন ক্ষেত্রে—বিদ্যুৎ এবং যোগাযোগ ব্যবস্থা সম্পর্কে তিনি উল্লেখ করেছেন। আমি বিদ্যুৎ সম্পর্কে দু একটি কথা উল্লেখ করতে চাই। আজকে এই জোট সরকারের ১৩ মাসে বিদ্যুতের অবস্থা কি? কোন আগাম নোটিশ ছাড়াই কখন বিদ্যুৎ চলে যায়, কখন অন্ধকার হয়ে যায় তার আগাম কোন নোটিশ থাকে না। আগে একটা নিয়ম ছিল যে বিদ্যুৎ কখন থাকবে, কখন থাকবে না, লোডশেডিং যদি হয় তার একটা চার্ট থাকত, যারা ভোক্তা তাদেরকে জানিয়ে দিত। কিন্তু আজকে এই জোট সরকারের আমলে এই ধরণের কোন নিয়ম নীতির বালাই নেই এই হচ্ছে আজকের বিদ্যুতের হাল, আর রাজ্যের প্রত্যন্ত অঞ্চলগুলিতে বা শহরে আজকে বিদ্যুৎ গিয়ে পৌঁছে নাই। আর সেখানে আমাদের মন্ত্রী জনসাধারণের টাকা দিয়ে বিদেশ সফর করতে যাচ্ছেন। ফ্রান্স, লণ্ডন, আমেরিকা, পশ্চিম জার্মানী যাচ্ছেন। আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহোদয়কে কার টাকায় তার এই বিদেশ সফর, রাজ্যবাসীর কোন স্বার্থে বিদেশ সফরে গিয়েছিলেন? সেই হিসাব কি দেবেন উনি? ত্রিপুরা রাজ্যবাসীর সামনে এই হাউসে কি উনি পেশ করবেন যে কিসের জন্য উনি বিদেশ সফর করলেন? কত টাকা তার জন্য ব্যয় হয়েছে? রাজ্যের জনগণের কি উপকার হয়েছে তাতে? মিঃ ডেপুটি স্পীকার স্যার, ফ্রান্স এবং ভারতের মৈত্রী চুক্তি অনুযায়ী ফ্রান্সের একটি কোম্পানী ইস্পানি সুইজা ত্রিপুরা রাজ্যে বড়মুড়ায় ৩য় তাপ বিদ্যুৎ ইউনিটটি করার জন্য প্রস্তাব দিয়েছিলেন এবং সেই চুক্তির মধ্যে ছিল যে এই ৩য় ইউনিটটি চালুর ব্যাপারে যাতে ত্রিপুরা রাজ্যের ইঞ্জিনীয়াররা দক্ষ হতে পারেন, অভিজ্ঞতা নিতে পারেন সেই জন্য দুইজন ইঞ্জিনীয়ারকে সেখানে (ফ্রান্সে) নিয়ে গিয়ে ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করবেন কোম্পানীর স্বার্থে। কিন্তু আমরা লক্ষ্য করলাম যে সেখানে সেই কোম্পানীর উপর বারবার চাপ সৃষ্টি করা হলো যে—যদি মন্ত্রীর সফর সেখানে না করা হয় তাহলে তাদের কাছ থেকে সেই মেশিন কেনা হবে না। কিন্তু একসময় নভেম্বরের মিডেলে দেখা গেল সেই ইস্পানি সুইজার কমার্শিয়াল ম্যানেজার ত্রিপুরার চীফ সেক্রেটারীকে ট্রাংক টেলিফোনে জানালেন যে অবিলম্বে যদি তোমরা অর্ডার প্লেস না কর তাহলে আমরা আন্তর্জাতিক কোর্টে কেস করতে বাধ্য হব। মাননীয় মন্ত্রী মহোদয়ের এই সমস্ত তথ্য জানা আছে কিনা আমি জানি না এবং যতটুকু জানি মাননীয় মন্ত্রী মহোদয় আগরতলায় উপস্থিত ছিলেন না। চীফ সেক্রেটারী যখন ফাইল কল করলেন ফাইল পাওয়া যায় না। শোনা যায় সেই ফাইল ও নাকি মাননীয় মন্ত্রী মহোদয় চাপা দিয়ে রেখেছিলেন। তার পেছনে গোপন কোন রহস্য আছে কিনা জানি না। শেষ পর্যন্ত চীফ সেক্রেটারী মহোদয় ফাইল রি-কাষ্ট করে সেই অর্ডার দেওয়ার ব্যবস্থা করেন এবং সেই সময় তৎকালীন বিদ্যুৎ সচিব সেই কোম্পানীকে জানিয়ে দিয়েছিলেন মেশিন প্যাকিং করে পাঠিয়ে দেওয়ার জন্য তার জন্য এখান থেকে প্রতিনিধি যাওয়ার প্রয়োজন নেই।

কিন্তু পরবর্ত্তী কালে সেখানে সেই কোম্পানীর উপর চাপ সৃষ্টি করা হলো মন্ত্রীর সফর করতে হবে। তখন কোম্পানী বলল আমরা ডাবল খরচ বহন করতে পারবো না কারণ তাহলে আমরা ইঞ্জিনীয়ারদের ট্রেনিং দেওয়াতে পারবো না আমাদের বলেছে। তখন বলা হলো ইঞ্জিনীয়ারদের ট্রেনিং যদি বাতিলও করতে হয় তাহলেও মন্ত্রীর সফর করতেই হবে। কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই ভাবে সেখানে কোম্পানির উপর চাপ সৃষ্টি করে এবং সম্পূর্ণ সেখানে আইন বহির্ভূত ভাবে সেখানে সমস্ত কাজ হয়েছে। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, ফ্রান্স যে সফর করলেন উনি কোম্পানির খরচে কিন্তু সেই সঙ্গে গেলেন সেই পশ্চিম জার্মানী, সেই সঙ্গে লণ্ডন গেলেন সেটার খরচ কে বহন করেছেন, মাননীয় মন্ত্রী এটার জবাব দেবেন কি? এই যে ফরেন কারেন্সি খরচ হয়েছে সেই ফরেন কারেন্সি কোথা থেকে এল কি ভাবে এল এই সমস্ত জবাব মাননীয় মন্ত্রীকে দিতে হবে। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি আর একটি বিষয় হাউসের নজরে আনতে চাই যে, এখানে দুটি ডুয়েল ফুয়েল টারবাইন মেশিন কেনার জন্য সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী এস. ই টু এবং জনৈক সাপ্লায়ার রূপেন ভৌমিক উনাকে সঙ্গে নিয়ে তিনি কয়েকবার বেঙ্গালোর, বম্বে সফর করেছেন এবং কে সেই রূপেন ভৌমিক যে সেই দিল্লীর যে চাড্ডা, মিঃ চাড্ডা যে সেই ডুয়েল ফুয়েল মেশিনের কর্মকর্ত্তা তার এজেন্ট হল সেই রূপেন ভৌমিক এবং তার জন্য গোপন কোন চুক্তি আছে কিনা? যাকে এই রূপেন ভৌমিক সেই এস, ই টু যার বিরুদ্ধে ভিজিলেন্স ছিল এবং যার বিরুদ্ধে ভিজিলেন্স সেই রূপেন ভৌমিক যিনি আমাদের মুখ্যমন্ত্রীর খুব নিকটের লোক এবং তার সহায়তায় সেই এস, ই টু।

শ্রীরবীন্দ্র দেববর্মা : (মন্ত্রী) পয়েন্ট অব্ অর্ডার স্যার, যিনি এই সভায় উপস্থিত নেই মিঃ চাড্ডা এবং মিঃ ভৌমিক এতএব এখানে উনাদের বিরুদ্ধে এই ভাবে আনা হচ্ছে এটা মনে হয় যুক্তি সঙ্গত নয়।

(গণ্ডগোল)

শ্রীমতিলাল সরকার :— স্যার, ট্রেজারী বেঞ্চ থেকে এই রকম অনেকের নাম বলা হয়েছে দীপক মজুমদার সহ অনেকের নাম বলা হয়েছে যারা এই হাউসের সদস্য নয় তখন তো এই প্রশ্ন আসেনি।

শ্রীগোপালচন্দ্র দাস :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, অক্টোবরে মাননীয় মুখ্যমন্ত্রী এবং এস, ই

টু এবং সেই রূপেন ভৌমিক সহ তিনি অক্টোবরের ৫/৬ তারিখে বেঙ্গালোর গিয়েছিলেন সেই ডুয়েল ফুয়েল মেশিন কেনার জন্য, অবশ্য সেখানে সরকারী আবাসে না থেকে বেঙ্গালোরের বৃন্দাবন গার্ডেনের পাঁচ তারা হোটেলে থাকেন এবং সেই খরচ কে বহন করবে কাজেই এই ভাবে বিলাস ব্যাসনে ভূষিত হয়ে মেশিন কেনার নামে এই সমস্ত অপব্যয়, অপচয় করা হয়েছে এবং রূপেন ভৌমিককে সেই সমস্ত বরাত পাইয়ে দেবার জন্য সেখানে মন্ত্রী তিনি উদ্যোগ নিয়েছেন এই সমস্ত তথ্য জানাবেন কিনা? শুধু তাই নয় অক্টোবরের পরে ডিসেম্বরে আবার তিনি বম্বে গেলেন এবং সেখানে সেই রূপেন ভৌমিক তাঁর সহযাত্রী সেই এস, ই, টু ছিলেন। কোন স্বার্থে সেই রূপেন ভৌমিককে তিনি সঙ্গে নিয়ে যাচ্ছেন তাতে কি সরকারের, জনগণের উপকার হবে এই ভাবে সরকারের টাকা, জনগণের টাকা নয়ছয় করার জন্য মন্ত্রী তাঁর যে কুকর্ম সেই, কৃতকর্মের যে ফল সেখানে তাকে পেতেই হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমরা দেখছি, শুধু ঐ ব্যাঙ্গালোর সফর নয়, সেখানে এস. ই (টু) এবং বিদ্যুৎ সচিবের ওয়াইফকে এলাহাবাদ পৌঁছানোর নাম করে কুম্ভমেলায় বেড়াতে নিয়ে গেলেন। সেটাও সরকারী খরচে, তাকেও সরকারী খরচ দেখানো হয়েছে। স্যার এই সমস্ত ঘটনা আজকে হচ্ছে ত্রিপুরা রাজ্য জোট সরকারের আমলে এই সব হচ্ছে। কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সেই রূপেন ভৌমিককে ১০ হাজার মিটার জি, আই পাইপের বরাৎ দেওয়া হয়, তা কিসের জন্য? যেখানে দপ্তরে বার্ষিক প্রয়োজন ৫ হাজার মিটার, যেখানে জলবেডী আর একজনকে ৯ হাজার মিটার পাইপের সাপ্লায়ার দেওয়া হয়েছে, সেখানে কোন স্বার্থে, কি কারনে আবার ১০ হাজার মিটার পাইপের সাপ্লাই এর জন্য রূপেন ভৌমিককে অর্ডার দেওয়া হল? সেটা কি ভেট দেওয়া নয়? এটা কি তাকে পুরস্কৃত করা নয়? কাজেই এর পেছনে কোন রহস্য আছে, এবং তার পেছনে কোন গোফর্স আছে কিনা তা জনস্বার্থে তদন্ত করা দরকার, আমি আশা করি, এই সমস্ত জিনিসের ভিজিল্যান্সের মাধ্যমে তদন্ত করা হবে, এবং জনস্বার্থে তা প্রকাশ করা হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীদীপক নাগ।

শ্রীদীপক নাগ (মজলিসপুর): — মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি গত ১৭ তারিখ মাননীয় রাজ্যপাল যে ভাষন রেখেছেন তার উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে সম্পূর্ণ সমর্থন করে এবং বিরোধীরা যে সংশোধনী এনেছেন তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল গত ১৭ তারিখে এই বিধানভায় ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের স্বার্থ সুরক্ষিত করার, ত্রিপুরা গরীব মেহনতী মানুষের চিন্তা নিয়ে, ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের স্বার্থে, জুমিয়াদের পুনর্বাসনের দিকে লক্ষ্য রেখে এইখানে একটা সুনির্দিষ্ট প্রস্তাব রেখেছেন। আমি চিন্তা করে বুঝতে পারছি না মাননীয়

বিরোধী দলের সদস্যরা এই রাজ্যপালের ভাষনকে কেন বিরোধীতা করছেন। আজকে উনারা সংশোধনী এনেছেন বিদ্যুতের উপর কিছুক্ষন আগে আর, এস, পির মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন। এটটা উনার নিজের বক্তব্য না। কারণ আমরা পশ্চিমবাংলায় দেখলাম আর, এস, পি মন্ত্রী যতীনবাবুকে বাদ দেওয়া হয়েছে জ্যোতির বুর দুর্নীতির কারণে। আজকে উনাকে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি থেকে যে বক্তব্য লিখে দেওয়া হয় উনি তাই এসে প্রকাশ করেন উনার নিজের মতামত প্রকাশ করার কোন অধিকার নাই ত্রিপুরা রাজ্যের মানুষ গত ১০ বৎসর বিদ্যুতের অবস্থা কি ছিল তা হারে হারে টের পেয়েছে।

আজকে উনাদের বক্তব্যের মধ্যে প্রকাশ পেয়েছে মাননীয় মন্ত্রী বিদেশ গেলেন কেন। বিদেশ গিয়েছেন উনার নিজের কারনে নয়, উনার স্বাস্থ্য দেখানোর জন্য নয়, উনার চক্ষু বদলানোর জন্য নয় উনি গিয়েছেন ত্রিপুরা রাজ্যে কিভাবে বিদ্যুতের প্রভূত উন্নতি করা যায় তার লক্ষ্যে। যেটা দেখা গেছে বিগত সরকারের আমলে মিনিটে মিনিটে বিদ্যুত চলে যেত। আজকে সেই বিদ্যুৎ একটা সুষ্ঠু অবস্থায় ফিরে এসেছে এবং আজকে ত্রিপুরা রাজ্য বিদ্যুতের এই উন্নতির জন্য আমাদের বিদ্যুৎ দপ্তরের যিনি রাষ্ট্রমন্ত্রী আছেন উনার প্রচেষ্টায় সেটা হয়েছে। আজকে ত্রিপুরা রাজ্যে কলকারখানা করার প্রস্তাব এসেছে বিভিন্ন রাজ্য থেকে, বিভিন্ন ব্যবসায়ী মহল থেকে ত্রিপুরা রাজ্যে শিল্প করার উদ্যোগ নেওয়া হয়েছে। গত ১০ বৎসরে বিদ্যুতের অভাবের দরুন বাইরে থেকে কোন শিল্পপতি শিল্প করার কোন উদ্যোগ নেননি। আজকে আমাদের সরকার আসার পর আমাদের এই ত্রিপুরা রাজ্যে বনসম্পদ ভিত্তিক কারখানা করার চুক্তি হয়েছে, গ্যাস ভিত্তিক শিল্প কারখানা করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। পাশাপাশি ত্রিপুরা রাজ্যে ৩টা ডিসট্রিক্টকে ইণ্ডাষ্ট্রিয়েল গ্রোথ সেন্টার হিসাবে ডিক্লেরেশান দেওয়া হয়েছে। সেই সমস্ত জায়গাতে নতুন নতুন শিল্প কারখানা হবে। আগামী ৫ বৎসরের মধ্যে আমাদের ত্রিপুরা রাজ্যে বিদ্যুতের দিকে দিয়ে স্বয়ং সম্পূর্ণ হবে। এইটা কি ভাবে হচ্ছে? মাননীয় মন্ত্রী বিদেশ গিয়ে সেই সমস্ত কারিগরী দিক দিয়ে ত্রিপুরা রাজ্যের মাটিতে কিভাবে বিদ্যুৎ উৎপাদন করা যায় এবং সেই বিদ্যুৎ ত্রিপুরা রাজ্যে কিভাবে ব্যবহার করা যায় তার জন্য গিয়েছেন। সেই বিদ্যুতের অতিরিক্ত বিদ্যুৎ ৪৫ মেগাওয়াট বিদ্যুৎ যেটা আপনারা শুনেছেন যেটার অনুমোদন কেন্দ্রীয় সরকার দিয়েছে, আগামী ৩ ৪ বৎসরের মধ্যে উৎপাদন হলে আমাদের রাজ্যে প্রয়োজনের অতিরিক্ত যে বিদ্যুৎ হবে সেই বিদ্যুৎ দিয়ে আমাদের রাজ্যের ২ ৩ কোটি টাকা আমরা বাইরে থেকে এনে অন্য খাতে আমরা সেই টাকা ব্যয় করতে পারব।

আজকে রাষ্ট্রমন্ত্রী বিদেশ গিয়েছেন সেটা উনি এখানে প্রশ্ন করেছেন, আমাদের কোন মন্ত্রী এখন পর্য্যন্ত বিদেশ যাননি নিজেদের স্বার্থের কারণে। আমরা দেখেছি বিগত বামফ্রন্ট সরকারের আমলে কার চোখে সামান্য দাগ ধরা পরেছে সঙ্গে সঙ্গে ওরা রাশিয়া গিয়েছেন কেউ আমেরিকা গিয়েছেন, কেউ

জাপান গিয়েছেন, কেউ চীনে গিয়েছেন সেই টাকাগুলি কোথা থেকে এসেছিল ? যদি বলেন, আমাদের নিজের টাকা, তাহলে সেই টাকা আপনারা জন সাধারণের টাকা মেরে করেছেন। গত দশ বছর পাবলিকের টাকা ৯-৬ করে সেই টাকা দিয়ে আমাদের মাননীয় বিধায়ক অনিলবাবু রাশিয়া থেকে ঘুরে এসেছেন। তিনি কোথায় পেলেন এই টাকা ? আপনাদের বড় কথা বলার সময় চলে গেছে। কারণ আপনাদের ১৯৬৭ সালের যে বৈপ্লবিক চরিত্র আমরা দেখেছি ১৯৭৮ সালে ক্ষমতায় আসার পর আপনাদের সেই বৈপ্লবিক চরিত্রের যে পরিবর্তন এসেছিল সেটা ত্রিপুরার মানুষের চোখে ধরা পড়েছে, গত দশ বছরে আপনাদের সেই চরিত্রের রাত দিন তফাত হয়েছে। আমরা দেখেছি। জুমিয়াদের কথা আজকে বলছেন দশরথবাবু ওনার বক্তব্যে আমরা দেখেছি, গত দশ বছর ধরে ত্রিপুরার পাহাড়ী অংশের মানুষকে ধর্মনগর থেকে হাটিয়ে আগরতলায় এনে মিছিল করানো হত দিনের পর দিন. তাদেরকে কাজ কর্ম থেকে উচ্ছেদ করে দিয়ে তাদেরকে জুমিয়া আজকে তৈরী করেছে কে ? ত্রিপুরার মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি। আজকে আমাদের সরকার ক্ষমতায় আসার পর সেই জুমিয়াদের সুষ্ঠ পুনর্বাসনের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে বিশেষ করে আমাদের কৃষিমন্ত্রী তিনি নিজে উদ্যোগ নেন সেই সমস্ত জুমিয়া যাতে জুম চাষের উপর নির্ভরশীল না হয়ে স্বাভাবিক ভাবে চাষাবাস করতে পারে সেই প্রচেষ্টা নিয়েছেন। আমরা দেখেছি গত দুই তিন দিন কৃষি প্রদর্শনী হয়েছে সেই জিরানীয়া ও অমরপুরের বিভিন্ন জায়গায়. তাতে সেই সমস্ত জুমিয়া পরিবারগুলি নিজস্ব চাষ করা ফসল লাউ, কোমর, বিভিন্ন রবিশষ্য উৎপাদন করেছেন এবং সেইগুলি যারা সব সময় কৃষি কাজ করেন তাদের তুলনায় কোন মতেই কম নয়। আজকে সেই সমস্ত জুমিয়া পরিবার গুলিকে কৃষি কাজের আওতায় এনে যাতে সারা বৎসর কৃষি কাজ করে নিজস্ব পরিবারকে অর্থনৈতিক স্বাবলম্বনের পথে এগিয়ে নিয়ে যেতে পারে তার জন্য আমাদের সরকার চেষ্টা নিয়েছেন। আজকে এখানে অনেক সদস্য আইন শৃংখলার কথা বলেছেন, আপনারা বাহিরে গিয়ে বলুন আইন শৃংখলা নাই, পাবলিক আপনাদের ছাড়বে না। আপনাদের কুকর্মগুলিকে আমাদের সরকার করতে দিচ্ছে না, এইটা যদি আপনাদের আইন শৃংখলার আওতায় না পরে তাহলে আমাদের কিছু বলার নাই। আপনাদের ৫ হাজার কর্মী ঘরে থাকতে পারে না কেন পারে না ? বামফ্রন্ট সরকারের আমলে কেউ চুরির কেইসের আসামী, কেউ খুনের কেইসের আসামী কেউ ডাকাতির কেইসের আসামী. আমাদের আমলের কেইস একটাও না. আপনাদের আমলের কেইস সবগুলি এবং সেই কেইসে তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেননি। আমাদের সরকার আসার পর আইনের শাসন প্রতিষ্ঠিত হয়েছে সেই আইনের ভয়ে আপনাদের কোন কর্মী যদি চলে যায় তার জন্যতো আমাদের সরকার দায়ী নয়। আইনের কাছে আসুন, কোর্টে আসুন. এসে জামিন নিন, জামিন নিয়ে সেই দিন যে সমস্ত অপকর্ম করেছিলেন সেই সমস্ত অপকর্মের ফল ভোগ করুন।

সেদিন যে অপকর্ম করেছিলেন আজকে সেটার সাজা ভোগ করুন। বিরোধী আসনে বসে জন-সাধারণের জন্য মায়া অশ্রু ঢেলে কিছু হবেনা। ত্রিপুরার জন-সাধারণ আজকে সচেতন। আজকে ওনারা গণ ধর্ষণ বলে হৈ-চৈ করেন কিন্তু একটা কেইসও ত নিয়ে কোর্টে যেতে পারছেন না। আপনারা ত আইনের আশ্রয় নিতে পারেন। এভাবে মা বোনদের নিয়ে, মা-বোনদের অপমান করবেন না। আপনারা এসব কথা যদি বাইরে গিয়ে বলেন তাহলে ঝাটার বাড়ি একটাও আর মাটিতে পড়বেনা। কাজেই রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটাকে সমর্থন করে রাজ্যের মানুষের কল্যাণের কথা চিন্তা করুন। আমাদের মাননীয় মন্ত্রী প্রস্তাব উত্থাপন করে যে কথাটা বলেছেন যে, বিরোধিতা করার জন্য বিরোধিতা না করে জনগণের কথাও কিছু চিন্তা করুন। বিরোধীদের কাছে আমারও আবেদন থাকবে যে সরকার যেসব কর্মসূচী নিয়েছেন যেগুলি ইমিপ্লিমেন্টেশন করার জন্য আপনারা সরকারকে সাহায্য করুন। সাহায্য করুন। বিধানসভায় খুব বলতে পারেন কিন্তু এই আগরতলায় গিয়ে বলুন তাহলে আমাদের সরকারকে আর ব্যবস্থা নিতে হবে না। বিগত ১০ বছরে যে খুন সন্ত্রাস, ধর্ষণ হয়েছে সেগুলি আজকেও মানুষ ভুলতে পারছে না। আজকে গ্রামে গঞ্জে মানুষ নির্ভয়ে চলতে পারছে। এই জিরানিয়ায় আমরা দেখেছি, সন্ধ্যার পরে মানুষ আর ঘর থেকে বাহিরে যেতে সাহস পেতনা। এমনকি সন্ধ্যার পরে ট্রাইবেলরা নন-ট্রাইবেলদের বাড়ী বা নন ট্রাইবেলরা ট্রাইবেল পাড়ায় যেতে সাহস পেতনা। আজকে আপনারা মান্দাইতে যান তাহলে দেখবেন ? রাত্রি ১০ টার সময়েও সেখানে একসঙ্গে ট্রাইবেল বাঙালী কাজ করছে সেটা সম্ভব হয়েছে এই কংগ্রেস ও টি, ইউ, জে, এস, সরকরের ফলে। আপনারা সেদিন সে ব্যবস্থা রাখেন নাই। আজকে আমরা দেখছি নৃপেনবাবু দশরথবাবুকে রাজ্য কমিটির সেক্রেটারি করেছেন কারণ আজকে আপনাদের বড় দুর্দিন। তাই চেষ্টা করছেন উপজাতিদের বুঝাতে যে তোমাদের মুকুটহীন দশরথবাবু আমাদের পার্টির সেক্রেটারি হয়েছে, কাজেই এখন তোমরা আমাদের পার্টি কর। ৮০-র জুনের দাঙ্গার ভয়াবহতা আজকেও আমরা ভুলি নাই। কত হাজার হাজার মানুষ প্রাণ দিয়েছিল সেদিন আজকে আবার সে অবস্থা ফিরে আসতে আমাদের সরকার দেবেনা। কাজেই মাননীয় রাজ্যপাল যে ভাষণ গত ১৭ই মার্চ দিয়েছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে বিরোধীরা যে সব সংশোধনী এনেছেন সেগুলি বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীঅঞ্জু মগ।

শ্রীঅঞ্জু মগ (মনু) :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার ১৭ই মার্চ, ১৯৮৯ ইং মাননীয় রাজ্যপাল যে বাজেট ভাষণ রেখেছেন এবং সেটার উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব মাননীয় রাষ্ট্র-

মন্ত্রী এনেছেন সেটাকে আমার আন্তরিক সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। আমি অবাক হয়ে গেলাম যে, ১৭ই মার্চ, ১৯৮৯ ইং মাননীয় রাজ্যপাল যে বাজেট ভাষণ দিয়েছিলেন সেটা বিরোধীরা বয়কট করেছেন।

আজকে যদি আপনারা এই মাননীয় রাজ্যপালের ভাষণ সমর্থন না করেন তাহলে ত্রিপুরার ২৫ লক্ষ মানুষের বিরোধীতা আপনারা করবেন। বিগত দিনে আপনারা যখন রুলিং বেঞ্চে ছিলেন তখন তো আমরা বিরোধী বেঞ্চে বসেছি। আমরা তো মাননীয় রাজ্যপালের ভাষণে অংশ নিয়েছি। কিন্তু আপনারা তো সেদিন একজনও উপস্থিত ছিলেন না। সেদিন মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটা ত্রিপুরার সাধারণ মানুষের স্বার্থে তাদের উন্নয়নমূলক কার্য্যসূচী সম্পর্কে সে তারা ট্রাইবেল বা নন-ট্রাইবেল হোক তাদের জন্য মাননীয় রাজ্যপাল ভাষণ দিয়েছেন। তাঁদের সকল সম্প্রদায়ের উন্নয়নের এই ভাষণ রেখেছেন মাননীয় রাজ্যপাল। আপনারা এই বিরোধীদের আসনে বসে তার বিরোধীতা করেছেন। তাহলে ২০ তারিখে আপনারা উপস্থিত হয়েছেন কেন?

আমার মনে হয় যারা বিরোধী বেঞ্চে বসে আছেন তারা আইন শৃংখলার কথা বলছেন কিন্তু তারা আইন শৃংখলা বলতে কি বুঝতে চাইছেন জানি না। মাননীয় একস্ মিনিস্টার দশরথবাবু বলেছেন যে, এখন জোট সরকারের আমলে নাকি কোন আইন শৃংখলা নেই। তাহলে আমি জিজ্ঞেস করতে চাই যে, আপনারা তো দীর্ঘ দশ বছর শাসন ক্ষমতায় ছিলেন তখন এই ত্রিপুরা রাজ্যে কতজন মানুষ খুন হয়েছেন? আর আমাদের এই এগার মাসে আপনারা দেখুন কত খুন হয়েছে।

আবার আপনারা একদিকে বলছেন নারী নির্য্যাতন হচ্ছে, কিন্তু কোথায় নারী নির্য্যাতন? আপনাদের বামফ্রন্ট সরকারের আমলে অঞ্জলী কর্মকারের উপর অমানবিক নির্য্যাতন করা হলো, জানি না তখন আপনারা কোথায় ছিলেন? আমার মনে হয় আপনারা সে সময় আইন কি জিনিস সেটা জানতেন না। কিন্তু এখন আপনারা সেটা জানেন।

১৯৫০ ইং সালের আগে এই ত্রিপুরা রাজ্যে মহারাজারা শাসন করতেন। তারপর ১৯৫০ সালে মহারাজারা এই রাজ্যকে ভারত সরকারের হাতে হ্যাণ্ড ওভার করেন। তখন থেকেই কংগ্রেস এই রাজ্যের সরকারের রয়েছে, এডভাইজরী বোর্ড চালিয়ে গেছে। আপনারা বলেছেন, আমরা গণতন্ত্রকে খর্ব করেছি। যদি আমরা অর্থাৎ কংগ্রেস গণতন্ত্রকে খর্ব করতাম তাহলে আপনারা আর এই বিরোধী বেঞ্চে বসতে পারতেন না। সেই গান্ধীবাদ মানে হচ্ছে গণতন্ত্র। আপনাদের মত সেই চিটিবাজী মানুষকে করা নয়। আপনাদের এই চিটিংবাজী, জালিয়াতি, প্রতারনা আমরা বহুবার প্রমান করেছি।

আমরা সবসময়ই গণতন্ত্রকে মানি। ভারতবর্ষ বিশাল দেশ। গণতন্ত্রে বিশ্বাসী। এই জন্যই ভারতবর্ষকে বলা হয় আদর্শবাদী গান্ধীবাদী দেশ। আপনাদের মত মাও সেতুং-এর কথা নয়। আমরা সেই গণতন্ত্রকে মানি বা বিশ্বাস করি তাকে হত্যা করা যায় না। কিন্তু আপনাদের কাজকর্ম প্রমাণ করছে।

আপনারা এই গণতন্ত্রের বিশ্বাসী না। আপনাদের আমলে ৮০ সালের দাঙ্গা হল কেন? এটা কি আমাদের আমলে হয়েছিল? না শচীণ বাবুর আমলে হয়েছিল?

টি, এন, ভি, কে সৃষ্টি করেছিল? কার আমলে সৃষ্টি হয়েছিল? আমরা গণতন্ত্রকে মানছিনা এটা প্রাচীণ বিধায়ক বিদ্যা দেববর্মা বলেছেন। আজকে এখানে অনেক বিধায়কই আছেন, যাঁরা তখনও জন্ম-গ্রহণই করেননি যখন বিদ্যা দেববর্মা এই বিধানসভার আসনে প্রথম বসেছিলেন। ১৯৬৭ সাল হইতে এই আসনে তিনি আছেন। কিন্তু তিনি কোন উন্নয়ন মূলক কাজের কথাই তাঁর বক্তব্যে উল্লেখ করেন নি। শুধু তিনি বলে গেলেন যে বর্তমানে রাজ্যে আইন শৃংখলা নেই, গণতন্ত্র নেই ইত্যাদি ইত্যাদি। এসব কথা বলার একটাই উদ্দেশ্য হচ্ছে উত্তেজিত করা এবং সভাকে বন্ধ করে দেওয়া। আমি বরং উনার মত প্রবীণ নেতার কাছ থেকে আশা করব যে ইনি ঠিক ভাবে কাজ করার জন্য সহযোগীতা করবেন। এবং আমি আশা করব যে, উনি রাজ্যপালের ভাষণ সমর্থন করবেন, এই কারণে আগামী নির্ব্বাচনে পায়ের নীচে মাটি পাবার জন্য। নতুবা বিরোধীতা করার জন্য পায়ের নীচে মাটি খুঁজে পাবেন না এটা পরিষ্কার হয়ে গেছে যে আপনাদের কার্যকাল এবং আমাদের কার্যকালের মধ্যে অনেক পার্থক্য। এবং এই কারণেই আমি বলতে চাই যে দেশের উন্নয়নের জন্য মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এর বিরোধীতা করার কি অর্থ থাকতে পারে? আমি আশা করব আপনারা মাননীয় রাজ্যপালের এই ভাষণ সমর্থন করবেন। নতুবা গ্রামে গঞ্জে বিভিন্ন জায়গায় আপনাদের দাঁড়াবার কোন স্থান থাকবে না। মাননীয় সদস্যরা সুনীল বাবু একটু আগে বলেছেন রাজ্যে অনাহারে লোক মারা গেছে। কিন্তু তা আমার জানা নেই যদি এটা লিখিত ভাবে হাউসে প্লেস করেন, তাহলে আমি নিশ্চয়ই এটা দেখব। আমার সাব্রুম সাব-ডিভিসন হইতে সাঁতচাঁদ ব্লকে ৫০টি গাঁও সভা আছে।

একথার মানে এই নয় যে সেগুলির ব্যাপারে কোন কিছু এই এ্যাসেম্বলীর মধ্যে বলা হলেই সব কিছু ঠিক বলা হবে, সেজন্য প্রয়োজনে বিভিন্ন দপ্তর খোঁজ খবর নিয়ে তার সত্যতা যাচাই করতে পারেন। আপনারা যেমন বিধায়ক, আমিও সেই রকমই একজন বিধায়ক, আমি হয়তো সরকারী পক্ষে আছি, তো আপনারা বিরোধী পক্ষে আছেন, কিন্তু আপনাদের মতো আমি কখনও অসত্য কথা বলি না। যদি আমার কথা সত্য না হয় তো আপনারাই সেটা প্রমান করতে পারেন যে আমি সত্য কথা বলি না, মিথ্যা কথা বলি। কিন্তু এটা ঠিক যে, আমরা যারা জনগণের দ্বারা নির্বাচিত প্রতিনিধি হয়ে এখানে এসেছি, আমাদের সত্য কথা বলাই উচিত। আবার এটাও আমাদের মনে রাখতে হবে যে এ্যাসেম্বলিতে মাননীয় স্পীকার মহোদয় বিভিন্ন বিষয়ে যে রুলিং দিচ্ছেন, সেগুলিও আমাদের সবারই মেনে চলতে হবে। অথচ

আপনারা এটা মানবেন না। এটা হতে পারে না, এ্যাসেম্বলিকে আমাদের কারোই দুর্বল মনে করার কোন কারণ নাই। তারপর আপনারা বলেছেন যে জোট সরকার এসে এই রাজ্যের জন্য কিছুই করে নি, আপনাদের একথাটা ঠিক নয়। এই সরকার আসার পর এই পর্যান্ত বিভিন্ন জায়গাতে কয়েকটা ডিস্পেন্সারী খোলা হয়েছে, তার হিসাব কি আপনারা জানেন? বলেছেন যে ওষধ নেই, আপনাদের এই কথাও ঠিক নয়। আসল কথা হল, আপনাদের কর্মচারী যারা আছে, তারা এখন আছে, তারা এখন আগের মত ঔষধ চুরি করতে পারছে না বলেই আপনারা এসব অসত্য কথা বলছেন। বিগত দিনে আমরা দেখছি, যেমন এ, ডি, সির কথাই ধরুন, ত্রিপুরা রাজ্যে এই যে এ, ডি, সিটা হল, তার কারণ কি? তার কারণ হল এর দ্বারা ত্রিপুরা উপজাতিদের উপকার করার জন্য আমদের প্রিয় প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরাগান্ধী এই এ, ডি, সির ঘোষণা দিয়ে গিয়েছিলেন। আর, আপনারা নাকি এ, ডি, সি দিয়েছেন। আমাদের এই ত্রিপুরা রাজ্যের মধ্যে ১৭টা ব্লক আছে সেগুলির মধ্যে এই এ ডি, সি, টাকা খরচ করছেন, এই টাকাটা এটা কোথায় থেকে এসেছে? আপনারা কি এ, ডি, সির জন্য কোন ফাণ্ড দিয়েছেন? দেন নি, যে ফাণ্ড দেওয়া হয়েছে, সেটা তো কেন্দ্রীয় সরকার দিয়েছেন। তারপর এন, আর, ই, পি, এবং এস, আর, ই, পির জন্য কোন ফাণ্ড দিয়েছেন কি? তাও তো কেন্দ্রীয় সরকার দিয়েছে বলেই আপনারা আবোল তাবোল খরচ করেছেন। অথচ এই সবের জন্য আপনারা অনেক বড় বড় কথা বলছেন। কাজেই এসব কথা না বলে বর্ত্তমান জোট সরকার এই রাজ্যের উন্নয়নের জন্য যে সব গঠ-মূলক কর্মসূচী নিয়েছে, সেগুলিকে সফল করে তোলার জন্য আপনারাও সহযোগীতা করুন, এই অনুরোধ আমি আপনাদের কাছে রাখছি। শুধু বিরোধীতা করবার জন্যই বিরোধীতা করবেন না। তবে একটা কথা আছে, চোরের বড় গলা। সুনীলবাবু তো আমার সামনেই রয়েছেন। আমাদের সমবগঞ্জে কিছু দিন আগে একটা ঘটনা ঘটেছে সেটা হল একজনকে গাড়ী চাপা দিয়ে পালিয়ে এসেছে, সেই গার্ড তেই ছিল মাননীয় সদস্য সিকিউরিটি গার্ড। সে ভয়ে জঙ্গলে আশ্রয় নিয়েছিল, ফলে এ জঙ্গলের মধ্যেই তার রিভলভারটা কখন পড়ে গিয়েছিল, টের পায়নি। ৩ দিন ধরে অনেক খোঁজাখুজির পর সেটা পাওয়া গেল। আমি বলছি না, আমাদের মাননীয় সদস্য সুনীলবাবু এসব কাজে লিপ্ত, কিন্তু তার ক্যাডারেরা যে এই সব কাজে লিপ্ত সেটা আর রাজ্যের মানুষকে এখন আর বুঝিয়ে বলতে হবে না, এত দিনে তারা এই সব বুঝে গেছে। তারপর বিরোধী পক্ষ অভিযোগ করেছেন যে ল্যাম্পস্ এবং প্যাক্সগুলি ভেঙ্গে হ্যাণ্ডওভার করা হচ্ছে না ইত্যাদি। আমার সাক্রমেও বর্ডার এরিয়া প্রজেক্টের কাজ হচ্ছে এবং সেই প্রজেক্টের কাজকে ত্বরান্বিত করার জন্য ৫ টা গাঁও সভা নিয়ে একটা কমিটিও করা হয়েছে।

কাজেই মাননীয় রাজ্য পালের ভাষণের উপর মাননীয় রাষ্ট্রমন্ত্রী যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাতে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ স্পীকার ঃ— শ্রীতরণী দেববর্মা।

শ্রীতরণী দেববর্মা ( টাকারজলা ) ঃ — মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল গত ১৯ই মার্চ হাউসে যে ভাষণ রেখেছেন এবং গতকল্য সরকারের পক্ষ থেকে মাননীয় রাষ্ট্রমন্ত্রী যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তার তীব্র বিরোধীতা করছি। শুধু বিরোধীতা নয় এটাকে বাতিল করার জন্য আহ্বান করছি। এখানে রাজ্যপাল বলেছেন যে বর্তমান সরকার তুলসী পাতা ধোয়া জল, দুর্নীতি মুক্ত সরকার। কিন্তু আমরা কি দেখতে পাই ? ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষ কি দেখতে পাচ্ছে ? শাসক-দলের মন্ত্রী এম. এল, এ-রা গাড়ী, বাড়ী এবং রঙ্গীন টি. ভি, ও নানা রকম সৌখিন জিনিস করছে। টাকা কোথা থেকে আসছে ? যে টাকা ত্রিপুরা রাজ্যের গরীব মানুষের উন্নতির জন্য খরচ করা হচ্ছো সেই টাকা দিয়ে তারা ঐ সব করছে। এই দুর্নীতিপরায়ণ সরকারের মন্ত্রী, এম. এল, এরা গরীব মানুষের টাকা দিয়ে এই সব করছে। কিন্তু আপনারা প্রস্তুত থাকুন একদিন গরীব মেহনতি মানুষরা আপনাদের এই সমস্ত জিনিষ ছিনিয়ে নেবে। এই সরকার ক্ষমতায় এসে বামফ্রন্টের কর্মী সমর্থকদের উপর অত্যাচার করছে যা ত্রিপুরা রাজ্যের তথা ভারতবর্ষের ইতিহাস নজির বিহীণ। গ্রামে গঞ্জে. শহরে তারা এই সন্ত্রাস সৃষ্টি করছে। বামফ্রন্ট সমর্থকরা তারা তাদের বাড়ীতে থাকতে পারছে না এলাকা ছেড়ে যেতে হচ্ছে। হাজার হাজার মিথ্যা মামলা তাদের বিরুদ্ধে করা হয়েছে যেগুলি কোর্টে গিয়ে বিচার নেই।

এই সরকার আসার পরে আমরা কি দেখেছি ? আমরা দেখেছি, বামফ্রন্ট সরকার যখন ছিলেন, তখন গ্রামের মধ্যে একটি ছোট্ট সরকার গঠন করেছিলেন, যার নাম ছিল পঞ্চায়েত। ওরাই সেখানকার উন্নয়নের জন্য কাজ করত। কিন্তু এই ছোট সরকার ক্ষমতায় এসেই বে-আইনী ভাবে তা ভেঙ্গে দিলেন। আজ এক মাস দু' মাস করতে করতে ১৭ মাস অতিক্রান্ত হয়ে গেল, কিন্তু আজ পর্যন্ত সেই পঞ্চায়েত নির্বাচনের ব্যবস্থা করছেন না। এমন কি মাননীয় রাজ্যপালের ভাষণেও তার কোন উল্লেখ নেই। আজকে আমরা দেখতে পাচ্ছি পঞ্চায়েত ভেঙ্গে দিয়ে তাদের পেটোয়া কর্মীদের দিয়ে যারা পঞ্চায়েত নির্বাচনের নির্দলীয় ভোটও পায় নি তাদেরই উন্নয়ন কমিটির চেয়ারম্যান মেম্বার করা হচ্ছে। সেই সব পেটোয়া লোকের এস, আর, ই, পি, এন, আর, ই, এর টাকা নিজেদের পকেটে ঢুকাচ্ছে। যেখানে ১০০ মেন ডেইজের কাজ হয়, সেখানে দেখান হয় ৪০০ মেন ডেইজ। আমার নিজের এলাকা উত্তর পাথালিয়ার চেয়ারম্যানের কাজ কর্ম দেখেছি। মানিক মজুমদার কয়েক হাজার টাকা মেরেছে এবং ১৪ ব্যাগ চাল মেরেছে। হাতে নাতে সেখানকার শ্রমিকরা ধরেছে। আমি নিজে জম্পুইজলা সাব ব্লকের বি, ডি, ও. এর কাছে গিয়ে অভিযোগ জানিয়ে ব্যবস্থা গ্রহণ করার কথা বলেছিলাম। কিন্তু বি, ডি, ও, জানালেন, তিনি ঘটনা জানেন, তবে তিনি এব্যাপারে কিছুই করতে পারছেন না, তার হাত পা বাধা।

তারপর শ্রমিকরা ঐ মানিক মলসুমকে ঘেরাও করার পর সেই টাকা ও চাল ফেরত দিয়ে কাজ করায়। এই ভাবেই সেখান কাজ চলছে। স্যার, এখানে মাননীয় রাজ্যপাল দুর্নীতি মুক্ত সরকারের কথা বলেছেন। কিন্তু এই সরকার তো দুর্নীতিতে নিমজ্জিত। গতকাল সরকার পক্ষের সদস্য অমল মল্লিক বলেছেন, সাঁতচান্দ ব্লকে বামফ্রন্টের আমল থেকে এখন লক্ষ লক্ষ টাকার বেশী কাজ হচ্ছে। স্যার, এখানে আমি বলতে চাই, আমি যখন ছাত্র ছিলাম, ১৯৭১ সনে বাংলাদেশ যুদ্ধের সময় দেখেছি, জম্পুই জলা থেকে মিলিটারী যাচ্ছে। গাবর্দ্দিতে এসে বলেছে, বিশ্রামগঞ্জ যে রাস্তাটি চলে গেছে সেটি কোথায় রাস্তা নেই বলাতে মিলিটারী সেই লোককে বেদম মেরেছে। তারপর গ্রামবাসী এসে জানায় যে প্রকৃতই এখানে কোন রাস্তা নেই। তখন তারা ম্যাপ দেখাল রাস্তা আছে বলে ঠিক তেমনি মাননীয় বিধায়ক দেখালেন, সাঁতচান্দ ব্লকে লক্ষ লক্ষ টাকার কাজ হচ্ছে। কাজ কর্ম হচ্ছে ঠিকই তবে তা কাগজে পত্রে ঐ ম্যাপের মত। গ্রামে গঞ্জে কিছুই যাচ্ছে না।

স্যার, সেই ৭১ সনের মতই আছে।

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্য টাইম ইজ ওভার।

**শ্রী তরণী দেববর্মা :—** স্যার, আমাকে দু' মিনিট আরো সময় দিতে হবে। কাজেই মাননীয় সরকার এখানে যে ভাবে ভাষণ রেখেছেন দুর্নীতি মুক্ত সরকার বলে তাতে আমি একটি কথাই বলতে পারি, যেমন কোন দুর্গন্ধকে ঢাকতে হয় একটি সরা দিয়ে তেমনি রাজ্যপালের ভাষণ নামক সরা দিয়ে সরকারের দুর্গন্ধ ঢাকার চেষ্টা করা হয়েছে। কাজেই এই ভাষণকে এবং এই ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার সম্পূর্ণ বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীরতনলাল ঘোষ।

**শ্রীরতনলাল ঘোষ (খয়েরপুর) :—** মিঃ স্পীকার স্যার, গত ১৭ই মার্চ মাননীয় রাজ্যপাল অবসর প্রাপ্ত জেনারেল কে, ভি, কৃষ্ণরাও এই বিধানসভায় যে ভাষণ দিয়েছেন এবং এই ভাষণের উপর মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীরতন চক্রবর্তী মহোদয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন সেই সরকারকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। সমর্থন করছি এই কারনে যে এই ভাষণের মাননীয় রাজ্যপাল মহোদয় ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ জাতি-উপজাতি মানুষের আশা আকাঙ্খাকে প্রতিফলিত করেছেন এবং আগামী এক অর্থ বছরের সরকারের যে নীতি সে নীতিকে এখানে পরিস্ফুট করা হয়েছেন। বামফ্রন্ট সরকারে থাকাকালীন যে বাজেট বক্তব্য এখানে পেশ করা হয়েছিল আমি তার দুই একটা পড়েছি এবং এইবারের এই বাজেট

ভাষণের সাথে সেগুলির তুলনা করে দেখেছি যে তৎকালীন সময়ের ভাষণগুলি ছিল (সি, পি, আই, এম,) পার্টির এডমিনিষ্ট্রেটিভ রিপোর্ট। কিন্তু এবারের ভাষণে সরকারী নীতি, অর্থনৈতিক অগ্রগতির যে নীতি সেই নীতিকেও তুলে ধরা হয়েছে। একটা জিনিষ লক্ষনীয় যে এখানে বিরোধী বন্ধুদের মধ্যে অনেক পুরানো সদস্য রয়েছেন. অনেক রয়েছেন যারা অতীতে মন্ত্রীও ছিলেন। বিদ্যুৎ নিয়ে আপনারা টানা টানি করেছেন। পুরানো বিদ্যুৎ মন্ত্রীও রয়েছেন, তিনিও দেখেছি বিদ্যুৎ সম্পর্কে এক লম্বা ফিরিস্তি দিয়েছেন। উনাদের পার্টির লোক ত্রিপুরা রাজ্যের বিভিন্ন জায়গায় রয়েছে, তারা এই সরকারকে হেয় প্রতিপন্ন করার জন্য রিপোর্ট তৈরী করে ত্রিপুরার বিভিন্ন জায়গায় তথা ভারতবর্ষের সর্বত্র অপপ্রচার চালাচ্ছেন। তার প্রমান রয়েছে। এটা অত্যন্ত পরিতাপের বিষয় মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণে টি, এন ভি, চুক্তির কথাও রয়েছে, রয়েছে ত্রিপুরা রাজ্যের শান্তি ও মৈত্রীর কথা। এগুলি আমাদের বিরোধী বন্ধুরা সুকৌশলে এড়িয়ে যাবার চেষ্টা করেছেন। এই চেষ্টা শুধু আজকে নয়, যেদিন থেকে এই কংগ্রেস (আই) এবং টি ইউ জে, এস, ত্রিপুরার ২৪ লক্ষ মানুষের স্বার্থে ক্ষমতায় এসেছে তার পরদিন থেকেই তাঁরা এই চক্রান্ত শুরু করেছেন। ত্রিপুরার ২৪ লক্ষ লোক জানেন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির চরিত্রটা কি? আমি নিজেও বিধানসভার বাইরে, ভিতরে বলেছি। এবং আজকে বলেছে সন্ত্রাস যদি নির্মূল হয়ে যায় তাহলে কমিউনিষ্ট পার্টিটিকে থাকতে পাবেনা। দারিদ্র যদি নির্মূল হয়ে যায় তাহলে কমিউনিষ্ট পার্টিটিকে থাকতে পারে না। মানুষের মন থেকে যদি ক্লেদাক্ত ভাব মুছে যায় তাহলে কমিউনিষ্ট পার্টিটিকে থাকতে পারে না। তাই তাঁরা মাননীয় রাজ্যপালের ভাষণকে এড়িয়ে গিয়ে কিছু বানানো গল্প, সাজানো গল্প বলে ত্রিপুরাবাসীকে আবার বিভ্রান্ত করতে চেষ্টা করছেন। ত্রিপুরার ২৪ লক্ষ মানুষের চোখকে ঘুরিয়ে দেওয়ার চেষ্টা করছেন। কিন্তু উনাদের এই চেষ্টা আর সফল হবে না। একটা সময় ছিল যখন আমরা প্রতিদিন মানুষের মৃত্যুর খবর শুনতাম, বিরোধী দলের বন্ধুরাও শুনতেন। যতই আপনারা চীৎকার করুন না কেন গরীব মানুষের রক্তে লেখা কলঙ্কের ইতিহাস ত্রিপুরার বুক থেকে মুছে যাবে না।

সেইদিন এই বিধানসভার ভিতর থেকে আওয়াজ উঠেছিল তদন্ত কমিশন গঠন করার। তাই ধীরেন্দ্রদার কথাই বলতে হয়, ভাবতে লজ্জা হচ্ছে। কত হাজার মানুষ আসছে, এখানে রিপোর্ট তৈরী করছেন কংগ্রেসের মানুষ খুন করেছে, কোথাও কুকুরে কামড় দিয়েছে বলে মারা গিয়েছে আর এসে বলছে কংগ্রেসের লোক মেরেছে। আমার এলাকারই একটা ছেলে কুকুরের কামড়ে মারা গেছে কিন্তু বৈদ্যনাথবাবু এখানে রিপোর্ট পেশ করেছেন। কত হাজার মানুষ শুধু সেই ৮০-র দাঙ্গায় নিহত হয়েছে সেই রিপোর্ট দিতে পারবেন কি? এই মুহুর্ত্তে এই বিষয়ে আমার একটা কথা মনে পড়ছে:—

"মানুষের অধিকারে বঞ্চিত করেছ যারে
সম্মুখে দাঁড়াতে দেখে পাছুকুলে দেয় নি স্থান,
অপমানিত হতে হবে তাদের সবার সমান।

রসিকলালদা বসে বসে হাসছেন, যতই হাসেন না কেন, যতই বিপ্লবের কথা বলুন না কেন, যতই মাথায় লালটুপি দেন না কেন কোন মানুষ ক্ষমা করে নি, ইতিহাস ক্ষমা কবে নি। এখানে অনেক বন্ধু বলছেন ছোট কথা তুলে না ধরে বড় কথা তুলে ধরবার জন্য। আজকে কি হচ্ছে? টি, এন, ভি, চুক্তি হয়ে যাওয়ার পর মৃত্যুর পদধ্বনি পাহাড়ে, সমতলে শোনা যাচ্ছে না, জীবনের জয়গান শোনা যাচ্ছে সে জন্যই মাননীয় বিরোধী সদস্যরা বুঝতে পেরেছেন যে আর তো লোক আমাদের সাথে থাকবে না। মন্ত্রী নগেন্দ্রবাবু পাহাড়ে জঙ্গলে সবুজের রাজত্ব কায়েম করতে চাইছেন, জীবনের আহবানকে সাড়া দিতে চাইছে নুতন করে। একটা শব্দ জয়েন করতে হয় ধীরেনদার কথাই বলতে হয়, অত্যন্ত লজ্জার বিষয়।” ধর্ষন, ধর্ষন, বার বার এই কথাটা মুখে আনছেন। অত্যন্ত দুঃখ এবং পরিতাপের বিষয় সাড়া ভারতবর্ষে আপনারা একবার কলঙ্কিত ইতিহাস তৈরী করেছিলেন ১৯৮০ সালে কমিউনিয়েল দাঙ্গার মাধ্যমে। সেটাকে সম্পূর্ণ ডেষ্ট্রয় করে দিয়ে আবার নুতন করে ত্রিপুরা রাজ্যের নারী জাতির নামে কলঙ্ক আনবার চেষ্টা করছেন, তাই আমি অনুরোধ করছি ঐ মহিলাদের চরিত্র নিয়ে আর কলঙ্কের ইতিহাস তৈরী করতে চেষ্টা করবেন না। যে রিপোর্ট ঐ মহিলার নামে পেশ করেছেন, তিনি বয়স্ক লোক এবং সংগ্রাম তিনি অনেক করেছেন, কিন্তু কতটুকু কি করেছেন আমি জানি না। তবে অনেক পেট্রয়া বন্ধ তৈরী করেছিলেন।

মাননীয় মুখ্যমন্ত্রীর কথায় মাননীয় সদস্য শ্রীবৈদ্যনাথবাবু মনে হয় একটু রাগই করেছেন কারণ তিনি বলেছেন মুখ্যমন্ত্রী বলেছে আনারসের চাষ করতে, আনারসের বাগান করতে এটা কেন মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন তিনি কি বুঝতে পেরেছেন? দেশের ফলন বাড়ানোর জন্য বলেছেন, কারন ফলন বৃদ্ধি হলে এটা দিয়েও কিছু আয় হতে পারে কিন্তু মাননীয় সদস্যরা না বুঝেই বিরোধীতা করতে হবে তাই বিরোধীতা করে যাচ্ছেন। তাই ১০ বছরের শেষ মাথায় এসে বলছেন রেল চাই, শিল্প চাই এই সব বলে বলে চিৎকার করে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। একটা ইণ্ডাষ্ট্রি জন্য চেষ্টা হয়েছে, হয় নি? মিথালন হয়েছে, নেবারেক হয়েছে আনারসের চাষীরা উপকৃত হয়েছে। বৈদ্যনাথবাবু বলেছেন মুখ্যমন্ত্রী নাকি বলেছেন আনারসের চাষ করুন, এক লক্ষ পরিবার না হোক, ৫০ হাজার পরিবার আনারসের চাষের উপর নির্ভর করছে।

মাননীয় বিদ্যুৎ মন্ত্রী ফ্রান্সে গিয়েছেন আপনার আমার স্বার্থে। ক্যাডারগুলিকে না পুষে, নতুন ক্যাডার তৈরী না করে ফ্রান্সে গিয়েছিলেন নতুন মেশিন কেনার জন্য। কেন গিয়েছিলেন জানেন? সেখানে সরকারের একটা নীতি রয়েছে, আর মাননীয় বিদ্যুৎ দপ্তরে রাষ্ট্রমন্ত্রীর একটা নিজস্ব ভিউজ রয়েছে, অন্ধকার যেখানে কমিউনিষ্ট সেখানে, তথাকথিত বিভেদকামী কর্মিউ নিষ্ট। তাই পাহাড়ে জঙ্গলে যখন বিদ্যুৎ পৌছে দেওয়া হবে, আপনারা নিশ্চয়ই এইখানে এই খবরটা দেখেননি। ছোট্ট কিন্তু জীবনে অনেক

বেশী প্রয়োজন "কুটির জ্যোতি" কেন্দ্রীয় সরকারের প্রকল্প। অতীতে সব রাজ্য সরকারের বলে বলে বেড়াতেন। বলতেন তদানীন্তন মুখ্যমন্ত্রী নৃপেন চক্রবর্ত্তী সব দিয়েছেন। কুটির জ্যোতিতে ১৬০০ পরিবার উপকৃত হবে। বিনা পয়সায় কারেন্ট। সাড়ে ছয় মেগাওয়াট বিদ্যুতের জন্য বড়মুড়াতে থার্ড টারবাইন শুরু হচ্ছে। শেষ হবে। এবার ডিসেম্বরের মধ্যে ১৭ মেগাওয়াটের কাজ শেষ হচ্ছে। বিদ্যুতের প্রয়োজন নিশ্চয়ই রয়েছে। আপনাদের মত আমরা রেল চাই, শিল্প চাই বলে লম্বা মিছিল করতে পারি না, কিন্তু আমরা যে বিদ্যুৎ হচ্ছে এবং যারা এইখানে বিদ্যুৎ ব্যবহার করছেন বিরোধী সদস্যরা, তারাও নিশ্চয়ই স্বীকার করবেন লোডশিডিং আগের তুলনায় অনেক কমে গেছে। শুধু সেজন্য রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানানো উচিত ছিল বলে আমি মনে করি শুধু বিরোধীতা করা ঠিক নয়। এই করে কারে উত্থান যাবে না। মার্কসীয় তত্ব দিয়ে মানুষকে সেদিনও নতুন করে শিক্ষা দিতে পারেননি। তৎকালীন সময়েও দেখছি সেন্ট্রাল সেল্ফ অ্যামপ্লয়মেন্ট, স্টেইট সেল্ফ অ্যামপ্লয়মেন্ট এর টাকা টুকরো টুকরো করে একজনের টাকা ৫ জনের হাতে দিয়েছেন দলটাকে লম্বা করার জন্য। আজকে তরনীবাবু এইখানে নেই গাড়ী বোঝাই করে লোক এনেছেন, রসিরাম দাও ছিলেন, রসিরাম দা তখন লিডার ছিলেন কুপন দিয়ে মিছিলে আনতেন। এখন কুপন দেওয়া হয় না। কুপন বন্ধ হয়ে গেছে। এইরকম অনেক কথা বলা যায়। বিমলবাবু এখানেই। তিনি হঠাৎ করে গতকাল বলে উঠলেন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তিড়িং তিড়িং করে লাফান। তিড়িং তিরিং, কবে আপনারা লাফাতেন, বিমলবাবু এখানে নেই, আমার বক্তব্যটা বিমলবাবুর কাছে আপনারা অনুগ্রহ করে পৌছে দেবেন। কমলপুরে কংগ্রেসীরা কাজ করতে পারতেন। সন্ত্রাস এত বেশি ছিল সেখানে। নকুলবাবু আপনারা জানেন, মৃত্যুর পদধ্বনি প্রতিদিন ত্রিপুরায় শোনা যেত। আজকে যখন জীবনের জয়গান গাওয়া হচ্ছে তখন কেবল বলছেন ধর্ষন, ধর্ষন, ধর্ষন। কেন? সমস্ত মানুষের মানসিকতাকে শান্তির দিক থেকে অশান্তির দিকে ডাইভার্ট করার জন্য, এই একটাই কারন। আপনারা কমিউনিষ্ট পার্টির শাসনের নামে ত্রিপুরা রাজ্যে যে রাজত্ব কায়েম করেছিলেন একে শাসন বলেনা। মৃত্যুর হাহাকার। আপনারা গণতন্ত্রের কথা বলেন। কোন সেই গণতন্ত্র? একদলীয় শাসনকে আপনারা বিশ্বাস করেন। ত্রিপুরা রাজ্যে তারই প্রতিফলন ঘটাতে চেয়েছিলেন। কিন্তু ভারতবর্ষ তা মানেনা। তাই আমি বলছিলাম, রাজ্যপালের ভাষনটাকে আপনারা অনেকেই পড়েননি। মাননীয় অন্যান্য সদস্যরা যারা রয়েছেন তারা বক্তৃতা করার আগে এইটা পড়বেন। মাননীয় বৈদ্যনাথবাবু উনি একজন প্রবীন সদস্য, মন্ত্রীত্বও করে গেছেন উনাকে অনুরোধ করব উনি যে রিপোর্ট দিয়েছেন এইটা আবার যাচাই করুন। এইখানে কংগ্রেসের মানুষকেও খুন করা হয়েছে আমাদের সরকার আসার পরেও। সেই নামগুলিও ইনক্লুড করা হয়েছে, সময়ের অভাবে আমি বলতে পারলাম না সমস্ত নাই। ইনক্লুডিং ওয়ান অরবিন্দ মজুমদার, ৯ বৎসরের ছেলে যাকে কুকুরে কামড়িয়েছিল, চিকিৎসায়

জন্য কলকাতায় নিয়ে যাওয়া হয়েছিল। সেই নামও ইনক্লুড করা হয়েছে। কেন? সমস্ত ভারতবর্ষের কাছে আমাদের সরকারকে হেয় প্রতিপন্ন করার জন্য বিরোধী সদস্যরা একটা নতুন কায়দা নিয়েছে। কারন আজকে কর্মচারীরাও পেছন থেকে সরে গেছে। গাধার নাকের ডগায় মূলো ঝুলিয়ে দৌড়ানো যায়। ভেবেছিলেন থার্ড পে কমিশান দিয়ে লম্বা মিছিল করানো যাবে। কিন্তু আমাদের সরকার আসার সাথে সাথে তা দিয়ে দিয়েছে, স্টুডেন্টদের স্টাইপেণ্ড ডাবল করে দেওয়া হয়েছে, যৌথ সার্ভিস চালু হয়ে গেছে, জুমিয়া পুনর্বাসনের জন্য ২৫ হাজার টাকা দেওয়া হয়েছে। এখন একটা জিনিস হচ্ছে এস, আর, ই, পির টাকা সব নিয়ে যাচ্ছে বলে চীৎকার করছেন। এটা উনাদের অভ্যাসে দাঁড়িয়ে গিয়েছিল যে ইনস্ট্রাক্‌শান ব্লকে ব্লকে আপনারা বি. ডি, ওদের দিতেন, পঞ্চায়েতে পঞ্চায়েতে তৎকালীন ক্যাডারদের দিতেন, সেই মানসিকতাকে আপনারা এখনও পরিহার করতে পারেন নাই। ডিগ্রী কলেজ আরও দুটো হয়েছে, ইউনিভারসিটিতে নতুন সাবজেক্ট খোলা হচ্ছে। নতুন আপ গ্রেডেশান করা হচ্ছে প্রাইমারী থেকে সিনিয়ার বেসিক, সিনিয়ার থেকে মাধ্যমিক, এইগুলি রয়েছে। এইখানে ১ বৎসরের খতিয়ান দিলাম। সামনের বৎসরের খতিয়ান, তারপর হিসাব আপনারাও মেলান, আমরাও মেলাব। কিন্তু আমি মনে করি আপনারা যদি এর বিরোধীতা করেন তাহলে ভুল করবেন, জনসাধারনের থেকে আরও বিচ্ছিন্ন হবেন। তাই রাজ্যপালের ভাষনের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব মাননীয় রাষ্ট্রমন্ত্রী এনেছেন তার তীব্র নিন্দা এবং বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীচিত্তরঞ্জন সাহা।

**শ্রীচিত্তরঞ্জন সাহা** (রাধাকিশোরপুর) :— মিঃ স্পীকার স্যার, এখানে যে ধন্যবাদ সূচক প্রস্তাব পেশ করা হয়েছে তাকে আমি সমর্থন করতে পারছি না। তার কারণ এখানে রাজ্যপালের ভাষণের মধ্যে জন সাধারণের নিরাপত্তার কোন রকম গ্যারান্টি নাই। সমর্থন করতে না পারার কারণ হিসাবে কিছু তথ্য আমি এই সভার সামনে রাখছি। গত ২-২-৮৮ ইং তারিখ থেকে আজকে পর্য্যন্ত উদয়পুরের বুকে এবং তার আশেপাশে যা হয়েছে তা আমি আপনাদের সামনে বলছি। উদয়পুর শহরের উপর আর এস পি অফিস ভাংচুর, সি পি আই (এম) অফিস ভাংচুর, আগুন লাগানো, ৪০ থেকে ৫০ টা বাড়ীতে ভাংচুর, এই হচ্ছে ৫ তারিখ রাত্রের ঘটনা এবং তখন থেকে ৭ দিন পর্য্যন্ত উদয়পুরে কোন শাসন ছিল বলে এমন কোন প্রমাণ এই সরকার দিতে পারবেন না। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী নিজে এইগুলি তদন্ত করে দেখবেন কি না? যদি ইচ্ছা করেন তাহলে দেখতে পারেন। ৬ তারিখ বিকাল বেলা আমাদের মাননীয় মন্ত্রী কাশীবাবু এবং জহরবাবু উদয়পুরে গিয়েছিলেন এবং গিয়ে দেখেছিলেন কি অবস্থা হয়েছে, কি অবস্থা তখন চলছিল। তারপর ৭ তারিখ আমার বাড়ীতে বোমা ফেলেছে, এইটাও ওনারা দেখছেন, জহরবাবু

নিজে গিয়ে দেখে এসেছিলেন। তাহলে এই অবস্থাকে কি আইনের রাজত্ব চলছে বলা যায়? আমার কিছুক্ষণ আগে মাননীয় সদস্য দীপকবাবু বলেছেন, এখানে আমরা নাকি মিথ্যা নারী ধর্ষণের ঘটনা এবং যত কিছু বলি সব না কি মিথ্যা। আমি আশা করি আমার এখানে যে তথ্য আছে তার একটাও আমি সভাকে বিভ্রান্ত করার জন্য দেব না, আমি যা দেব তা আপনারা নিজে গিয়ে প্রমান নিয়ে আসতে পারেন, আমি যা বলছি তার মধ্যে একটাও মিথ্যা নাই। তারপর শালগড়ার অফিস ২৬, ৪, ৮৮ তারিখ কংগ্রেস সমাজ বিরোধী দ্বারা আক্রান্ত হয়েছিল এবং দোকান-পাট লুট পাট হয়েছিল। বিধায়ক গোপাল দাস যে বাড়ীতে থাকতেন সেই বাড়ীর মালিক হচ্ছে অনিল রায়। কংগ্রেস-এর সমাজ-বিরোধীরা ওখানে গিয়ে ওনাকে ধমকান যে- আজকের মধ্যে যদি গোপালবাবুকে বাড়ী থেকে বের করে না দেওয়া হয় তাহলে আপনার বাড়ীঘর জ্বালিয়ে পুড়িয়ে শেষ করে দেব। থানাতে এবং এস, পি,র কাছে এটার রিপোর্ট আছে। গোপাল দাসকে সেখানে সবাই ধরে বকাবকি করে এবং তার প্রাণ নাশের চেষ্টা করে। অবশ্য এটা ত আপনাদের করা। ২৬শে জুলাই গর্জনমুড়া বাজারে বিধায়ক গোপাল দাসকে আক্রমণ করা হয় এবং সেখানে তাকে প্রাণ নাশের ভয় দেখান হয়। ২৫শে আগষ্ট এম. পি,রা যখন নৃপেনবাবুর নেতৃত্বে বিলোনিয়া সফর করতে যান তখন রাধানগরে এক দল লোক তাদেরকে আক্রমণ করে। পুলিশ তখন নীরব দর্শক হিসাবে দাঁড়িয়ে থাকেন। তাহলে কি বলব যে আইনের শাসন আছে? এখানে প্রশাসন বলে কিছু আছে? ত্রিপুরার এই ঘটনাগুলি লোকসভাতেও উঠেছে। উদয়পুর সোনামুড়া গ্রামে ২টি ধর্ষণের ঘটনা ঘটেছে। ৩ ২-৮৯ ইং জাবিয়া খাতুন. পিতা লালমিয়া চৌধুরী. উদয়পুর সোনামুড়া সন্ধ্যের সময় সে রথীন্দ্র সাহার দোকানে গেলে সুশীল দাস. বিভাষ সাহা. সন্তোষ সাহা প্রভৃতি কংগ্রেস (ই) সমাজদ্রোহীরা জোর করে ধরে নিয়ে পাশের জঙ্গলে নিয়ে যায় এবং সেখানে তাকে ধর্ষণ করে। তারপর সে যখন সেখানে সজ্ঞাহীন অবস্থায় পড়ে থাকে তখন আশপাশের লোকেরা তাকে বাড়ী পৌঁছে দেয়। তার পরের দিন সমাজ বিরোধিরা তার বাড়ীতে গিয়ে বলে যে. তোমরা যদি থানাতে বা কোর্টে কোন কেইস দাও তাহলে তোমাদের বাড়ী জ্বালিয়ে দেব। আমি আশা করি সমীরবাবু এটার তদন্ত করবেন। তারপর সোনামুড়া গ্রামের জাবেদ আলী চৌধুরীর মেয়ে নূরছড়া খাতুনকে কিছু সমাজ বিরোধী ধরে নিয়ে গিয়ে তার উপরে পাশবিক অত্যাচার করে। তারপরে সে মেয়ে প্রেগন্যান্ট হয়।

সেই মেয়েটা তখন উদয়পুরের কামিনী দাস প্রমুখ কংগ্রেসী নেতাদের দরজায় দরজায় গিয়েছে প্রতিকারের আশায়, কিন্তু সে কোন প্রতিকার পায় নাই।

এই হচ্ছে আমাদের আইনের শাসন। মাননীয় রাজ্যপালের ভাষণে তাই সাধারন মানুষের জীবন জীবিকার উপরে যে হামলা হচ্ছে তাদের যে কোন নিরাপত্তা নেই সেটা উল্লেখ নেই, তাই আমি এই রাজ্যপালের ভাষনকে সমর্থন করতে পারি না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার** :- মাননীয় মন্ত্রী শ্রীদ্রাউ কুমার রিয়াং।

**শ্রী দ্রাউকুমার রিয়াং ( মন্ত্রী )** :— মিঃ স্পীকার স্যার, গত ১০ই মার্চ, ১৯৮৯ ইং মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষন রেখেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি এবং মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীরতন চক্রবর্ত্তী যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে এবং বিরোধ দলের যাবা দিন রাত গরীবের জন্য কথা বলেন তাঁদের এই প্রস্তাবকে সমর্থন করার জন্য অনুরোধ করে আমি আমার বক্তব্য শুরু করছি।

কংগ্রেস বা যুবসমিতি আমরা তো গণতন্ত্র বলতে কিছুই বুঝিনা। তাই ভেবেছিলাম সি, পি, এমের নেতা মাননীয় দশরথবাবু এই সম্পর্কে একটা সুনির্দ্দিষ্ট ব্যাখ্যা দেবেন, কিন্তু তিনি সেটা দিতে পারেন নি। তিনি কি দিয়েছেন? না টি. ইউ. জে, এস, এবং কংগ্রেস ( ই ) জোট সরকারের শাসন ওয়ান পার্টির এডমিনিষ্ট্রেশন, কাজেই এইটা গণতন্ত্র নয়। তাহলে বিগত দশ বছর উনারা যে রাজত্ব করেছেন সেটাও গণতন্ত্র নয়। রাশিয়ার ওতো এক দলীয় শাসন ব্যবস্থা তাহলে সেখানেও গণতন্ত্র নয়, চীনেও এক দলীয় শাসন ব্যবস্থা তাহলে সেখানেও গণতন্ত্র নয়। কাজেই এটা আমি বুঝতে পারিনা যে, গণতন্ত্র বলতে উনারা আসলে কি বুঝতে চান। বলেছেন যে পঞ্চায়েত ভেঙ্গে দেওয়া হয়েছে এইটা অগণতান্ত্রিক কাজ। এই সরকার ক্ষমতায় আসার পর এই গণতন্ত্র নাকি চলে গেছে। অদ্ভুত সব ব্যাখ্যা। কাজেই আন্তর্জাতিক ক্ষেত্রে যাদের কোন নামই নেই তারা এই গণতন্ত্রের ব্যাখ্যা করছেন।

তারপর তারা বলেছেন যে, এই সরকার নাকি দুর্নীতি গ্রস্ত। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষনে স্পষ্ট করে বলেছেন, দেখুন নং ১০। সেখানে বলেছেন প্রশাসনকেও দুর্নীতি মুক্ত করতে সরকার বদ্ধপরিকর। এই উদ্দেশ্যে নীতিগতভাবে একটি উচ্চ ক্ষমতা সম্পন্ন রাজ্য ভিজিলেন্স সংগঠন গড়ে তোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই সংগঠন শুধু সরকারী কর্মচারী নয় মন্ত্রী, বিভিন্ন সরকার পরিচালিত এবং আধা সরকারী সংস্থার চ্যায়ারম্যান, ভাইস চ্যায়ারম্যানদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ তদন্ত করবে। এই সংক্রান্ত একটি বিল তৈরী করা হচ্ছে।

কিন্তু আপনাদের আমলে এইটা হয়নি। কারণ দুর্নীতি করার সুযোগ তাহলে আপনারা পারেন না। কিন্তু এই সরকার দুর্নীতি মুক্ত করতে বদ্ধপরিকর। রাজ্যের স্বার্থে, সাধারণ মানুষের স্বার্থে দুর্নীতি মুক্ত করার জন্য এই ব্যবস্থা নেওয়া হয়েছে। এইটাকি জনগণের উপকারে আসবে না? আপনারা তো বলেন দুর্নীতি করেন, অথচ আমরা স্পষ্ট বলেছি যে, মন্ত্রীও দুর্নীতি করলে সেটা তদন্ত করা হবে, এইটা আপনাদের সময়ে হয় নাই।

এটা কি খারাপ? এটা কি জনগণের উপকারে আসবে না, আপনাদের উপকারে আসবে না?

আপনারাই ত বলে থাকেন, দুর্নীতি করেন, দুর্নীতি করেন। অথচ আমাদের মাননীয় রাজ্যপাল মহোদয় উনার ভাষণে স্পষ্টই উল্লেখ করেছেন, মন্ত্রীরাও যদি দুর্নীতি করে থাকেন, তাহলে তারও বিচার হবে। আপনারা গণতন্ত্রকে বিশ্বাস করেন, আর দুর্নীতিকে ঘৃনা করেন তাত ছিল না। কাজেই আপনাদের আমলে কথা হয়েছে বেশী কাজ হয়েছে কম। তবে এটা আনন্দের কথা যে, দশরথবাবু ট্রাইবেলদের উন্নয়নের সম্পর্কে খুব বেশী কথা বলতে পারেন নি। কারণ, বলারও কিছু ছিল না। তিনি ৪০ বৎসর ধরে উপজাতিদের দিয়ে রাজনীতি করেছেন, এবং আন্দোলন করেছেন। গত ১০ বৎসর ধরে রাজত্ব করেছেন। আমার সাধারণ একটা বিশ্বাস ছিল, এবং প্রত্যেক উপজাতি যুব সমিতির সমর্থকদের বিশ্বাস করেছিল, এইবার দশরথবাবু ট্রাইবেলদের উন্নতি করবেন। কিন্তু এই সরকারে আসার পরে তারা বলছেন, ছামনুতে নাকি সন্তান বিক্রী হয়েছে আরে ছামনু কোন এলাকা? এটা কি এ. ডি. সি, এলাকা না রাজ্য সরকারের এলাকা? আমি বলতে চাই, ঐ এ, ডি. সি. এলাকাতে কে রাজত্ব করছে? উপজাতি যুব সমিতি-কংগ্রেস (আই) জোট সরকার না দশরথবাবুর দল রাজত্ব করছে?

( হাস্যরোল )

শুনুন, হৈ চৈ পরেও করতে পারবেন। এই বছরে আমরা এই এ, ডি, সি এর জন্য ৪২ কোটি টাকা দিয়েছি। এই ৪২ কোটি টাকা তাঁরা খরচা করেননি। তাঁরা পকেটে রাখছেন, বাক্স বন্দী করে রেখেছেন। গরু কেনার জন্য, ছাগল কেনার জন্য ইন্সপেকটরদের দিয়ে টাকা বিলি করাচ্ছেন। আর এখানে এসে বলছেন, উপজাতি যুব সমিতি-কংগ্রেস (আই) জোট সরকার গ্রামে গঞ্জে কাজ দিতে পারছেন না অনাহারে লোক মারা যাচ্ছে, আবার কেউ কেউ বলছেন, মিজোরামে চলে গেছে। এটা এক ধরনের অদ্ভুত কথা। এ, ডি, সি. তে যদি আমরা সরকারে থাকতাম, এটা বলা সাজত। কিন্তু বর্তমানে আপনারাই আছেন। এ, ডি, সি, এর জন্য আমরা ক্ষমতা এনেছি, আমরাই আন্দোলন করে ক্ষমতা তাদের দিয়েছি, আমরা টাকা দিচ্ছি। কিন্তু তাঁরা কিছুই খরচা করছেন না। আজকে সে জন্য বলছি, এ, ডি, সি, যদি কাজ করতে না পারে, এ, ডি. সি. যদি বাক্সের মধ্যে টাকা বন্ধ করে রাখে, তাহলে আমরা চিন্তা করব, এই এ, ডি, সি, কে রাখব কিনা? এটা আমাদের চিন্তা নয়, জনগণের চিন্তা জনগণের জন্য টাকা আমরা স্যাংকশান করছি, আর আপনারা সেই টাকা বিলি করাচ্ছেন ইন্সপেক্টরদের দিয়ে এটা কি গণতান্ত্রিক পদ্ধতি? আপনারাতো সব সময়েই গণতন্ত্রের কথা বলে থাকেন। আপনারাই বলুন, এটা কি গণতন্ত্র? কোন ব্লক থেকে বিলি করা হবে না? আপনারা আজকে মাঠে ময়দানে খুব চিৎকার করছেন যে, গণতন্ত্র গেল গেল বলে। স্যার, শাসন ব্যবস্থা নাকি ভেঙ্গে পড়েছে। কোন ভেঙ্গে পড়েছে?

১৯৮০ সালের দাঙ্গার তো আপনারা কোন তদন্তের ব্যবস্থা করেন নি, তখন কি গণতন্ত্র ছিল ? অথচ আজকে বলে চলেছেন যে. এই রাজ্যে নাকি শত শত নারী নির্য্যাতন হচ্ছে, একথা বলার উদ্দেশ্য কি ? আগে যা কিছু করে গিয়েছেন, তাকে ঢাকা দেওয়ার চেষ্টা ছাড়া. আর কি ? আপনারা বিরোধী দলে ছিলেন. মাঝে একবার সরকারে এসেছেন, আবার চলেও গিয়েছেন। এর পরেও যদি আপনারা নিজে থেকে সংশোধিত না হন. তাহলে আপনাদের ভবিষ্যত কি হবে. আমি ঠিক বুঝে উঠতে পারছি না। তারপর, জুমিয়া পুর্ণবাসনের ব্যাপারে অনেক কথা বলেছেন, আপনারা তো ৮ হাজার টাকা দিয়েছিলেন, আমরা সেটাকে ২৫ হাজার টাকা করেছি, তারপরেও বলা হচ্ছে উপজাতিদের জন্য কোন সংস্থান রাখা হচ্ছে না. এসব বলার মানে তো একটাই সেটা হল উপজাতিদের বিভ্রান্ত করা। তাই আমরা বিশ্বাস করি যে এই রাজ্যে যদি জোট সরকার পাঁচটি বছর ঠিকে থাকে তো। এই রাজ্যে কমিউনিষ্ট বলে আর কিছু থাকবে না। এর মধ্যে তো আপনারা অনেক বড় বড় ধনীকে খুন করেছেন, তাদের কি দোষ ছিল ? এরপরেও বলছেন রাজ্যপালের ভাষণে এটা নাই, ওটা নাই। তারপর. সিডিউলড কাষ্টদের আপনারা কি দিয়েছেন ? ৪ হাজার টাকা, আমরা তো সেটাকে ১২ হাজার টাকা করেছি। এখন ৪ হাজার টাকা বেশী না ১২ হাজার টাকা বেশী, আপনারাই বলুন। আমরা তো ত্রিপুরা রাজ্যের উপজাতিদের জন্য শিলং এ বোর্ডিং হাউসে করেছি, তারা যাতে স্টেনোগ্রাফার পেশায় নিযুক্ত হতে পারেন. তার জন্য ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করেছি, এগুলি কি আপনাদের চোখে পড়ে না ? চোখে না পড়ার কারণ হল আপনাদের মার্কসবাদী কমিউনিষ্টদের থিওরিতে এসব বলা নেই যে, মতিবাবুর জন্য একটা গাড়ী আনার ব্যবস্থা থাকবে. অথবা নকুলবাবুর জন্য ডম্বুরে মাছের ব্যবস্থা থাকবে—এসব তো রাজ্যপালের ভাষণে উল্লেখ থাকবে না। অথবা দশরথবাবুকে রাশিয়া পাঠাবার জন্য ১ লাখ টাকার সংস্থান থাকতে হবে। কাজেই এই ধরণের টাকার সংস্থান রাখা হয়নি বলে বোধ করি আপনাদের এত গোসা। তাই ত্রিপুরা রাজ্যের ট্রাইবেলদের রাজ্যপালের ভাষণের প্রতিটি পাতায় যা কিছু লেখা আছে, তাতে আমি এটাকে ট্রাইবেল ফ্রেণ্ডস ভাষণ বলে আখ্যায়িত করি। যার ফলে আপনারা আজকে চিন্তিত যে আর ট্রাইবেলদের নিয়ে মিছিল করতে পারবেন না। কারণ আমরা জানি যে, এই ট্রাইবেলদের ৪০ বছর আগেই আপনারা মিছিলে নামিয়ে ছিলেন আজকে কিন্তু সেটা আর সম্ভব হবে না। এই মার্চ মাসের মধ্যেই আমরা আড়াই হাজার ট্রাইবেল পরিবারকে পুনর্বাসন দেওয়ায় চেষ্টা করছি, আর সেজন্যই আপনারা চিৎকার করছেন যে, এই লোকগুলিকে আর মিছিল করার জন্য পাওয়া যাবে না, আর তাদেরকে মার্কসবাদী কমিউনিষ্ট বানাতে পারবেন না. আর সেজন্যই আপনারা রাজ্যপালের ভাষণকে জন-গণতান্ত্রিক বিরোধী বলে আখ্যায়িত করেছেন। ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের জন্য যেখানে কোটি কোটি টাকার সংস্থান রাখা হয়েছে, উপজাতিদের সারা ভারতবর্ষে ঘুরিয়ে আনার জন্য সব রকমের ব্যবস্থা হচ্ছে যাতে ভারত সম্পর্কে সম্যক জ্ঞান লাভ করতে পারে। এর পরেও কি আপনারা ভাবছেন যে ত্রিপুরার উপজাতিরা আপনাদের দিকে

ঝুঁকে থাকবে ? কাজেই আমি আপনাদের কাছে আবেদন রাখব যে, আপনারা যদি এই রাজ্যে টিকে থাকতে চান, তাহলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করুন, আর যদি তা না করেন, তাহলে এই রাজ্যে আপনাদের আর কোন স্থায়িত্বই থাকবে না। একথাগুলি বলে রাজ্যপালের ভাষণকে আন্তরিক সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীসুবোধ দাস** ( পানিসাগর ) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই হাউসে মাননীয় রাজ্যপাল মহোদয় গত ১৭ই মার্চ তারিখে যে ভাষণ রেখেছেন, সেই ভাষণের উপর সরকার পক্ষ থেকে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তাকে আমি সমর্থন করতে পারছি না বিভিন্ন কারণে।

প্রথমতঃ এই ভাষরণর মধ্যে ত্রিপুরায় ২৪ লক্ষ মানুষের আশা আকাংক্ষা প্রতিফলিত হয় নি। ত্রিপুরার লক্ষ লক্ষ বেকার এই ভাষণ পড়লে হতাশ হবে এবং এই ভাষণের মধ্যে বেকারদের কর্মসংস্থানের কোন সুনির্দিষ্ট পরিকল্পনা নাই। এখানে মাঝারী কোন শিল্পগড়ার কথা ভাষণে নাই। গ্রামাঞ্চলে পাহাড়ে দারুন খাদ্যাভাব মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নাই। আমি নিজে দেখেছি কাঞ্চনপুর ব্লকে বিভিন্ন গ্রামের আলুকে খাদ্য হিসাবে ব্যবহার করেছে। বিশেষ করে জুমিয়ারা এলাকা ছেড়ে চলে যাচ্ছে। এই সব এলাকায় মাসে দুই বারও রেশনে চাউল যাচ্ছে না। খেদা ছড়াতে এ সংকট আরও বেশী। এটা তদন্ত করে দেখবেন যে রেশনের চাউল সেখানে ৫ টাকা দামে বাজারে বিক্রী হচ্ছে। কেরোসিন সেখানে পাঁচ টাকার উপর, চিনি পাওয়া যাচ্ছে না, কিন্তু দশ টাকা দিলে বাজারে প্রচুর পাওয়া যায়। সুযোগ পেলে আমি বলব যে বাঁচার তাগিদে অনেক লোক গ্রাম ছেড়ে অন্য রাজ্যে চলে যাচ্ছে। এই সব বিষয় ভাষণের মধ্যে নেই গাঁও পঞ্চায়েত মানুষের কথা বলার একটা জায়গা ছিল। এটা না থাকার ফলে যে কমিটি হয়েছে এই সব কমিটিতে যুক্ত মেম্বাররা যা খুশী তাই করছে এবং দলবাজী চলছে। যুব রাজনগরের যিনি মন্ত্রী উনি একটা টিউবওয়েল বসাতে গিয়ে শুধু সি. পি. আই (এম) দলের নয়, কংগ্রেসের বেশীর ভাগ লোকের বিক্ষোভের সম্মুখীন হয়ে এটাকে সরাতে বাধ্য হন। এখানে পুলিশ মোতায়েন করা হয়েছে। অন্যান্য পঞ্চায়েত দুই তিন জন করে দাবীদার, চেয়ারম্যান হওয়ার জন্য। মাননীয় মন্ত্রী নিজেদের লোকের মধ্যে অনুদান পাইয়ে দিচ্ছেন। যার ফলে বিক্ষোভ দেখা দিয়েছে। এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে যে, ৫৯ নং অনুচ্ছেদে, ৪১৫ একর ভূমি উপজাতিদেরকে ফেরত দেওয়া হয়েছে। কিন্তু উত্তর পদ্মবিল এলাকাতে ১৬ দ্রোণ জমি অউপজাতিদের হাতে চলে গেছে। প্রতিবাদ করা হয়েছে মহকুমা শাসকের কাছে কিন্তু তদন্ত হল না। দক্ষিণ পদ্মবিল, রাজনগর, লালজুড়ি এবং এমন কি খেদা ছড়াতে উপজাতিদের জমি অউপজাতিরা দখল করে নিয়ে যাচ্ছে। ব্যাপক ভাবে বাইরে থেকে, বাংলাদেশ থেকে এখানে লোক আসছে, অন্য রাজ্য থেকে ট্রান্সফার

সার্টিফিকেট নিয়ে এসে ভোটার লিষ্টে নাম তুলাচ্ছে। নতুন নতুন বাড়ী ঘব তৈরী হচ্ছে। স্ব-শাসিত জেলা-পরিষদের মধ্যে যদি এই অবস্থাব সৃষ্টি হয়, তাহলে কি করে জেলা পরিষদ এলাকার উন্নয়ন সম্ভব হবে? ৪৮নং অনুচ্ছেদে লেখা আছে, তাঁতীদের কথা। কিন্তু আমি অবাক হয়ে গেলাম, মাননীয় রাজ্য-পালের ভাষণে এই কথার কোন উল্লেখ নেই দেখে যে, হাজার হাজার তাঁতী আজকে তাদের তাঁত বিক্রী করে দিচ্ছে। এই বিক্রী করার কারণ হচ্ছে, সূতার দাম অপ্রতিহত গতিতে বেড়ে চলছে। ঠিক সেই ভাবে তৈরী কবা কাপড়ের দাম বাড়ছে না। পরিশ্রম এবং রোজগারের মধ্যে মিল থাকছে না। গোবিন্দ-পুর, রাধাপুব, ৩২ দ্রোন বিভিন্ন এলাকাতে আজকে তাঁতীবা তাঁত ছেড়ে দিয়ে অনেকে মিজোরামে মাটি কাটার কাজ চলে গেছে। কেহ আসামে, কেন মেঘালয়ের কয়লা খাতে মজুরী করার জন্য যাচ্ছে। একথা ভাষণে উল্লেখ নেই। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রেল সম্প্রসারনেব কথা নেই। অবশ্য রেলের কথার উল্লেখ আছে। কিন্তু রেলের সম্পর্কে নুতন কিছু নেই। কুমারঘাট পর্য্যন্ত রেল লাইন সম্প্রসারনের কথা আগেই ছিল, সেই কাজের কথাই এখানে বলা হয়েছে। আমার সময় খুব বেশী নেই স্যার, আমাকে আর এক মিনিট সময় দিতে হবে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে আইন শৃঙ্খলার কথা বলা হযেছে। কিন্তু আমাদের মাননীয় মন্ত্রী মহোদয়া শ্রীমতী বিভানাথের এলাকার সব থেকে বেশী আইন শৃঙ্খলাব অবনতি ঘটছে। সেদিন গৌরাঙ্গ তাঁতী হাফলং চা বাগানে খুন হল। উনার এলাকাতেই আজকে বেশী খুন জখম হচ্ছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে মাদ্রাসা শিক্ষাব কথা বলা হয়েছে। কিন্তু নতুন কোন মাদ্রাসা বা মকতবের কোন উল্লেখ নেই। এই সব কারণে আমি মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে এবং বিরোধী পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী আনা হযেছে সেগুলিকে সমর্থন জানিয়ে আমাব বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীরবীন্দ্র দেববর্মা।

শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী) : — মিঃ ডেপুটি স্পীকার, স্যার, গত ১৭ই মার্চ, ১৯৮৯ ইং তারিখে মাননীয় রাজ্যপাল জেনারেল কে, ভি, কৃষ্ণরাও (অবসর প্রাপ্ত) এখানে যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের উপব মাননীয় বাষ্ট্রমন্ত্রী শ্রীরতন চক্রবর্ত্তী যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তা সমর্থন করে ও বিরোধী দল থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব এসেছে তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি।

স্যার, আমি বিরোধী সদস্যদের বক্তব্য খুব মনোযোগ দিয়ে শুনেছি কিছু সারবত্তা পাই কিনা এবং আমি আশাও করেছিলাম যে, তাঁদের কাছ থেকে কিছু পাব। কারণ তাঁদের দীর্ঘদিনের বিধানসভার অভিজ্ঞতা আছ, মন্ত্রীসভার অভিজ্ঞতা ও তাঁদের মধ্যে আছে। সুতরাং তাঁরা কিছু যুক্তি আমাদেরকে দিতে পারবে না। বিশেষ করে উপজাতি জনগনের মুকুটহীন রাজা বলে যিনি দাবী করে থাকেন, সেই

মাননীয় সদস্য শ্রীদশরথ দেববর্মা মহোদয়ের কাছ থেকে কিছু যুক্তি আশা করেছিলাম। আমি তাঁর বক্তব্যের প্রতিটি শব্দ ভাল করে মনোযোগ দিয়ে শুনেছি। কিন্তু কিছুই পাইনি। উনি মুড়ি ভাজার মতো কিছু বলে গেলেন এবং ওজন করে দেখলাম খুবই হীন। বিরোধী দলের সদস্য মহোদয়রা মাননীয় রাজ্যপালের ভাষণের উপর অনেকগুলি সংশোধনী প্রস্তব এনেছেন এবং বিদ্যুৎ দপ্তর সম্পর্কেও এনেছেন। অতএব আমি বিদ্যুৎ সম্পর্কে বলতে চাই। মাননীয় সদস্য গোপালবাবু এখানে বলেছেন, আমি ফ্রান্স লণ্ডন ইত্যাদি বিভিন্ন দেশ ভ্রমনে গিয়েছিলাম। উনি আরও বলেছেন যে, কোন আগাম নোটিশ না দিয়ে নাকি এখন লোডশেডিং হয়। আমি জানিনা. উনি ভুলে গেছেন কিন, হয়তো ভুলেও যেতে পারেন। কেননা এমন আর লোডশেডিং হচ্ছে না। বিগত এক বৎসর যদি লোডশেডিং না হয় তাহলে বিগত ১০ বৎসর ধরে কি হয়েছিল সেটা ভুলে যাবারই কথা। ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ লোকের মধ্যে যাদের ঘরেই বিদ্যুৎ আছে তারাই সেটার ভুক্ত ভোগী। বিগত ১০ বৎসর ধরে আমরা দেখছি বিদ্যুৎ অফিসে হামলা হতে, বিভিন্ন জায়গায় বিদ্যুৎ কর্মীদেরকে আহত করতে। কিন্তু আজকে বিগত এক বৎসর ধরে এই ধরনের কোন চিত্র ত্রিপুরা রাজ্যে দেখা যাচ্ছে না এবং আর দেখা যাবেও না। স্যার, আসাম আগরতলা লাইনটা ২০ বৎসরের পুরানো লাইন। সেই লাইন দিয়ে আমরা ২৩ মেগা ওয়াটের বেশী বিদ্যুৎ আনতে পারি না। কিন্তু এই এক বৎসরে আমরা ধর্মনগর থেকে নদীয়াপুর হয়ে ৭৯ টিলা পর্য্যন্ত নুতন লাইন করছি। সেই লাইন দিয়ে আমরা ৪৫ থেকে ৫০ মেগাওয়াট বিদ্যুৎ আনতে পারি। এই এক বৎসরের মধ্যে আমরা এই কাজ করছি। এখানে মাননীয় সদস্য নকুলবাবু আমাকে প্রশ্ন করেছেন, আমি মনিপুরে গিয়েছি কেন? আমরা তো উনাদেরকে এই ধরনের প্রশ্ন কোন দিন করি নাই। কতটুকু নীচ মন হলে পড়ে এই ধরনের প্রশ্ন করা যায় আমি ভাবতে ও পারছি না। আমি মনিপুরে গিয়েছি, কারণ আমাদেরকে ১.১০ টাকা করে বিদ্যুৎ। কিনতে হয়। আমি আসাম সরকারকে অনুরোধ করেছি এই ১. ১০ টাকা থেকে কমিয়ে দেবার জন্য। কিন্তু আসাম সরকার আমাকে বলল যে, আমরা নাগালাণ্ড এবং মিজোরামকে বিদ্যুৎ বিক্রি করছি। যদি ত্রিপুরাকে কমিয়ে দেই তাহলে নাগাল্যাণ্ড এবং মিজোরামকে কমিয়ে দিতে হবে। সেটা আমরা কোনমতেই পারব-না। তারপর, আসাম লাইন যদি কোন কারনে বন্ধ হয়ে যায় তাহলে ত্রিপুরাকে অন্ধকারে থাকতে হয়। সুতরাং অলটারনেটিভ ব্যবস্থা করা যায় কিনা তা দেখতে আমি মনিপুর গিয়েছিলাম। মনিপুরের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীজয়চন্দ্র সিং যিনি বিদ্যুৎ মন্ত্রীও বটে, উনার সঙ্গে বসে মাননীয় রাজ্যপাল কে, ভি, কৃষ্ণ রাওয়ের সামনে আলোচনা করেছি যাতে করে জিরিবাম এবং আইজল লাইনটা চালু করতে পারি। লোকটাকের সেণ্ট্রাল সেক্টর থেকে যাতে বিদ্যুৎ আনতে পারি। সেটাও হয়েছে। নকুলবাবুর কথা অনুসারে বিদ্যুৎ মন্ত্রী হিসাবে যদি মনিপুরে যাওয়ার জন্য আমার ১ লক্ষ টাকা ও খরচ হয় তাহলেও

প্রতিমাসে ত্রিপুরা রাজ্যে এখন ২৩ লক্ষ টাকা করে বাঁচবে এই জিরিবাম-আইজল লাইন হওয়ার জন্য। সুতরাং লাভটা কোথায়? এই লাভ তো শুধু কংগ্রেস (আই) এবং টি, ইউ, জে, এস, দলের নয়, এই লাভ ত্রিপুরার ২৪ লক্ষ বাসীর। আসাম যদি কোন কারণে আমাদের বিদ্যুৎ বন্ধ করে দেয়, তাহলে এখন আমরা জিরিবাম আইজল লাইন দিয়ে বিদ্যুৎ আনতে পারব। তবে এই লাইনটা যেহেতু ৪০০—৫০০ কি, মি, তাই ঐ লাইণটাকে ট্রান্সমিশন করতে হয়তো কিছুটা সময় লাগতে পারে এবং সেই সময়টা হয়তো লোড শেডিং থাকতে পারে। অতএব ত্রিপুরা রাজ্যে আর লোড শেডিং এর আর কোন ভয় নাই। আমাকে অফিসের কাজে দিল্লী কিংবা বোম্বাই যেতে হয়। আমি বোম্বে গিয়েছি। আমি যেখানে যাই স্টেট গেস্ট হিসাবেই যাই। এবং স্টেট গেস্ট হিসাবে আমি কোথায় থাকবো? যদি সার্কিট হাউসে থাকি, যদি জায়গা না থাকে তাহলে হোটেলে থাকি। তবে যেহেতু আমি স্টেট গেষ্ট, তাই আমি কোথায় থাকব সেটা সংশ্লিষ্ট রাজ্যের ব্যাপার, এটা আমার দেখার ব্যাপার নয়। সেখানে অযথা একটা হেয় করার কোথায় সুযোগ খুজে পাওয়া যায় সেই জন্য এই রবীন্দ্র দেববর্মা বোম্বে গেছে একটা সুযোগ তাই বলতে হবে। হাজার বার যাব, আগামী বছর আমাকে আরও যেতে হবে, কিন্তু ৭০ লক্ষ মানুষের যেখানে চিকিৎসা হচ্ছে সেখানে মাননীয় বিরোধী দলের নেতা নৃপেনবাবুর চিকিৎসা হয় না, এই অনিলবাবুর চিকিৎসা হয় না তার জন্য রাশিয়া যেতে হয়। তার জন্য ফরেন একচেইঞ্জ মানি কোথা থেকে আসল? আমি একজন মন্ত্রী বাইরে যেতে হলে সেন্ট্রাল গভর্ণমেন্টের ক্লিয়ারেন্স না পাওয়া পর্য্যন্ত, অনুমোদন না পাওয়া পর্য্যন্ত যেতে পারি না, ব্যক্তিগত ব্যাপারে যায় নি। তারপর ফ্রান্সের কথা, মিঃ স্পীকার স্যার, ফ্রান্সে আমাকে যেতে বাধ্য করেছেন এই বৈদ্যনাথবাবু। এখানে ফ্রান্সের সঙ্গে একটা লিংক আপ করে একজন ড্রাইভারকে পাঠিয়ে দিয়ে ট্রেনিং দিয়ে নিয়ে আসেন, জানি না ভিতরে কি কু-চক্র ছিল। এইবার কি হয়েছে সেই নকল মেশিন নিয়ে? সেটা ৮ হাজার ঘন্টা চালানোর কথা, কিন্তু সেটা ১৯ ঘণ্টা চালিয়ে নকল আসল কিনা, আসল আসল কিনা বুঝা মুস্কিল। সেই ২নং মেশিন চির জীবনের জন্য বিকল হয়ে গেল। তার জন্য আমি যখন লিখলাম তখন তাঁরা বললেন ঠিক করে দিতে পারবো না। কারণ বৈদ্যনাথবাবুর সঙ্গে এটার টার্ম শেষ হয়ে গেছে, উনার সময় তো আমি ১/২ বার ঠিক করে দিয়েছি। একটা রেডিও কিনলে তার মেয়াদ থাকে যে এক বছরের মধ্যে নষ্ট হলে ঠিক করে দেওয়া হবে, কিন্তু দু বছর পর নষ্ট হলে সেটা আর মাগনা ঠিক করে দেয় না। তখন আমি বললাম, তাহলে পর তোমাদের এই পার্টস কিনে মেশিন কেনার যে চুক্তি হয়েছে আগের সেই সমস্ত কাগজগুলি বের কর, সমস্ত কিছু কর, না হলে পর তোমার থার্ড ইউনিট মেশিন যে আছে এটা ইনস্পেকশান ছাড়া আমি নেব না। বাজারে একটা বেগুন কিনতে গেলেও সেটা দেখে কিনতে হবে। না দেখে প্যাকেট করে মেশিন দিয়ে দেবে, আমি কিছুই দেখব না, এটা তো হতে পারে না।

( গণ্ডগোল )

শ্রীগোপালচন্দ্র দাস :— মাননীয় মন্ত্রী কি পরীক্ষা করার জন্য ফ্রান্সে গিয়েছিলেন ?

শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী) :— স্যার, উনারা একজন গাড়ীর ড্রাইভারকে ট্রেনিং-এ পাঠিয়েছিলেন, এই বিধানসভায় নিজেকে জাহির করে বলছি না স্যার, উনারা জানেন না আমি একজন ভি, টি, ইঞ্জিনীয়ারের লোক, আমি মন্ত্রী হিসাবে যদি না যাই, ভি, টি. ইঞ্জিনীয়ার হিসাবে যেতে পারি। যে সর্বদা কাজ করে তার দক্ষতা থাকতেও পারে আবার নাও থাকতে পারে। কাজ সম্বন্ধে কিছু ন্যূনতম জ্ঞান আছে, আমি সায়েন্সের ষ্টুডেন্ট ছিলাম, ভি, টি ইঞ্জিনীয়ারের ডিপ্লোমা আছে, সেই হিসাবে যেতে পারি। ঠিক আছে গেলামই। তখন গিয়ে যখন বললাম যে, আপনারা মেশিনটা মাগনা ঠিক করে দেবেন কিনা বলুন তা না হলে ত্রিপুরা রাজ্য থেকে এত টাকা দেওয়া যাবে না, সেন্ট্রাল টাকা দিচ্ছে না। আমরা বলেছি কিন্তু সেন্ট্রাল তদন্ত করে বলেছেন যে, আর টাকা দেওয়া যাবে না, এটা তোমাদের দোষে নষ্ট হয়েছে। বৈদ্যনাথবাবুর সময়ে এটার নিয়ম কানুন না মেনে এই মেশিনটা নষ্ট করে দিলেন। তখন আমি অনবরত দুই দিন মিটিং করার পর শেষ পর্যান্ত তারা রাজী হলেন যে ঠিক আমরা এটা ঠিক করে দিচ্ছি, কিন্তু তাহলে আপনাদের ঐ তিন নং মেশিনটা কিনতে হবে। তখন ঐ সব চুক্তি এই আমলে হয় নি, ওদের আমলে হয়েছিল। আমি শুধু বলেছি ত্রিপুরা রাজ্য টাকা দিতে পারবে না, আপনাদের বিনা পয়সায় ঠিক করে দিতে হবে। তারপর সেখানে যাওয়ার পর দুই কোটি টাকার মেশিন তাঁরা ঠিক করতে এখন রাজী হয়েছে, এতে রাজ্য সরকারের টাকা বেচে গেছে।

ফ্রান্স যেতে যদি দেড় লক্ষ টাকা ধরা থাকে এইটা আমার হিসাব না, বৈদ্যনাথবাবুর হিসাব, তার মধ্যে ৫০ হাজার টাকা খরচ হয়ে গেছে। প্রশ্ন এসেছে, লিখিত উত্তর দেব। সেই জায়গায় তাদের ইলেকট্রনিক ইনসপেকসান হচ্ছে লণ্ডনে, তারপর তাদের মেইন জি, এইচ এর সেট কোলাবরেটরের তাদের মেইন জি, এইচ এর স্প্যানো সুইজার আসল না স্যার, সেখানে গিয়ে দেখলাম হি ইজ নট অরিজিন্যাল মেন স্যার। আমি সেখানে গিয়ে আবিস্কার করেছি। মেইন জি, এইচ হচ্ছে জার্মানে আছে। সেখানে শুধু আমি না ইণ্ডিয়া গভর্ণমেন্টের উচ্চ পদস্থ অফিসাররা আছেন, এখানে ফাকি ঝুকি দেওয়ার কিছু নাই। সই টই সমস্ত কিছু হয়েছে, আপনারা যদি দেখতে চান, তাহলে দেখাতে পারি, এখানে লুকোচুরির কিছু নেই। লুকোচুরি এইটাই ওদের সময়ে নয়ছয় হয়েছে কিনা। আমি এইটুকু বলতে পারি, আমি ফ্রান্সে যাওয়ার পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারের ২ কোটি টাকা বেঁচে গেছে। সবচেয়ে দুঃখজনক একটা কথা স্যার। দেশের কথা, ত্রিপুরা দর্পণে লিখেছে, জঙ্গলে আলু কুঁড়িয়ে খাওয়ার বংশধররা গেছে ফ্রান্সে, জার্মানে। স্যার, আমার বড় মাইণ্ডে লেগেছে। ওরা আবার নিজেদের উপজাতি দরদী বলে। না হয় আমি যে কোন কাজেই গেলাম, একজন উপজাতিকে হেয় করে পত্রিকায় লিখেছে।

